


# মিত্র-রহস্য



শ্রীবিহারীলাল মিত্র প্রণীত

দ্বিতীয় সংস্করণ

করোনেশন্ প্রেস, কলিকাতা।

[illegible] না। [illegible] দিবেন না।
[illegible] মধ্যে, [illegible] দিবেন।
শকাব্দা ১৮২৫।

# বিষয়াবলী।

যাহা কিছু পাবেনা বৈকুণ্ঠ কৈলাসেতে,
তাহা পাবে, পাবে পাবে মিত্র ওকসেতে।

বি, মিত্র।




# চিন্তা-রহস্য।

“এক ব্যতীত দ্বিতীয় নাই” তাতে আবার অনেক ভাই,
মাথার খেলা যত কিছুই, সবই হি ছাই, ছাই, ছাই।
ঘুরে ফিরে তাই, তাই, তাই,
সত্য হই ভাই ভাই ভাই।

## প্রথম অধ্যায়।

## এক ও বহু।

“এক ব্যতীত দ্বিতীয় নাই” এই কথার গাঁথাটি অতি সুন্দর ও মনোহর। সর্ব্বকালে ও সর্ব্বস্থানে ইহার মত উৎকৃষ্ট গাঁথা আর দ্বিতীয় নাই। সর্ব্বদেশে নানা বিষয়ের নানা তর্ক বিতর্ক হয়, নানা মতামত প্রকাশ পায়, কিন্তু ইহার কেহ শত্রু নাই, ফলতঃ সকলেই এক মতাবলম্বী। পৃথীবিতে যত দর্শন আছে, হইয়া গিয়াছে ও বোধ

হয় হইবে, সকলই এক খালি নামের ভেদ মাত্র। কিন্তু কি আশ্চর্য্যের বিষয়! আমরা সমস্ততেই ভেদ দেখি। ভেদাভেদ ব্যতীত জগতের গতি নাই। রূপান্তর জগতের গতি হয়। তবে কি সূক্ষ্মে এক হয়, স্থূলে নয়?

স্থূল যত রূপান্তর হইয়া মহাভূতে মিশ্রিত হয়, ভূত তত মহাস্থূল-রূপে প্রকাশ পায়। স্থূলের সদৃশ ও বিসদৃশ পরিণাম স্থূল হয়। স্থূলের মধ্যে চন্দ্র, সূর্য্য ও ক্ষিতি প্রধান হয়, এবং ইহাদিগের দ্বারাই সৃষ্টি, স্থিতি ও প্রলয় হয়; বাস্তবিক ইহাই কি পুনর্জন্ম, বোধ হয় তাই।

সূর্য্য রশ্মিরদ্বারা জল আকর্ষণ করিয়া জলকে মেঘরূপে পরিণত করে, মরুত স্বভাবসিদ্ধ গুণে তাহা ভগ্ন করে, ক্ষিতি স্বধর্ম্ম গুণে গ্রহণ করে, এবং চন্দ্র রশ্মিরূপে অকাতরে রস দান করে; এইরূপে অন্ন প্রস্তুত হয়। অন্ন জন্তুর জীবন ধারণ ও বীজের কারণ হয়, এবং বীজ যোনি ক্ষেত্রে ভূত উৎপাদন করে; অতএব সর্গপ্রাপ্তি অর্থাৎ পুনর্জন্ম, কারণ সর্গ অর্থাৎ সৃষ্টি। (মর্ত্ত্য হইতে স্বর্গে যায়, স্বর্গ হইতে মর্ত্ত্যে আইসে, ফলতঃ স্বর্গ ও মর্ত্ত্য সর্গ অর্থাৎ সৃষ্টি ব্যতীত আর কিছুই নয়)।

ক্ষিতি, অপ্, তেজ, মরুত ও ব্যোম ইহারা মহাভূত, ইহাদেরও ভেদ দর্শন হয়, কারণ পরস্পরের গুণ পৃথক্ ও পরস্পরের মিল নাই, যে হেতু একের সহিত অপর একের মিলনে নূতন ভূতের আবির্ভাব, একের সহিত একের সংযোগে পুরাতন ভূতের তিরোভাব ও একের সহিত একের বন্ধুতাতে স্থিতিভাব লক্ষিত হয়, কিন্তু কিসে কিসে যে কি ভাব হয় তাহা জানিবার অভাব, কারণ আজ পর্য্যন্ত একভাবে কোন জন্তু দেখা যায়না, যদি থাকিত তাহা হইলে সেই এক হইত, অতএব ইহা ধ্রুব নিশ্চয় যে স্থূলে এক নাই, সূক্ষ্মে এক হয়।

সর্ব্বভূত ব্যষ্টিরূপে প্রকাশ পায়। জরায়ুজ, অণ্ডজ, স্বেদজ, ও

উদ্ভিজ্জ, এই চারিটি পৃথক্ পৃথক্ ভাবে ভাবান্বিত হইয়া, ও পৃথক্ পৃথক্ নাম গ্রহণ করিয়া স্বীয় স্বীয় ধর্ম্ম প্রতিপালন করে, এবং ইহারা ভূত-নামে কথিত ও স্থূল নামে বর্ণিত হয়, ফলতঃ ইহাদিগের সমষ্টিতে সূক্ষ্ম, "এক ব্যতীত দ্বিতীয় নাই" এই কথার গাঁথাটি অঙ্কিত হয়, এবং যাহা মনোহগোচর, অনন্ত, অপার এবং দৃষ্টান্তরহিত হয়।

একের ধর্ম্ম নাই ও কর্ম্ম নাই, পাপ নাই ও পুণ্য নাই, মৃত্যু নাই ও জন্ম নাই, (জ্ঞানী নাই ও অজ্ঞানী নাই, ধর্ম্মী নাই ও বিধর্ম্মী নাই,) মিত্র নাই ও শত্রু নাই, এবং রূপ নাই ও বিরূপ নাই। পাণ্ডিত্যাভিমানী পাষণ্ডেরা ইহাকে সমাজধর্ম্ম বলিয়া সমাজে প্র... করে, অন্য যত সমাজধর্ম্ম বিশেষতঃ সাকারধর্ম্ম তাহাদের নিন্দনীয় ... সাকার ব্যতীত ধর্ম্ম নাই, নিরাকারের ধর্ম্ম কোথা? যিনি নিরা... অদ্বিতীয়, তিনিই সাকার বহু। এক ধর্ম্ম হইতে পারেনা। একবাদী হইতে পারে। যাহারা একবাদী জগতের কিছুই তাহাদের গ্রাহ্য ও অগ্রাহ্য নাই, তাহারা বাদী কিন্তু বিবাদী নয়, কারণ তাহারা জানে "এক ব্যতীত দ্বিতীয় নাই" অতএব প্রতিবাদের কিছুই নাই, যদি প্রতিবাদ করা হয় তাহা হইলে বহুবাদী, যাহা কিছু প্রতিবাদ করিব তাহা একের ভিতর, একের বাহির কিছুই নাই, অতএব প্রতিবাদের কারণও কিছুই নাই।

পাণ্ডিত্যাভিমানী পাষণ্ডেরা নিজের নিজের মূলমন্ত্র নিজে নষ্ট করিয়া সমাজের দুর্দ্দশা বর্দ্ধন করে ও করিতেছে। হে পাণ্ডিত্যাভি-মানিপাষণ্ড! নিরস্ত হও, কারণ তোমাদের বলিবার কিছুই নাই তোমরা একবাদী, তোমাদের নিকট সকলই এক, ও তোমাদের সমস্ত জগৎ একময়। সূক্ষ্ম হইতে যুক্তির দ্বারা স্থূল জগৎ সৃষ্টি, কিম্বা স্থূল জগৎ হইতে সূক্ষ্ম পর্য্যন্ত গতি, ইহাই তোমাদের দর্শন; এবং ইহাই পূর্ব্ববৎ ও পরবৎ বলিয়া কথিত।

যত কিছু মাথার খেলা ও যত কিছু কথার লীলা, সবই ছাই, ছাই, ছাই, ঘুরে ফিরে তাই, তাই, তাই।

কেহ যদি পুষ্করিণীর পার্শ্বে খাদ করিয়া পুষ্করিণীর সমস্ত জল ঐ খাদে আনিতে চেষ্টা করে, তাহা সম্ভবপর হইতে পারে, কিন্তু খাদ করিলেই একের সমস্ত জল অন্য খাদে ধরে, এইটাকে ভিত্তি করিয়া যদি সমুদ্রের সমস্ত জল অন্য খাদে আনিবার জন্য খাদ আরম্ভ করা হয়, তাহা যেরূপ পাগ্‌লামি, বোধ হয় এই সমস্ত জগৎকে মাথার ভিতর প্রবেশ করাণও তদ্রূপ হয়।

কিন্তু দেখ, যতটুকু খাদ করা হয়, ততটুকু জল ধরাণ যায় ইহা সত্য, এবং খাদ করিলে জল প্রবেশ হয় তাহাও সত্য, কিন্তু তাবলে সমস্ত পৃথিবীর রস খাদে আনা যায় না, তদ্রূপ সমস্ত একের মহিমা এত ক্ষুদ্র মস্তকে আনা যায় না। এক ইহাই সত্য, কারণ সকল মহাজনেরা নানা কথায় ও নানা প্রণালীতে একের প্রতিষ্ঠা স্থাপন করিয়া গিয়াছেন। যদিও দেখিতে বহুভেদ, কিন্তু স্থিরভাবে ভাষা পরিত্যাগ করিয়া ভিত্তি দেখিলে, বোধ হয় সকলেই এক দেখিবে, তাবলে এক সমাজ ধর্ম্ম হইতে পারে না, কারণ তিনি সূক্ষ্ম, সমষ্টি, অব্যক্ত ও ব্রহ্ম।

কোন এক রাজা মন্ত্রীকে জিজ্ঞাসা করেন, অহে মন্ত্রিন্! অভেদ কোথায় লক্ষিত হয়?

মন্ত্রী বলিল! জ্ঞানীতে, কারণ সকল জ্ঞানীর একমত হয়।

রাজা কহিলেন, মন্ত্রিন্! তোমায় ইহার প্রত্যক্ষ প্রমাণ দিতে হইবে।

মন্ত্রী বলিল, "মহাশয়! আপনাকে কল্য সমস্ত রাজধানীতে ঘোষণা দিতে হইবে যে, "রাজা সমস্ত রাজধানী-বাসীদিগকে হুকুম করিতেছেন, কল্য শনিবার অমাবস্যা রজনীতে মহাশ্মশানের নিকট যে

এক পুষ্করিণী আছে, সকলে এক এক কলসী দুগ্ধ ঐ পুষ্করিণীতে ঢালিবে, যাহাতে উহা দুগ্ধ পুষ্করিণী হয়, কারণ পরদিন প্রত্যূষে রাজা ঐ দুগ্ধ পুষ্করিণীর দুগ্ধ লইয়া পুত্রেষ্টি যাগ করিবেন, যদি কেহ এই হুকুমের বহির্ভূত আচরণ কর, তাহা হইলে প্রাণদণ্ড হইবে।" মন্ত্রী ইহা বলিলে রাজা যথা যোগ্য উচিত হুকুম বাহির করিয়া অন্তঃপুরে প্রবেশ করিলেন, মন্ত্রীও নিজালয়ে গমন করিল।

পর দিবস কর্ম্মচারীরা যথামত রাজাজ্ঞা রাজধানীতে প্রচার করিতে লাগিল। রাজধানীবাসীরা সকলে হুকুম শিরোধার্য্য ক[illegible] ঘোষণাকারীদের অনেক আনন্দ সূচক বাক্য প্রয়োগ করিল। "রাজা পুত্রেষ্টি যাগ করিবেন, ইহা অপেক্ষা রাজভক্ত প্রজাদের আ[illegible] আনন্দ হইতে পারে, যাঁহার অন্নে বংশাবলী ক্রমে প্রতিপালিত, [illegible] রাজার বংশ রক্ষা হেতু এই কার্য্য, আমাদিগের যথাসাধ্য তাহাই করিব ; এক কলসী দুগ্ধ কি! প্রাণ পর্য্যন্ত দিয়া যদি আমাদিগের রাজার কার্য্য করিতে হয় তাহাও করিব।" ঘোষণাকারীরা একথা রাজ্যবাসীদের কর্ণগোচর করিবার পর নিরস্ত হইল।

ঘরে ঘরে জ্ঞানীরা সকলে স্থির করিল, যদি আমি এক কলসী দুগ্ধ না দিয়া জল দিই, তাহা হইলে কোন ক্ষতি হইবেনা, কারণ এত দুগ্ধে এক কলসী জল ধরা পড়িবার সম্ভাবনা নাই। এইরূপে প্রত্যেকে দুগ্ধ না দিয়া জল ঢালিল। পরদিন প্রত্যূষে রাজা ও মন্ত্রী তথায় উপস্থিত হইয়া দেখিল, পুষ্করিণী যেমন তেমনই আছে, লাভের ভিতর দুগ্ধ পুষ্করিণী না হইয়া বরং কিঞ্চিৎ জল বৃদ্ধি হইয়াছে।

মন্ত্রী বলিল, রাজন্! সকল জ্ঞানীর এক মত কিনা দেখুন, কারণ সকলেই বিবেচনা করিয়াছে, যে আমি এক কলসী দুগ্ধ না দিয়া জল দিলে ধরা পড়িবনা। রাজা মন্ত্রীর প্রত্যক্ষ প্রমাণ দেখিয়া সন্তুষ্ট হইয়া গৃহে ফিরিয়া আসিলেন।

সকল সময়ে সকল দেশে সকল দার্শনিকেরা, একের মহিমা বাহির করিতে অনেক চেষ্টা করিয়াছেন ; কিন্তু কেহ কিছুই কৃতকার্য্য হইতে পারেন নাই। যাঁহার মাথা যতটুকু দৌড়িয়াছে, তিনি ততটুকু গিয়া হাঁফাইয়া নির্দ্দিষ্ট স্থান বলিয়া শেষ করিয়াছেন। এইরূপে যত লোক দৌড়িয়াছেন, তাঁহারা সকলেই নির্দ্দিষ্ট স্থানের এক এক নাম দিয়াছেন, ফলতঃ বহু ভাষাতে বহু নাম হইবার কারণ বহুভেদ হইয়াছে, এবং এই ভেদই তর্কের মূল হয়।

একেকে কেহ টুক্‌রা টুক্‌রা করিয়াছেন, কেহ ঐ টুক্‌রাকে জুড়িয়া জুড়িয়া এক প্রস্তুত করিয়াছেন, কিন্তু কে কতদূর কৃতকার্য্য হইয়াছেন, তাহা এক জানেন। অপর সকলেই বহু, কি করিয়া জানিবেন, যদি বল সমস্তই এক, তাহা হইলে বলিবার ও লিখিবার কিছুই নাই।

বড় বড় মহাজনেরা বহু পরিশ্রমে বহুদূর গিয়া, অবশেষে ক্লান্ত হইয়া কিছুই স্থির না করিতে পারিয়া, নেতি নেতি বলিয়া অস্থির হইয়া, বম্ বম্ গাল বাজাইয়া, "এক ব্যতীত দ্বিতীয় নাই" এই কথার গাঁথাটি মস্তকোপরি ধারণ করিয়া, পরমাণুর সংযোগ ও বিয়োগ দৃষ্টি করিতে করিতে, এবং আদি শব্দ বারম্বার (আদি শব্দ-চক্ষু বুজিয়া দুই কর্ণে অঙ্গুলি দিয়া বন্ধ করিলে যে শব্দ অন্তরে শব্দায়মান হয়) শব্দ করিতে করিতে মূর্চ্ছিত হইয়া যান। মূর্চ্ছা ভঙ্গে আদ্যাশক্তি ভগবতীর স্তব করেন, কারণ তখন শক্তি বিহীন, শক্তি বিনা মুক্তি নাই ; এবং এই শক্তিই বহুর কারণ হয়, ফলতঃ ভগবতী আগমনে আনন্দ অপার।

হে পাণ্ডিত্যাভিমানিপাষণ্ড! ভগবতীর নিন্দা করিওনা, ভগবতী না থাকিলে তোমার অস্তিত্ব থাকিতনা। জগতে এমন কোন সম্প্রদায় নাই, যিনি ভগবতীর পূজা না করেন। ভগবতী সৃষ্টি, স্থিতি, প্রলয়ের

কারণ হন। ইহাঁর আর এক নাম "বিন্দুবাসিনী" কারণ বিন্দু ব্যতীত ইহাঁর খাদ্য নাই; এবং এই বিন্দুই জীব হয়। একের ক্ষয় অন্যের উৎপত্তি, ইহাই আদ্যাশক্তির লীলা হয়। কেহ যদি মনে করেন, আমি ক্ষয় করিব না, যে হেতু ক্ষয় আমার ইচ্ছাধীন, কিন্তু তাহা মহা-ভ্রম; কারণ আদ্যাশক্তি মহামায়া বলিয়া কথিত হন। মায়া হয় কায়া অর্থাৎ জগৎ। জাগতিক জনের মায়া হইতে উত্তীর্ণ হওয়া স[illegible]।

স্ত্রীলোক ত্যাগে ও বনবাসে অক্ষয় হয় না। মহাত্মা [illegible] কোথায়? যাঁহার তুল্য ত্যাগী ও বনবাসী আর্য্য পুস্তকে আ[illegible] দেখা যায় না, তিনি[illegible] রূপান্তর হইয়াছেন। যোনিতে [illegible] স্বরূপের উৎপত্তি হয়, কিন্তু বিন্দু প্রতি মুহূর্ত্তে নানা প্রকারে ক্ষয় হই-তেছে, যাহা কেহ রক্ষা করিতে পারেনা ও পারিবে না। ক্রমশঃ ক্ষয় নাশের কারণ হয়। যোগাভ্যাসীরাও নাশের বশীভূত, কেবল যোগী নন। জগতে কেহ যোগী নাই। যোগী অর্থাৎ এক তিনি, যিনি নানা পুস্তকে নানা শব্দে বর্ণিত হন। দত্তাত্রেয় যাঁহার তুল্য যোগাভ্যাসীর মধ্যে শ্রে[illegible]ত্ব অদ্যাবধি আর কেহ লাভ করেন নাই, তিনিও মহামায়ায় বশী[illegible]হইয়া, কালে পঞ্চত্ব প্রাপ্ত হইয়াছেন। ইহাঁরা সকলেই এক[illegible]বর্ত্তীন এবং ইহাঁরাই সমাজ ধর্ম্মপ্রকাশ করিয়াছেন।

ব্যষ্টির ক্ষমতা শিক্ষা ব্যতীত, সূক্ষ্মের শিক্ষা দুরূহ। যখন এক বহু হইলেন এবং বহুকে বহু ভাগ করিলেন, তখন তিনি এক শিক্ষা দিবার নিমিত্ত প্রত্যেক প্রত্যেক ভাগের, প্রত্যেক প্রত্যেক অপর ভাগের সহিত বিপরীত ভাবের লক্ষণ করিয়া দিলেন, এবং সেই এক এক ভাগাংশকে এক করিলেন:—মনুষ্য মনুষ্যের সঙ্গে এক, পশু পশুর সঙ্গে এক, মৎস্য মৎস্যের সঙ্গে এক এবং পক্ষী পক্ষীর সঙ্গে এক। উহাদিগের মধ্যে আবার ভাগ করিলেন, সেই ভাগের কারণ

আর কিছুই নয়; বোধ হয় এক শিক্ষার কারণ। ব্যষ্টি ভাগে ভাগে এত ক্ষীণ, যে সেই সূক্ষ্ম এক, মনোঽগোচর, অপার ও দৃষ্টান্তরহিত।

সেই সূক্ষ্ম-সমষ্টি এক, ইহা জানাইবার কারণ, বোধ হয় তিনি ভগ্নাংশের ভগ্নাংশকে বড় করিয়া এক এক দল করিলেন:—যথা, ইংরাজ ইংরাজের সঙ্গে এক, কাবুলী কাবুলীর সঙ্গে এক, সিংহ সিংহের সঙ্গে এক, ছাগল ছাগলের সঙ্গে এক, তিমি তিমির সঙ্গে এক, চিংড়ী চিংড়ীর সঙ্গে এক, সেন সেনের সঙ্গে এক, চড়ুই চড়ুয়ের সঙ্গে এক। কিন্তু দুঃখের বিষয় ভারতবাসী ভারতবাসীর সঙ্গে এক নয়। ভারতবর্ষকে আরো ভাগ করিলে 'অনেক দেশ হয়, কিন্তু তাহাদের মধ্যেও এক দেখিতে পাওয়া যায় না:—যথা বাঙ্গালার সহিত লাহোর এক নয়। বাঙ্গালাকে আরো ভাগ করিলেও বোধ হয় এক দেখা যায় না। ভাই ভাইয়ে এক নাই, ভাই ভগ্নীতে এক নাই, ফলতঃ পরস্পরের সহিত রংয়ের, খাদ্যের, পোষাকের, আচারের ও ধর্ম্মের ভেদ লক্ষিত হয়।

হে সূক্ষ্ম-অদ্বিতীয়-অব্যক্ত। তুমি কি বাঙ্গালাতে প্রত্যেক মূর্ত্তিকেই এক করিয়াছ? কেননা বাঙ্গালাবাসীর মিল লক্ষিত হয় না, সুতরাং বাঙ্গালাবাসীদের Nationality (ন্যাসন্যালিটী) নাই, যদি ন্যাসন্যালিটী থাকিত তাহা 'হইলে মি[illegible] হইত। আপনার ভগ্নাংশ আপনার পক্ষে অতি ক্ষুদ্র, কিন্তু ভগ্নাংশভুক্তের পক্ষে ভগ্নাংশ অতি মহৎ। বাঙ্গালাবাসীরা এক সৃষ্টি করিতে অক্ষম, কারণ জগতে যত রকম খাদ্য, পোষাক, আচার, ধর্ম্ম ও রং আছে, সমস্তই বাঙ্গালাবাসীদের ভিতর পাওয়া যায়। তাহাদের নিজের কিছুই নাই, যদি থাকিত তাহা হইলে এক হইত।

বাদাতে নানা রকম জিনিষ পচিয়া চিংড়ি মাছের উৎপত্তি হয়, চিংড়ি মাছ সকলরকম তরকারিতে মিসে, এবং খাইতে অতি উৎকৃষ্ট

হয়, বিশেষতঃ বাঙ্গালীরা অত্যন্ত ভালবাসে, বন্ধু বলিয়া নাকি ? বোধ হয় তাই। বাঙ্গালীর মাথা অতি উচ্চ, অপরে যাহা দেখাইবে তাহাই শিখিবে, কিন্তু সমাজ এক ইহা শিক্ষা করিতে হইলে সর্ব্বনাশ উপস্থিত হয়। সমাজ কি ? ধর্ম্ম কি ? কর্ম্ম কি ? কে কার তুমি কার কারে বল আপন্ আপন্ ? জগত্ কি ? "এক ব্যতীত দ্বিতীয় নাই" ? ইহাই পাণ্ডিত্যাভিমানী পাষণ্ডদের বুলি, এই বুলি ঠিক্ টিয়াপাখীর মুখে রাধাকৃষ্ণবুলিরমত হয়।

ব্যাঙ্কের পোদ্দারেরাও প্রত্যহ অনেক টাকা নাড়েচাড়ে, কিন্তু যখন পাঁচটার পর বাটী যায়, বাটীতে গিয়া দেখে গিন্নী অত্যন্ত রেগে, চোক লাল করে, হাত পা ছড়িয়ে বসে আছে, হাত পা ধুইবার জল রাখে নাই, তখন ব্যাঙ্কের পোদ্দার টাকা নাড়ার গরমে, গিন্নিকে বহু তিরস্কার করে ও বলে, খেপি ! তোর রাগ হবার কারণ কি ? আজ আমি পাঁচলাক টাকা নগদ দেখিচি, আমার পাড়ার আর কারো পাঁচলাক টাকা আছে ?

গিন্নী বলে হাঁরে মুকুন্দ ! তুই যা বল্লি তা ঠিক্, কিন্তু তোর ঘরে আজি চাউল নেই, তার কি হবে, রোজ্ তো লাক্ লাক্ বৈ কথা নাই, কিন্তু পনর টাকার বেশী কোন মাসে আন্তে দেখি নাই, তাতে আবার আট্টী খেতে, তা যা হউক এখন মুদিতো আর চাউল দিবে না, তার গত মাসের টাকা বাকী, তুমি কোথা থেকে এখন নিয়ে এস, আর তা না হলে পাঁচ লাক্ টাকার উপর শুয়ে থাক, ছেলেগুল না খেয়ে মরে যাগ। তখন পোদ্দার মনে মনে ভাবিল, খেপীতো ঠিক্ বলেচে, আমিতো এত টাকা নাড়ি, তাহাতে আমার কি, আমারতো মাসে পনর টাকার বেশী নয়, এই চিন্তা করিতে করিতে পোদ্দার বাটী হইতে বাহির হইল।

হে পাণ্ডিত্যাভিমানিপাষণ্ড ! এক কার্য্যে আনিতে হইলে মতি-

ভ্রম হইতে হয়, যদি সমস্ত এক তবে আলাহিদা কেন? অন্য মন্দির কেন? নির্দ্দিষ্ট স্থানে ও দিনে. উপাসনা কেন? আচার্য্য কেন? একের প্রচার কেন? দলাদলি কেন? পিতা ও পুত্র কেন? মাতা ও স্ত্রী ভেদ কেন? ছুঁচ ফুটিলে আহা লেগেছে বল কেন? জ্বর হইলে অত্যন্ত যাতনা হইতেছে বল কেন? জ্বর উপশমের জন্য স্থূল সেবন ও মর্দ্দন কেন? পেটের জন্য হা হা দৈ দৈ কেন? ধনের জন্য লালায়িত কেন? স্বাধীনেব কাছে মাথা হেঁট্ কেন? গৈরিক বস্ত্র কেন? প্রত্যেক মুহূর্ত্তে কিঞ্চিৎ স্বার্থের জন্য মিথ্যা বাক্য প্রয়োগ কেন? এবং রূপান্তর হও কেন?

কোথায় তোমাদেব আলালের ঘরের দুলাল? যে এককে সমাজ ধর্ম্ম বলিয়া প্রচাব করিয়াছিল, যদি পরাধীন হইয়া দুই খানি বই পোড়ে, দুই খানা বই লিখে ও পুল্‌পিটে দাঁড়িয়ে দুই চারিটী বক্তৃতা করিলে, কিম্বা গৈরিকবস্ত্র পরিধান কবিয়া, পরের স্কন্ধে পেট চালাইবাব উপায় অবলম্বন কবিলে, যদি এক ইহা সমাজ ধর্ম্ম হইত, তাহা হইলে বহুদিন পূর্ব্বেই তাহা হইয়া যাইত। কিন্তু দেখ দেখি, দিন দিন বাঙ্গালার অবস্থা কতদূর খারাপ হইয়া আসিতেছে, যদি চক্ষু থাকে এবং সত্য পালন কব, তাহা হইলে বলিবে যে ঠিক্ কিনা। প্রত্যেক দিন এক এক অবতার জন্মগ্রহণ কবিতেছে, এবং তাহাকে তোমরা সেই এক বলিয়া পূজা ও তাহার উপলক্ষে উৎসব করিতেছ কিনা?

হে পাণ্ডিত্যাভিমানিপাষণ্ড! কথার টেক্স নাই, খাজনা নাই বলিয়া কি এতদূর অত্যাচার কবিতে হয়? ধর্ম্ম প্রচারকের সাজা নাই বলিয়া কি সমাজের এত দুর্দ্দশা বর্দ্ধন করিতে হয়? গৈরিক কাপড়ের মা বাপ নাই বলিয়া, কি পরকে ঠকাইয়া উদর পূরণ করিতে হয়? অবতার প্রস্তুতকারকের মস্তক ছেদন নাই বলিয়া, কি দিন দিন

কুমারটুলির মতন অবতার তৈয়ার করিতে হয়? শূকর ও গরু খাবার জন্য, হোটেলে যাইবার জন্য, নানা পরিচ্ছদ পরিবার জন্য, সুরাকে গঙ্গার জল মনে করিয়া সেবন করিবার জন্য, এবং এক লাফে সমুদ্রকে লঙ্কামরিচ করিয়া উল্লঙ্ঘন করিবার জন্য কি মাহেশী মায়াকে আরাধনা করিতে হয়? ধিক্ শত ধিক্ তোমাদের এক সমাজ ধর্ম্ম চাতুরীকে? যদি ইহার সাজা থাকিত, তাহা হইলে তোমাদের মুখে কত বাহির হইত ও কত চাতুরী করিতে, সমস্তই টের্ পাওয়া যাইত।

দেখ দেখি পণ্ডিতশ্রেষ্ঠ দ্বৈপায়ন ব্যাসের কি উৎকৃষ্ট এক। এক চক্ষে পুরাণ প্রসঙ্গের সুখ ও দুঃখের লীলাতে কাঁদিয়া বুক ভাসাইয়া দিতেছেন, অপর চক্ষে বেদান্তের বিচারে অস্থির হইয়া যাতনাতে কাঁদিতে কাঁদিতে বুক ভাসাইয়া দিতেছেন, কিন্তু দুয়ের মধ্যে যে জ্ঞান চক্ষু, উহাকে অনিমেষ স্থির ভাবে এক দৃষ্টিতে রাখিয়া উভয় চক্ষুর কার্য্য এক দেখিতেছেন। জন্ম ও মৃত্যু নাই, পাপ ও পুণ্য নাই, ধর্ম্ম ও কর্ম্ম নাই, (জ্ঞানী ও অজ্ঞানী নাই, ধর্ম্মী ও বিধর্ম্মী নাই,) মিত্র ও শত্রু নাই, এবং রূপ ও বিরূপ নাই, খালি "এক ব্যতীত দ্বিতীয় নাই" এই এক-সূক্ষ্ম-অব্যক্ত-সমষ্টি এবং ব্রহ্ম।

হে পাণ্ডিত্যাভিমানিপাষণ্ড! এক কি কখন সমাজ ধর্ম্ম হইতে পারে? যদি হয় বাঙ্গালীদের সর্ব্বনাশের কারণ, আর কিছুই নয়। বুঝিলে কি? না খুড়ির কলা। আর তুমি খুড়ো কেন ভস্মে ঢাল ঘী, চুপ কর চুপ কর চুপ কর! খুড়ো কিছুতেই ছাড়্‌চেনা; যদিও বল Old fool (ওল্ড ফুল) বড় গাধা কিছুই জানে না, রাঁড় নেই, বাগান নেই, মদ নেই, Gazeted author (গেজেটেড অথর) ও Gazeted officer (গেজেটেড্ অফিসর) নয়, সওদাগর ও দোকানদার নয়, কিছুই নয়, গেরুয়া কাপড়ও নয়, তবে মুটে মজুর, তবুও খঁড়িয়ে বড় আছি। যদি বল বড় জেটা, তবুও বড়, কারণ গাধার তো বড়

আছে বোম্বাই গাধা। বাপ গাধা, খুড়ো গাধা, না হয় ছেলে ঘোড়া, ভাইপো ঐরাবত।

হে পাণ্ডিত্যাভিমানিপাষণ্ড! তোমার নাম ধাম খেতাব আরো সব্ আছে, কিন্তু সেই সব্ চিরিনিজ্ সারকাসের বানরের দলের মতন ঠিক্ কিনা, স্থির হইয়া বিবেচনা করিয়া দেখ। বানরের দল রিঙ্কের ভিতরে আসিতে না আসিতে, দর্শকবৃন্দের আনন্দের পরিসীমা থাকিতনা। দর্শকবৃন্দেরা নানা ভাষায় ও নানা অঙ্গ প্রত্যঙ্গের চালনাদ্বারা প্রশংসা করিত, যখন বানরেরা গাড়ী হইতে নামিত, তখন হুর্‌রে হুর্‌রে শব্দে Circus tent (সারকাস্ টেণ্ট্) প্রতিধ্বনিত হইত। বড় বড় ফুলের তোড়াতে ও ফুলের গোড়ে মালাতে, উহাদিগকে আর প্রায় দেখিতে পাওয়া যাইত না। তারপর উহারা কিছুক্ষণ প্রশংসার ধমকেতে নিস্তব্ধ হইয়া দাঁড়াইত, পরক্ষণে চারিদিক অবলোকন করিয়া ভঙ্গির দ্বারায় প্রত্যুত্তর দিত।

তথায় হোটেল প্রস্তুত ছিল, ইহা বানরেরা বিশ্রাম গৃহ জানিয়া হোটেলে যাইত, এবং চা পান করিয়া শ্রমদূর করিত, হোটেলও বানরের দ্বারায় চালিত ছিল। কিছুক্ষণ (Table talk) টেবিল্ টকের পর গাড়ীতে উঠিত, গাড়ীতে উঠিলেই বানর কোচ্‌মান গাড়ী চালাইয়া দিত, কিঞ্চিৎ দূর যাইতে না যাইতে গাড়ীর চাকা খুলিয়া পড়িত, অমনি বানর-সহিস্ নামিয়া চাকা তুলিয়া ধরিত ও চাকা গাড়ীতে ঠিক্ করিয়া লাগাইত, পুনবায গাড়ী চালাইযা রিঙ্কের ভিতর হইতে নির্দ্দিষ্ট স্থানে যাইত। পরদিন প্রত্যুষে খপরের কাগজে বানরের গুণের কত প্রশংসা হইত। হে পাণ্ডিত্যাভিমানিপাষণ্ড! বল দেখি বানর দল সভ্য কতক্ষণ? বোধ হয় বলিবে যতক্ষণ কোমরে দড়ী। দড়ী খুলিলেই যে বানর সেই বানর।

হে পাণ্ডিত্যাভিমানিপাষণ্ড। তোমাদের সমাজ গৃহ, কেতাব গৃহ,

সভা গৃহ, সমিতি, বক্তৃতা, গৈরিক বস্ত্র, গলায় ফুলের মালা, বিদ্যা, বুদ্ধি, ধর্ম্ম ও কর্ম্ম ঠিক ঐ রূপ কিনা? যদি ইংরাজ বাহাদুর আজ তোমাদের রক্ষাভার তোমাদের উপর দিয়া যান, তাহা হইলে ঠিক আলিপুরের চিড়িয়াখানার সমস্ত খাঁচা খুলিয়া দিলে যেরূপ আপনা আপনি খাওয়া খায়ি করিয়া মরে সেই রূপ তোমাদের অবস্থা হয় কিনা? রাগ করোনা, অভিমান ত্যাগকর, সূক্ষ্ম এক ভুলে যাও, গৈরিক বস্ত্র ছাড়, অবতার তৈয়ারি কার্য্য ছেড়ে দাও, রাজনীতি ছাড়, বিবেকী নাম ছাড়। রাজ ভক্তি বাড়াও, সমাজধর্ম্ম প্রচার কর, নীতি ও সমাজনীতি প্রচার কর, এক পোষাক কর, এক খাদ্য কর, এবং এক রং কর, তাহা হইলে বোধ হয় কোন একদিন সূক্ষ্ম একের অনুভব করিতে পারিবে, আর তাহা না হইলে মাথা নেই তার মাথা ব্যথা, হরির খুড়ো মালাই দাসের মতন হামাগুড়ি দিয়াই আজীবন কাল কাটাইবে।

(Russian nation) রুষিয়ান নেশান এই কথার গাঁথাটী কি সুন্দর, কিন্তু কথার গাঁথাটীতে কিছুই নাই, মনে করিলে কাগজে লিখিয়া ছিড়িতে পার, পোড়াইতে পার, যাহা ইচ্ছা তাহাই পার। কিন্তু আবার ইহাতেই সব্ আছে, এই কথার গাঁথাটী বলিলেই, সকলের হৃদয়ে একটী ভাব উৎপন্ন হয়, সেই ভাবটী দেখিতে ইচ্ছা করিলে, রুষের পুস্তক পড়িতে হয়। পুস্তকে বড় বড় লোকের জীবন চরিত পাওয়া যায়, এবং উহাতে তাঁহাদিগের জন্ম, কর্ম্ম, ও মৃত্যু বিশেষ রূপে বর্ণিত আছে। দেহ যেমন একটীতে প্রস্তুত হয় না, নানা প্রত্যঙ্গের প্রয়োজন, তেমনি (Russian constitution) রুষিয়ান কনষ্টীটিউসন্ প্রস্তুত করিতে নানা লোকের প্রয়োজন হয়। তাঁহাদিগের নাম ও মত বিস্তার রূপে লেখা আছে (Military and civil) মিলিটারী অ্যাণ্ড সিভিল কার্য্যের ছবি দেখিতে পাওয়া যায়, (Church) চীচ সম্বন্ধেরও কতকটা দেখা যাইতে পারে, এবং অন্য

অন্য যে বিষয় পড়িতে ইচ্ছা কর, তাহাও বিস্তর পড়িতে পাওয়া যায়, কিন্তু তাহা বলিয়া রুষের সমস্ত পাওয়া যায়না।

রুষিয়ানদের সংখ্যা কত, কিন্তু কতকগুলি লোকের জীবন চরিত আছে? রুষ কত বড় দেশ, কিন্তু কয়েকটী দেশের বিস্তৃত বিবরণ আছে? এক একটী ভিলেজের (গ্রামের) পুঙ্খানুপুঙ্খ লিখিতে হইলে কোটী কোটী পুস্তক হয়, কিন্তু তাহাতেও অতি সূক্ষ্ম লেখা হয়না, কারণ যদি লেখা হইত, তাহা হইলে আর একটি সেই রকম ভিলেজ্ (গ্রাম) তৈয়ারি করা যাইতে পারিত, কিন্তু যায় না, তাহাতে এত সূক্ষ্ম আছে যাহা মনুষ্যের অসাধ্য হয়। ডাক্তারেরা বিজ্ঞানবলে দেহকে ভাগ করিতেছেন, এবং ভাগকে ভাগ করিয়া কি কি দ্রব্য সেই সেই ভাগে আছে তাহাও বলিতেছেন, কিন্তু এক গাছি গাত্র লোম প্রস্তুত করুন্ দেখি? কখনও পারিবেন না, কারণ যাহা বলিতেছেন তাহা যদি ঠিক হইত, তাহা হইলে প্রস্তুত করিতে পারিতেন। ইহা বলিয়া রুসের পুস্তকও অঠিক নয়, ডাক্তারদের কথাও অঠিক্ নয়। মনুষ্যের বুদ্ধিতে স্থূল যতটুকু আসে, ঠিক ততটুকু লিখিতেছেন, এবং সেই লইয়া জগতে চলিতে হইবে।

(Russian nation) রুসিয়ান্ নেশান্ এই গাথাটী লইয়া যদি রুষেরা চুপ করিয়া থাকেন, তাহা হইলে বোধ হয়, ঐ গাথাটী দুই বৎসরের মধ্যে শেষ হইয়া যায়। রুষিয়ান নেশান্ ইহার ব্যষ্টির প্রত্যেক প্রত্যেকের যাহা যাহা কর্ম্ম, তাহা সাধ্যমতে চেষ্টা করিয়া করিতে হইবে। রাজা হইতে চাষা পর্য্যন্ত এক ধর্ম্মাবলম্বী হইতে হইবে, এক পোষাক, এক খাদ্য ও এক রং করিতে হইবে। যে হুকুম নির্দ্দিষ্ট লোককে অপরনির্দ্দিষ্ট লোক করিবে, তাহা শিরোধার্য্য করিয়া গ্রহণ করিতে হইবে, ও তাহা কার্য্যে পরিণত করিতে হইবে। এইরূপ ব্যষ্টির একত্র সমস্ত কার্য্য, রুষিয়ান্ নেশান্ বলিয়া জগতে খ্যাত।

একজন মরিলে রুষিয়ান্ নেশান্ এই কথার গাঁথাটী মরে না, এক জনের গাত্রে আগুন লাগিলে, রুষিয়ান্ নেশান্ এই কথার গাঁথাটীতে আগুন লাগিয়া পুড়িয়া যায়না, কেন যায়না? কারণ প্রত্যেক প্রত্যেক ব্যষ্টির স্বাধীনতা, সমস্ত ব্যষ্টির স্বাধীনতাতে এক হইলে রুষিয়ান্ নেশান্ এই গাথাটী প্রস্তুত হয়, অতএব রুষিয়ান্ নেশান্ এই গাঁথাটীতে কিছুই নাই, আবার সব্ আছে। রুষিয়ান্ নেশান্ এই কথার গাঁথাটী "এক ব্যতীত দ্বিতীয় নাই," তাতে আবার অনেক ভাই, অর্থাৎ রাজা হইতে চাষা পর্য্যন্ত; মাথারখেলা যতকিছুই সবই, ছাই, ছাই, ছাই, অর্থাৎ যত রুষিয়ান্ পুস্তক আছে, ঘুরে ফিরে তাই, তাই, তাই, অর্থাৎ পুস্তকে যাহা কিছু বলিয়াছেন সব্ ঠিক্, সত্য হই ভাই, ভাই, ভাই, অর্থাৎ একতা পূর্ণমাত্রাতে বর্ত্তমান আছে।

হে বালকবালিকাগণ! ইদানীং তোমরা সকলে সভ্য বলিয়া পরিচয় দিতেছ, তোমরা বিদ্যালয়ে যাইতেছ ও পরীক্ষায় উত্তীর্ণ হইয়া খেতাব গ্রহণ করিতেছ। তোমরা সুন্দর পরিচ্ছদ পরিতেছ, সুন্দর খাদ্য খাইতেছ, স্বাস্থ্যকর বাটীতে বাস করিতেছ, তোমাদিগের উন্নতির জন্য ক্লাব্ এসোসিয়েসন্ ও লাইব্রেরী স্থাপন করিতেছ, ও তাহার সভ্য হইতেছ। তোমরা সমাজ গৃহে, দেব মন্দিরে ও হরি সভাতে উপাসনা করিতে যাইতেছ, সময়ে সময়ে হোটেলে মুখ ঢাকিয়া প্রবেশ করিতেছ, ও উহারই রন্ধন সামগ্রী সেবন করিতেছ অর্থাৎ সভ্য জগতের যাহা কিছু আছে, তাহা প্রায় সকলই নকল্ করিয়াছ, কিন্তু দুঃখের বিষয় সভ্য যাহাতে প্রস্তুত হয়, তাহা কিছুই গ্রহণ করিতেছনা। বোধ হয় "এক ব্যতীত দ্বিতীয় নাই" এই কথার গাঁথাটীর ধমকে ভয় পাইয়া, স্থূল একে ঘৃণা করিয়া ত্যাগ করিয়াছ। সেও মন্দ নয়, কারণ অভেদ কিছুই নাই, যাহা কিছু কর তাহা সবই এক, অতএব নিন্দার কিছুই নাই।

কিন্তু সময়ে সময়ে অনেক দুঃখ শুনা যায়। কেহ কেহ বলে, আমাদিগের নীতি শিক্ষা বিহনে আমাদের উন্নতি দিন দিন হ্রাস পাইতেছে। কেহ কেহ বলে, সমাজ নীতি অভাবে আমাদিগের সমাজের দুর্দ্দশাবর্দ্ধন হইতেছে। কেহ কেহ বলে, আমাদিগের ভ্রষ্ট আহারের দরুন নানা রোগের উৎপত্তি হইতেছে। কেহ কেহ বলে, নানা ধর্ম্ম হেতু, আমাদের ভ্রাতৃ ভাবের অভাব হইয়াছে। কেহ কেহ বলে, বিধবা বিবাহ না থাকাতে আমাদের দেশের অবস্থা অত্যন্ত শোচনীয় হইয়া যাইতেছে। কেহ কেহ বলে, রাসলীলার আধ্যাত্মিক অর্থ না জানিবার দরুন আমাদের মোক্ষ প্রাপ্তি হইতেছেনা। কেহ কেহ বলে, পাঁচ টাকা দিয়া ব্রহ্ম দর্শন না করিবার হেতু দেশ উচ্ছন্ন যাইতেছে। কেহ কেহ বলে, গৈরিকবস্ত্র পরিধান না করিবার কারণ ও পরম হংসকে অবতার না করিবার জন্য হিন্দু, মুসলমান ও খ্রীশ্চান এক হইয়া দুই পা তুলিয়া গঙ্গা পার হইতে পারিতেছেনা। কেহ কেহ বলে, কলের জল খাইবার দরুন ও বিদেশী ভাষা শিখিবার দরুন, দেশে এপিডেমিক্ হইয়া লোক শূন্য হইতেছে; অতএব ইহাতে প্রকাশ পাইতেছে যে, সভ্য হইতে যতটুকু দরকার প্রায় সমস্তই অভাব আছে। কাহিনীওয়ালারা সকলেই স্ব স্ব প্রধান। কাহারো বক্তৃতার ইলেট্রিসিটির পাউডারেতে মুল্লুক বোঁ বোঁ করিয়া ঘুরিতেছে। কাহারো কুইল্ ড্রাইভিংয়ের ঠেঁপাতে পেপার মিলের চাকা অনবরত ঘুরিতেছে। কাহারও অবতার তৈয়ারি করিবার উদ্যোগে, ময়রার লুচির কড়া ধুঁ ধুঁ করিয়া রাত্রি দিন জ্বলিতেছে, কিন্তু দুঃখের বিষয় কেহ কিছু করিতে পারিতেছেনা, খালি গাবিএ গাবিএ নির্ম্মল জলকে ঘোলা করিতেছে।

আর কত দিন এই রকম অবস্থায় থাকিবে, বোধ হয় যত দিন বঙ্গনাম জগতে থাকিবে?

বঙ্গমাতা একের নহেন, কারণ তিনি যখন যাকে ভাল বাসেন, তখন তাহারই প্রাদুর্ভাব বেশী দেখিতে পাওয়া যায়। বঙ্গমাতা হোম্‌রা চোম্‌রা দেখিলেই ভাল বাসেন। পুত্রেরা মার ভালবাসার পাত্রকে ভাল বাসিতে চাহেন। আবার যখন বড় হন, অন্তরে জানিলেন যে অমুক লোক আমার ভালবাসার বিষয় হইতে পারে না, অমনি উপযুক্ত পুত্র আর একটীকে ভালবাসিতে চেষ্টা করেন এবং ইহার সিদ্ধির কারণ পুরাতন পুস্তকের আদর হইয়া থাকে, নানা শ্লোক উদ্ধার হইয়া থাকে, নানা তর্ক বিতর্ক হয়, নানা সভা হয়, কিন্তু কিছুই ঠিক্ হয় না; অবশেষে খালি দলাদলি বৃদ্ধি পায়। বঙ্গমাতার নাবালক পুত্রেরা মাতার বশ, মাতার ভালবাসার পাত্র পুত্রদের ভালবাসার বিষয় হয়, কিন্তু উপযুক্ত পুত্রদের আর এক জন হইয়া থাকে। ক্রমে ক্রমে পুত্রের সংখ্যা এত বৃদ্ধি পায় ও এত নূতন দলের আবির্ভাব হয়, যে আপনা-আপনি আপনাদের গুহ্য প্রকাশ করিয়া ফেলে এবং জগতে প্রমাণ হয়, যে সকলেই কিছুই নয় ও কাহারও ঠিক্ নাই, কারণ যদি ঠিক্ থাকিত, তাহা হইলে সমাজ ধর্ম্ম থাকিত, পোষাক থাকিত, খাদ্য থাকিত, এবং রং থাকিত, কিন্তু ইহারা নিজের দোষ ঢাকিবার জন্য, সমষ্টি এককে তর্কের ভিতর লইয়া আসে, ফলতঃ কেহ উহাদের সঙ্গে তর্কে পারেনা। যে যাহাই বলে সবই এক, এই উত্তরে জয় লাভ করিয়া লম্ফ ঝম্প করিয়া বেড়ায়, কিন্তু অন্তরে যে কি দুঃখ হয় তাহা মা কালীই জানেন।

কোন বড় লোক কোন সময়ে বঙ্গদেশে বেড়াইতে আসিয়াছিলেন। তিনি পৃথিবীর প্রায় সমস্ত দেশ বেড়াইয়াছিলেন। যে যে দেশে গিয়াছিলেন, তাহাদিগের সকলকার সর্ব্ব বিষয়ের একতা দেখিয়া তিনি জানিতে পারিয়াছিলেন, যে আমি অমুক দেশে আসিয়াছি। কিন্তু দুঃখের বিষয় যে, তিনি বঙ্গদেশে বাঙ্গালিদের দেখিয়া টের

পান নাই, কারণ যত বাঙ্গালি তিনি দেখিয়াছিলেন, প্রায় সকলেই সকলের সঙ্গে সকল বিষয়েই ভিন্ন ; রয়েল্ জোলজিকাল্ গার্ডেনে বোধ হয়, এত ভিন্নতা দেখা যায় কি না সন্দেহ। পৃথিবীতে যত রং আছে, পরিচ্ছদ আছে, খাদ্য আছে, আচাব ও ব্যবহার আছে, এবং সমাজ ধর্ম্ম আছে, তিনি সমস্ত সমষ্টিকে একত্র দেখিয়াছিলেন, ইহাতে তাঁহার ভ্রম হইবে উহার আর সন্দেহ কি। হে নির্গুণ নিরাকার বাক্য মনোঽগোচর বাঙ্গালে। তোমরা ধন্য, কারণ তোমরা সেই সমষ্টি **এক** ; অপর দেশের আগন্তুক মহাত্মা তোমাদের লীলা কি বুঝিবে। মহাত্মারা কোটী কোটী বৎসর ধ্যান করিয়া যাঁহাব লীলা বুঝিতে পারে নাই, সেই **এক** বাঙ্গালিকে বুঝিতে পারে কাহার সাধ্য, খালি সেই **এক** বুঝিতে পারেন কারণ সোহং।

হে বালকবালিকাগণ। তোমরা আব কত দিন নিগুর্ণ-নিবাকার ও বাক্যের ও মনের অগোচর থাকিবে? একটু নীচে আসিয়া সাকার হও, কারণ জগতে যত ধর্ম্ম আছে সমস্তই সাকার হয়। সাকার ব্যতীত ধর্ম্ম নাই। পৃথিবীতে যত প্রকার ধর্ম্ম প্রচার হইয়া গিয়াছে, হইবে ও হইতেছে সমস্তই সাকাব। সাকাব না হইলে সমাজ গঠন করেকে? নিরাকারের গঠন নাই। যাহাব গঠন নাই, সে গঠন প্রস্তুত করিতে পারে না। অস্তি না হইলে নাস্তি হইতে পারেনা। পিতা না থাকিলে পুত্র উৎপাদন হইতে পারেনা। বীজ না থাকিলে ফল হইতে পারেনা। যদি বল কোন্টা কি, ইহার উত্তর যেটা তুমি বলিয়া থাক। পিতাকে পিতাই বল ছেলে বলনাতো। পুত্রকে পুত্রই বল পিতা বলনাতো। যদি বল পিতা ও পুত্র কি? কিছুই নয়, কত বার পিতা পুত্র হইযাছে, পুত্র ও কত বার পিতা হইয়াছে। হয় সত্য, এখন নয়। স্থূলে এক সময়ে পিতা, পুত্র হইতে পারেনা এবং পুত্র, পিতা হইতে পারেনা, কিন্তু বাস্তবিক রূপান্তর হইয়া সূক্ষ্মে হইতে

পারে। দর্শনের দর্শন ছাড়, সে দর্শন সূক্ষ্মকে লইয়া থাকে। মুখে পড়িয়া জান যে ভিত্তি এক হয়, ইহা বলিয়া ভিত্তির উপর যে একত্ব দ্বিত্ব আছে তাহা ভিত্তি নয়।

কোন এক মহাত্মা বলিয়া গিয়াছেন, সকল রোগের উৎপত্তি এক, যদি এই বলিয়া চিকিৎসা করা হয়, তাহা হইলেই সর্ব্বনাশ। কিন্তু তিনি যাহা বলিয়াছেন তাহা সত্য। চিকিৎসা শাস্ত্রকে দর্শনে লইয়া টুক্‌রা টুক্‌রা করিলে দেখিবে, এক হইতে সকল রোগের উৎপত্তি ; তা বলে পায়ে হোঁচট্ লেগেছে, ক্যাষ্টর ওয়েল Physic ফিজিক্ দিলে হবেনা। মনুষ্যকে মনুষ্য বলিবে, পশুকে পশু বলিবে, মনুষ্যের ভিতর মুসলমানকে মুসলমান বলিবে, খ্রীশ্চান্‌কে খ্রীশ্চান বলিবে, আবার মুসলমানের ভিতর গোলাম্ মহম্মদকে গোলাম্ মহম্মদ্ বলিবে, আবদুল্ আজিজ্‌কে আবদুল্ আজিজ্ বলিবে, এইরকম করিয়া স্থূলকে এক করিতে শিখিবে, সূক্ষ্ম এক বলিয়া সকলকে এক করিবেনা।

বঙ্গদেশে কত লোক কত বড় লম্বা চওড়া নাম লইয়া মরিয়াছে ও রহিয়াছে ; এবং উহাদিগের জন্য কত স্মরণ চিহ্ন প্রস্তুত হইয়াছে ও হইতেছে, কত সভা আহ্বান হইয়াছে ও হইতেছে, কত প্রসংশা পত্র দেওয়া হইয়াছে ও হইতেছে, কিন্তু বল দেখি, বঙ্গদেশে এমন কি কার্য্য কে করিয়াছে, যাহাতে এত করা উচিত ছিল ও উচিত হয়। শ্রীরাম, শ্রীকৃষ্ণ ও শ্রীবুদ্ধ প্রভৃতি যাঁহারা কার্য্যের গুণে একত্ব প্রাপ্ত হইয়াছেন, তাঁহাদের ও বোধ হয়, এরকম দুর্দশা ঘটে নাই, কারণ তাঁহাদের সময় সমাজ ধর্ম্ম ছিল। আমাদের মতন তাঁহাদের নীচ অন্তঃকরণ ছিলনা। হায়রে বিধাতা, যে মুখে রাম সেই মুখে রহিম, যে মুখে না সেই মুখে হাঁ।

হে বালকবালিকাগণ। তোমরা আর পাকা বাঁশের মতন ট্যাস্ ট্যাস্ করোনা। উচ্চ অন্তঃকরণ কর, উচ্চ প্রকৃতি হও ও উচ্চ কার্য্য

পালা আমাদের মধ্যে এমন কেহ জন্মগ্রহণ করেনি, যাহাকে স্মরণ করা উচিত হয়, যদি কেহ কিছু করিয়া থাকে এবং তাঁহাদের কার্য্যের দরুন কৃতজ্ঞতা স্বীকার করিতে হয়, তাহা হইলে কীর্ত্তিবাস, কাশীরাম দাস, ভারতচন্দ্র, আগম্ বাগীশ ও চৈতন্য মিশ্র। ইঁহারা কতদূর সমাজের ইষ্ট বা অনিষ্ট করিয়াছেন সে অন্যের বক্তব্য রহিল।

কূপের বেঙ হইওনা, যদি ইচ্ছা হয় সমুদ্রের বেঙ হও। কোন সময়ে কূপের বেঙের সহিত সমুদ্রের বেঙের সাক্ষাৎ হয়, কূপের বেঙ বলিল;—ভাই কেমন আছ, বহু দিনের পর সাক্ষাৎ, আর সকলে ভাল আছে, তোমার জলাশয় শুকিয়ে যাইনিতো ?

সমুদ্রের বেঙ উত্তর করিল;—আমি ভাল আছি আর অন্য সকলেও ভাল আছে, তুমি যে জলাশয় শুকিয়ে যাইবার কথা বলিলে, সে জলাশয়তো আমার নয়। আমার জলাশয় সমুদ্র। সমুদ্র কি কখন শুকিয়ে যায। বোধ হয় তুমি দেখ নাই, যদি দেখিতে তাহা হইলে এরূপ কথা বলিতে না। যদি ইচ্ছা কর তাহা হইলে দেখিতে পাব। এখান হইতে কিঞ্চিৎ দূরে আমাব জলাশয, বোধ হয় তুমি ঐ শব্দ শুনিতে পাইতেছ।

কূপের বেঙ বলিল;—জলাশয়ের কি শব্দ হয়, ও শব্দ বুঝি অন্য কিসের হইবে। সে যাহা হউক, অগ্রে তুমি আমাব জলাশয় দেখ, বোধ হয় সে রকম জলাশয় কুত্রাপি নাই, কিন্তু চৈত্র মাসে কিছু কষ্ট হয়, ইহা বলিয়া এক লাফে পার হইবার নয়।

কূপের বেঙ মহা হুঙ্কার করিতে করিতে সমুদ্রের বেঙকে সমভিব্যাহারে লইয়া, নিজের কূপের দিকে চলিল। সমুদ্রের বেঙ এক লাফে বিশ হাত চলিতে লাগিল, কূপের বেঙের গতি আদ্ হাত রহিল। সমুদ্রের বেঙ দুই চার লাফে কূপের বেঙের অদৃশ্য হইল, কিন্তু বেশী আর লাফাইয়া চলিলনা, কারণ সমুদ্রের বেঙ কূপের বেঙের

জলাশয় কোথা আছে জানিতনা। বহুক্ষণের পর কূপের বেঙ সম্মুখে আসিয়া রাগান্বিত হইয়া বলিতে লাগিল ;—

ওহে সমুদ্রের বেঙ্! তোমার দেহও যেমনি বুদ্ধিও তেমনি, তুমি কোথায় আমার পশ্চাৎ আসিবে, না এক লাফে আমার মাথা ডিঙ্গিয়ে আমার অদৃশ্য হইলে। সভ্যতা শিখনি, কলেজে গিয়া Knowledge জ্ঞান পাওনি। আমার বাপ্‌দাদাদের কত কি ছিল, তাঁরাও এক লাফে চল্লিস্ হাত যাইত, আমিও পারি, কিন্তু সম্প্রতি অসুক থেকে উঠেছি, তাহা না হইলে আমি এখনি দেখাইয়া দিতাম্। সত্য কি মিথ্যা চল, প্রমাণ সহ পুরাতন শ্লোক উদ্ধার করিয়া তোমায় দেখাইয়া দিব।

সমুদ্রের বেঙ কিছু উত্তর না করিয়া কূপের বেঙকে বলিল ;—তোমার জলাশয় আর কত দূর আছে ?

কূপের বেঙ উত্তর করিল ;—কেন হে দুই লাফে হাঁপিএ পড়েছ নাকি, বেশী দূর নাই, ঐ দেখা যাচ্চে।

সমুদ্রের বেঙ কূপের বেঙকে বলিল ;—ভাই তোমার জলাশয়ের কাছে তুমি গেলে, আমি তোমার পশ্চাৎ যাইব, কারণ সমুদ্রের বেঙের কাছে কূপের বেঙের জলাশয় একলাফের পথ হয়।

ইহা শুনিয়া কূপের বেঙ আহ্লাদিত হইয়া মদগর্ব্বে চলিতে আরম্ভ করিল। বহুক্ষণ পরে নির্দ্দিষ্ট স্থানে উপস্থিত হইল, হইবা-মাত্রই পরক্ষণে দেখিল যে সমুদ্রের বেঙ পশ্চাতে রহিয়াছে। উহাকে দেখিয়া আর আনন্দের সীমা রহিল না, তৎক্ষণাৎ কূপের ভিতর লম্ফ দিয়া পড়িল। কূপের ভিতর হইতে সমুদ্রের বেঙকে কত আহ্বান করিতে লাগিল, এবং কূপের ভিতর কত রকম লম্ফ ঝম্প করিতে আরম্ভ করিল। কিন্তু দুঃখের বিষয় যে কূপের মুখে, সমুদ্রের বেঙের দেহ ঢুকিল না। কূপের ভিতর হইতে কূপের বেঙ

বলিতে লাগিল;—ওহে ভাই, তোমার জলাশয়ের গৌরব কোথা? ভয় পাচ্চ নাকি? দেখ আমি যাহা বলিয়া ছিলাম তাহা ঠিক্ কিনা? একবার এস, ভয় নাই। বলোতো আমি ধরে নিয়ে আসি, দেখিবে আমার জলাশয় কত বড়; তোমার এত বড় জলাশয় নাই। ছিঃ ভাই, কোন উত্তর দিলেনা, পলাইয়া গেলে নাকি?

ইহা শুনিয়া সমুদ্রের বেঙ দুঃখে নিজ জলাশয়ে গমন করিল। কূপের বেঙ জানিল, আমার জলাশয় অপেক্ষা আর বৃহৎ জলাশয় নাই, কারণ সমুদ্রের বেঙ ভয়ে পলাইয়া গিয়াছে।

হে বালকবালিকাগণ! সভ্য হও, মনে করিওনা যে আমাদের মতন জগতে সভ্য আর কেহ নাই। "এক ব্যতীত দ্বিতীয় নাই" বলিলে, গেরুয়া কাপড় পরিলে, দুই চারি খানি বহি লিখিলে, নামের সামনে ও পিছনে অক্ষর বাড়াইলে, পুল্‌পিটে বক্তৃতা দিলে, পুরাতন বহি হইতে শ্লোক উদ্ধার করিলে সভ্য হয় না। পূর্ব্ব পুরুষ বড় থাকিলে নিজে বড় হয় না। কোন সময়ে ভারতে আকবর বাদশা ছিলেন, ইহা বলিয়া তাঁহার বংশাবলী বাদশা নন্। কার্য্যই বল, জ্ঞানই বল, উভয়েরই উপাসনা কর। আত্মাভিমান ছাড়, সমাজ ধর্ম্ম প্রচার কর। বঙ্গ দেশে শাক্ত, বৈষ্ণব ও শৈব ব্যতীত ধর্ম্ম নাই, যেইটি তোমাদের পছন্দ হয় সেইটী লইতে বাধা নাই; কিম্বা নূতন প্রস্তুত করিলেও বিপদ নাই। যে অদ্য নূতন, কল্য সে পুরাতন বলিয়া কথিত হইবে। ধর্ম্মের বন্ধন কর, ধর্ম্মের দর্শন ছাড়, তাহা না হইলে একি উকি বলিয়া অবশেষে কিনা নেকা নেকি হইবে।

ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র, ইচ্ছাকর তাহাও রাখ, কিন্তু বঙ্গদেশে সকলেই শুদ্র কারণ শুদ্র অর্থাৎ পরাধীন। পূর্ব্বে আর্য্যেরা তিন ভাগে বিভক্ত ছিল। যাহারা কেবল লেখাপড়ার চর্চ্চা করিত, তাহাদের ব্রাহ্মণ বলিত। যাহারা লেখাপড়া ও যুদ্ধ কার্য্যে

থাকিত, তাহারা ক্ষত্রিয় বলিয়া পরিচয় দিত, এবং যাহারা কেবল ব্যবসা করিত তাহারা বৈশ্য ছিল, কিন্তু সকলেই আর্য্য বলিয়া কথিত হইত। বহুকাল এইরূপ বংশাবলী ক্রমে কার্য্য হওয়াতে, থাকের উৎপত্তি হইল! ব্রাহ্মণ ব্রাহ্মণে বিবাহ করিত। ক্ষত্রিয় ক্ষত্রিয়তে বিবাহ করিত, এবং বৈশ্য বৈশ্যতে বিবাহ করিত। তিনের রোহী ও অবরোহী সংযোগে অন্য বহু থাকের উৎপত্তি হইল। ক্রমে এত ডাইলিউসন হইল যে হোমিওপ্যাথিক ঝক্ মেরে গেল। অন্যের ও ডাইলিউসন্ হইতে লাগিল, কিন্তু লেখক বিহনে লোপ হইল। ব্রাহ্মণেরা আপনাদের বড় রাখিবার জন্য, নানা পুস্তক তৈয়ারি করিতে লাগিল, শেষ কালে এত বড় হইল যে অন্যের উপবীত পৈতে বলিয়া গণ্য রহিল না। মড়িপোড়া হইতে কুলীন পর্য্যন্ত ব্রাহ্মন রহিল, এবং উহাদের খাতির অত্যন্ত হইতে লাগিল। ঘরে বসিয়া পায়ের উপর পা দিয়া বিনা পরিশ্রমে উদর পূরণ করিতে লাগিল, ইহা দেখিয়া সকলেই ব্রাহ্মণ হইতে সুরু করিল। চরকা ভোঁ ভোঁ করিয়া সুতা কাটাতে লাগিল, কিন্তু আব যোগাতে পারিলনা, শেষে মানচেষ্টার বঙ্গদেশে আবির্ভাব হওয়াতে চরকা রক্ষা পাইল। নানাস্থানে শুভ দিনে হাজার হাজার ব্রাহ্মণ তৈয়ারি, বিশেষতঃ কালিঘাটে হইতে লাগিল। বঙ্গদেশে লোক সংখ্যা প্রায় চার কোটী, তন্মধ্যে প্রায় এক কোটী কায়স্থ ও ব্রাহ্মণ, ইহারা সকলেই পাঁচজন কায়স্থের ও পাঁচজন ব্রাহ্মণের সন্তান, যাহারা ৯৯৪ শকাব্দে আদিশূরের সময় বঙ্গদেশে আসিয়াছিল। দেখ, কত র‍্যাপিড্ ডাইলিউসন্, কায়স্থের ও ব্রাহ্মণের যত বেশী হইবে, কায়স্থত্ব ও ব্রাহ্মণত্ব তত বাড়িবে। মাদার টিন্‌চার অনেক স্থানে অভাব দেখা যায়, কারণ মেনী মিলিয়ান্ ডাইলিউসন্ হইয়াছে। কোন পুস্তকে ব্রহ্মার মুখ হইতে ব্রাহ্মণ সৃষ্টি হইয়াছে, বাহু হইতে ক্ষত্রিয়, উরু হইতে বৈশ্য ও পদ হইতে শুদ্র। যখন ব্রাহ্ম-

গেরা দেখিল আমরা খেই হারাইয়াছি, তখন বলিল, জন্ম হইলেই শুদ্র, সংস্কার হইলে দ্বিজ, বেদাভ্যাস করিলে বিপ্র, ব্রহ্মকে জানিলে ব্রাহ্মণ। পুরাণেতে দেখিতে পাইবে যে, কত সূর্য্য ও চন্দ্র বংশ হইতে ব্রাহ্মণ হইয়া, ব্রাহ্মণ বংশ স্থাপন করিয়া গিয়াছেন। ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য ভাল কি মন্দ ইহা অন্যের বিচার।

হে বালকবালিকাগণ। আর সময় নষ্ট করিও না। তোমাদের এখন সোনার সময়। তোমাদের দেশের রাজা তোমাদের শরীর ও ধন রক্ষা করিতেছেন। তোমরা সকলে একত্র হইয়া শিক্ষকের নিকট সমাজ ধর্ম্ম শিক্ষাকর। তোমাদের যাহা কিছু উন্নতি হইয়াছে ও হইতেছে, ইহা সমস্তই বর্ত্তমান ইংরাজ হইতে জানিবে। তোমাদের দেশের হাম্‌দোমাম্‌দোরা জোয়ারের বিষ্ঠার মতন ভাসিয়া ভাসিয়া বেড়াইতেছে, কোথায় যে উঠিবে তাহার কিছুই ঠিক নাই। মতির ঠিক্ নাই, তৎকাবণ গতিরও ঠিক্ নাই। যাহার যাহা মনে আইসে খালি পেনেল কোড বাঁচিয়ে তাহাই বলিতেছে ও লিখিতেছে, তাহা না হইলে ১ নম্বর চৌরঙ্গি।

দেখ দেখি, ইংবাজ বাহাদুরের কৃপায় আজ তোমাদের কি আনন্দের দিন? এদেশের সুখদুঃখ ওদেশেব লোক শুনিতেছে, ওদেশের কাহিনী সে দেশের লোক কহিতেছে, সেদেশের কথা এদেশে ওদেশে আন্দোলন হইতেছে, এদেশ, ওদেশ ও সেদেশ এক হইয়াছে। এ, বি ও সি ত্রিকোন রেখা, এ যদি বিয়ের সঙ্গে এক হয়, আর বি যদি সিএর সঙ্গে এক হয়, তাহা হইলে সি ও এর সঙ্গে এক হয়। স্থূল একের মজা দেখ। ইংরাজি ভাষা সকল দেশকে এক করিয়াছে। একটা ভাষার একেতে কি আনন্দ দেখ, যদি এই একতা তোমাদের ধর্ম্মের, পোষাকের, খাদ্যের ও রংঙের সঙ্গে হইত, তাহা হইলে আজ কি আনন্দের দিন হইত। ইংরাজ বাহাদুর যত টাকা আমাদের

দেশের উন্নতির জন্য খরচ করিয়াছেন, বোধ হয় সার্থক হইত, এবং বঙ্গবাসীরাও জগতে সভ্য বলিয়া পরিগণিত হইত। কিন্তু কি আশ্চর্য্য বঙ্গঅহঙ্কার, সকলেই বলে আমি পারগ। যে কুইল্ ড্রাইভারের কার্য্য করে, সে বলে আমি সেক্রেটরি টুদি এষ্টেট্ অফ ইণ্ডিয়ার কার্য্য করিতে পারি। যে ব্যবসা করে সে বলে, আমি ইষ্ট্ ইণ্ডিয়া কোম্পানীর মতন কার্য্য করিতে পারি। যে হোরাইজেণ্টাল বারে একবার সাইজ্ করে, সে ব্রিটিশ এস্কোয়ারের কার্য্য করিতে চায়। যে গেরুয়া কাপড়ধারী হইল, সে কৃষ্ণ হইতে চায়। যে পুল্পিটে উঠিল, সে লুথার কিম্বা বার্ক হইল। আর যে এক আর এক যোগে দুই জানিল, সে দত্তাত্রেয় হইল। হায়রে ভাই সকল, তোমাদের লীলা, সমষ্টি এক জানেন কি না সন্দেহ।

কি কহিব ভাই, কিছু কহিতে না পারি,  
মনে করি চুপ করি, রহিতে তো নারি।  
রঙ, খাদ্য, ধর্ম্ম, বস্ত্র এক যায় ভাই,  
মরি, মরি, মরি তার লইয়া বালাই।

দ্বিতীয় অধ্যায়।

## ধর্ম্ম।

আজ কাল বঙ্গদেশে বিকার ধর্ম্মের ঢেউ অত্যন্ত বেশী উঠিয়াছে। বোধ হয় যেন হিমালয় বহু পূর্ব্বে জানিতে পারিয়া আত্ম-গৌরব রক্ষাহেতু ভয়ে শশব্যস্ত হইয়া তাড়াতাড়ি সীমা ঠিক্ না করিয়াও বিন্ধ্যগিরির বেড়া দিয়া রাখিয়াছে। ঢেউ যে কোথা গিয়া মিশিবে, তাহা যখন নাইণ্টিন সেঞ্চুরির সভ্য বাবুরা ঠিক করিতে পারিতেছে না; তা আমরা কোন ছার্। কেহ কেহ নীতিজ্ঞ ঘরের কোণে বসিয়া মেকুর মত মেঁউ মেঁউ করিতেছে। কেহ কেহ সমাজ-নীতিজ্ঞ ঘরের দ্বারে দাঁড়াইয়া ডালকুত্তার মত ভেউ ভেউ করিতেছে। কেহ কেহ রাজনীতিজ্ঞ ঘরের ভিতর পুল্‌পিটে দাঁড়াইয়া বাঘের মত হাঁলুম্ হাঁলুম্ করিতেছে। কেহ কেহ গুপ্তনীতিজ্ঞ, ঘাটে, মাঠে, হাটে নাগর-দোলার মত কেঁকোর কোঁ করিয়া, দে-পাক্ দে-পাক্ ডাকিতেছে। কিন্তু দুঃখের বিষয়, সকলকার আধ আধ মুখখানি চন্দ্রিমাবৎ না হইয়া শূন্যবৎ হইয়াছে।

ধর্ম্ম বিনা জগতের অস্তিত্ব নাই। পশু, পক্ষী, কীট, পতঙ্গ, ইহাদেরও ধর্ম্ম আছে। "এক ব্যতীত দ্বিতীয় নাই," ইহা ব্যষ্টি জগতের সমষ্টি, ইহাতে ধর্ম্ম ও কর্ম্ম কিছুই নাই। যিনি জগতে অবতীর্ণ হইয়া মহালীলা করেন, এবং যাঁহার তুল্য লীলা সেই সময়ে সর্ব্ব সাধারণের ভিতর আর দেখিতে পাওয়া যায় না, তিনি অবতার বলিয়া কথিত হন, এবং তাঁহার মুখনিঃসৃত অমৃত বাক্য জগতে ধর্ম্ম-পুস্তক বলিয়া আদরণীয় হয়। তাঁহার শিষ্যেরা তাঁহার নাম লয়

যথাঃ—ক্রাইষ্টের শিষ্য খ্রীষ্টিয়ান, মহম্মদের শিষ্য মহম্মেদন, বুদ্ধের শিষ্য বৌদ্ধ। তাঁহাদিগের অনুমতি বাক্য যাহা ধৰ্ম্ম পুস্তকে থাকিবে, শিষ্যেরা একের বাক্য বলিয়া গ্রহণ করিবে। যদি কেহ দর্শনের দ্বারায় সেই বাক্যের উপর তর্ক করে, তাহা হইলে সে তাঁহার শিষ্য নয়। একের শিষ্য সমস্ত জগৎ হয়, কিন্তু অবতারের শিষ্য সমস্ত জগৎ নয়। দেশ ভেদে সমাজ ধৰ্ম্ম ভেদ হয়। কোন কালে সমস্ত জগৎ এক ধৰ্ম্মাবলম্বী হয় নাই ফলতঃ হইবেনা। যখন পূৰ্ব্ব অবতারেরাও পারেন নাই, তখন অন্য কাহার সাধ্য যে সমস্ত জগৎকে এক ধৰ্ম্মাবলম্বী করে।

জগতে সৰ্ব্বকালে স্বাধীনেরা ধৰ্ম্ম প্রচার করেন, পরাধীনেরা কোনকালে ধৰ্ম্ম প্রচার করেনা। পরাধীনের ধৰ্ম্ম স্বাধীনের পদসেবা। ক্রিয়া বিহীন না হইলে পরাধীন হয় না। যাঁহারা ক্রিয়াবান তাঁহারাই স্বাধীন হন। স্বাধীনের মাথা উচ্চ, উচ্চ মাথা হইতে যাহা নির্গত হয় তাহাও উচ্চ। শৃগালের ধূৰ্ত্ততা পরাধীনের অলঙ্কার হয়, স্বাধীনের অলঙ্কার হয় সিংহের উদারতা। পরাধীনেরা সহোদরের শ্রীবৃদ্ধি দেখিয়া কাতর হয়, স্বাধীনেরা স্বজাতীয়ের শ্রীবৃদ্ধি করিতে যত্নবান হন। পরাধীনেরা আপন্ আপনকে ঘৃণা করে, স্বাধীনেরা আপন্ আপনকে ভালবাসেন। পরাধীনের ধন কিম্বা মান হইলে আর এক জন্তু হয়, স্বাধীনের ধন কিম্বা মান হইলে স্বজাতীয়ের মঙ্গল হয়। পরাধীনের স্বভাব অবনতি করা, স্বাধীনের স্বভাব উন্নতি করা। পরাধীনেরা দুই নৌকাতে পা দিয়া দাঁড়াইয়া থাকে, স্বাধীনেরা এক নৌকাতে দৃঢ় হইয়া চাপিয়া বসেন। স্বাধীনের বৃত্তি হয় আপন্ ধৰ্ম্মে মৃত্যু উচিত এবং পরের ধৰ্ম্ম গ্রহণ করা অনুচিত, কিন্তু পরাধীনের ঠিক্ বিপরীত হয়। পরাধীন অর্থাৎ মূর্খ-স্থূল, স্বাধীন অর্থাৎ পণ্ডিত-সূক্ষ্ম। পরাধীন যাহা কিছু লিখিবে ও বলিবে তাহা অগ্রাহ্য।

কোন সময়ে একজন বাঙ্গালি বিলাৎ যাইতে মনন্ করে, বিলাৎ যাইবার ধেঁপাতে সে আচার ভ্রষ্ট হয়। যখন হাবড়া মেল ট্রেনে বিলাৎ যাইতে বোম্বে যাত্রা করে, তখন সে বার আনা বাঙ্গালি এবং চারি আনা বিলাতী নকল্‌দানা হইল। তাহার বয়ঃক্রম অনূ্যন বাইষ বৎসর ছিল। প্রত্যেক ষ্টেশন পারের সহিত তাহার মতি, আচার ও বাক্য, পূর্ব্বের সহিত ভেদ লক্ষিত হইতে লাগিল। যখন বোম্বে পৌঁছিল, তখন আর দুই আনা বিলাতি নকল্‌দানাতে যোগ দিল। দুই চারিদিন বোম্বে হোটেলে বাস করিয়া বিলাৎ যাওয়া ষ্টিমারে চড়িল। সে পূর্ব্বে কখন সমুদ্র দেখে নাই, সমুদ্রের ঢেউ দেখিয়া, তাহার ভয় যুক্ত মানসিক আনন্দের ঢেউ অন্তরে উঠিল। চঞ্চলতা ঢেউয়ের নিকট শিক্ষা করিতে হয়, কারণ ঢেউয়ের তুল্য চঞ্চল পদার্থ আর দ্বিতীয় নাই। দুই ঢেউএ আঠার দিন একত্র বাসে এক হইয়া গেল। দুঃখের বিষয় বঙ্গের বাইষ বৎসরের শিক্ষা ক্ষমতা ও রেতের ক্ষমতা হার মানিল. কারণ যখন সে বিলাতে নামিল, তখন পুরা একজন চুনাগলি ইংরাজী বাজাওয়ালা টেঁস। ইংরাজেরা তাকে দেখিয়া কানাকানি ও গা টেপা টিপি করিতে লাগিল, যদিও সে ইংরাজী পোষাকে ছিল তথাচ তাহারা এক নূতন জন্তু বলিয়া জানিল, কারণ বাঙ্গালা রঙে ইংরাজী পোষাক হেতু, তাঁহাদের মনে এক নূতন রঙের আবির্ভাব হইল। উহাদের মধ্যে একজন আসিয়া নূতন জন্তুকে জিজ্ঞাসা করিল ;—আপনি কে, নিবাস কোথা এবং কি কারণ আসিয়াছেন ?

বাঙ্গালি উত্তর দিল ;—আমার নাম সো এণ্ড সো, আমি বোম্বে হতে আপাততঃ শিক্ষা হেতু আসিয়াছি, কিন্তু আমার নিবাস বাঙ্গালা।

ইংরাজ বলিল ;—বাঙ্গালা !

বাঙ্গালি উত্তর করিল ,—আপনাদের যে ইণ্ডিয়া রাজত্ব

আছে, তাহার এক প্রদেশের নাম বাঙ্গালা। ইংরাজ ইয়াস্ ইয়াস্ Yes, Yes বলিয়া চলিয়া গেল।

বাঙ্গালি ক্যাবওয়ালাকে ডাকিয়া হোটেলাভিমুখে চলিল। দুই চারিদিন হোটেলে থাকিবার পর, একদিন খবরের কাগজের বিজ্ঞাপন স্তম্ভে দেখিল, "এক ষোড়শী ঘর ভাড়া দিতে প্রস্তুত আছে, তাহার দুইটি ছোট ছোট ভগ্নী আছে, সকলেই সুন্দরী, নৃত্য গীত ও পিয়নোতে অত্যন্ত নিপুনা। কলেজ্, থিয়েটার ও ক্লাব্, বাটী হইতে ষ্টোন্ থ্রো দূর হয়।"

পরদিন প্রত্যুষে বাঙ্গালী এক ক্যাব্ওয়ালাকে ডাকিয়া, ল্যাণ্ডলেডির ঠীকানাতে গিয়া গাড়ি হইতে নামিয়া দেখিল, বাটীর দরজা বন্ধ আছে। বাঙ্গালা প্রথানুসারে দরজাতে ধাক্কা দিতে মনন্ করিয়া যেমন হাত তুলিল, অমনি ক্যাব্ ড্রাইভার বলিয়া উঠিল;— "আপনি ধাক্কা দিবেন না, ঐ দড়ী ধরিয়া টানিলে ভিতরে ঘণ্টা বাজিবে, বাজিলে ভিতরের লোক জানিবে, যে বাহিরে লোক আসিয়াছে, এবং তৎক্ষণাৎ দরজা খুলিয়া দিবে।"

বাঙ্গালী লজ্জান্বিত হইয়া প্রথমে গাড়িভাড়া দিয়া দড়ী টানিল, দড়ী টানিতেই ষোড়শী আসিয়া দরজা খুলিয়া সমাদর করিয়া, বাঙ্গালিকে ভিতরে লইয়া পার্লারে বসাইল, ইত্যবসরে আর দুইটী ভগ্নী আসিয়া যোগ দিল। টেবিল্‌টক্ সুরু হইল। একটী ভগ্নী পিয়নোর সহিত গলা মিশাইয়া গান আরম্ভ করিল। বাঙ্গালি উঁহাদের সভ্যতাতে মোরব্বা হইয়া গেল। কিছুক্ষণ পরে বিদায় লইয়া বলিয়া গেল, "যে কল্য হইতে আপনার বাটীতে আমি পুটাপ্ করিব।"

পরদিন বাঙ্গালী হোটেলের সমস্ত বিল চুকাইয়া দিয়া, ল্যাণ্ড-লেডির বাটীতে আসিয়া বাস করিতে লাগিল। দুই তিন বৎসরে তাহার লেখাপড়া শেষ হইল। পরীক্ষার সার্টিফিকেট্ লইয়া পুনরায়

জাহাজে আরোহী হইয়া স্বদেশাভিমুখে যাত্রা করিল। কিছুদিন পরে বোম্বে আসিয়া নামিল। বোম্বে হইতে কলিকাতায় পৌছিল। কিন্তু দুঃখের বিষয়, এবার আর বিলাতের ছাপ্ উঠিল না, বাঙ্গালি যে অবস্থায় বিলাৎ ছাড়িয়াছিল, সেই অবস্থাতেই কলিকাতায় রহিল।

হে বালকবালিকাগণ! দেখ বাঙ্গালী কতক্ষীণ, যদি ইহাদের সমাজ ধর্ম্ম, পোষাক, খাদ্য ও রং এক থাকিত, তাহা হইলে এই দুর্দ্দশা ভোগ করিত না। ইংরাজেরা কার্য্যানুসারে বহুবৎসর ভারতে বাস করেন। ভারতের সর্ব্বরকম সম্প্রদায়ে মিশেন্। ভারতের যাহা কিছু গুহ্য আছে তাহা গ্রহণ করেন, কিন্তু ইহা বলিয়া কালীঘাটে যাইয়া লাল্ জবার মালা ও কলির কোঁটা লন না। শ্রীপাটে গিয়া মালসা ভোগ খান্না। ধুতি চাদরের বাবু সাজিয়া, সোনাগাছীর শীতল মিড্নাইট্ এয়ার সেবন করেন না। যাহা লইয়া বিলাত ছাড়িয়া থাকেন, তাহাই লইয়া যান, লাভের ভিতর ভারতের সর্ব্বরকম জ্ঞানের পুঁজি, যাহা পূর্ব্বে বিলাৎ ছাড়িবার সময় অভাব ছিল, তাহাই পুরণ করিয়া লন।

হে বালকবালিকাগণ! দেখ ইংরাজ কত বলিষ্ঠ। ইংরাজের নিকট হইতে ধর্ম্ম শিক্ষা কর, অর্থাৎ ধর্ম্ম পালন কি করিয়া করিতে হয়, তাহা তাঁহাদের গির্জ্জা যাওয়া দেখিয়া নকল্ কর। তোমরা ইংরাজদের ধর্ম্ম অবলম্বন কর কি না কর তাহা বলিতেছি না, যাহার যাহা ধর্ম্ম তাহাই ইংরাজদেরমতন পালন কর। রবিবারকে—সাবাৎকে ইংরাজেরা কি রকম অবজার্ভ করেন, তাহা তোমরা দেখ। চার্চ সম্বন্ধে কত টাকা খরচ করেন, তাহার মেথামেটিকল্ ক্যাল্কুলেসন্ কর। প্রত্যেক ইংরাজের বাটীতে বাইবেল্ আছে কি না তাহার অনুসন্ধান লও। ইংরাজেরা বাইবেল্ প্রচারের দরুন অকাতরে কত টাকা খরচ করিয়া কত আচার্য্য নিযুক্ত করেন, তোমরা তাহা দেখ।

প্রভু যিশুখ্রীষ্টকে নাচ তামাসা করিলে কি সাজা হয় তাহাও অনুভব কর। প্রভু যিশুখ্রীষ্টের প্রেমে সকলেই পাগল, সকলকার প্রাণ, মন, ধন, কি প্রকারে তাঁহার উপর উঁহারা সমর্পণ করেন তাহাও ইংরাজের নিকট হইতে শিক্ষা কর। মানবের বল ধৰ্ম্ম হয়, যাহার ধৰ্ম্ম নাই তাহার বল নাই। ধৰ্ম্ম না থাকিলে একতা হয় না। স্থূল—একতা একের দ্বার স্বরূপ হয়। যে দেশে স্থূলের একতা নাই, সে দেশের লোক একেকে অনুভব করিতে পারেনা, যদি করে তাহা কেবল পরস্পরকে ঠকাইবার, আর দেশকে উচ্ছন্ন দিবার দরুন ব্যতীত আর কিছুই নয়।

বঙ্গদেশের ধৰ্ম্ম কি তাহা ঠিক করা বড় দুরূহ। বঙ্গদেশে সকলেই বলে আমি হিন্দু। হিন্দু কথাটির ও বড় গোল্‌ মাল্‌ আছে, বঙ্গদেশের কি সবই গোল্‌মাল্‌?

কেহ কেহ বলেন, সিন্ধুনদীর এপারে যাহারা বাস করে তাহাদিগকে হিন্দু বলে। কেহ কেহ বলেন, ইন্দুনামের অপভ্রংশ হিন্দু অর্থাৎ চন্দ্রবংশের রাজত্বে যাহারা বাস করে, তাহাদিগকে হিন্দু বলে। মুসলমান কেতাবে হিন্দ্‌ অর্থাৎ কালকাফের, যাহারা মুসলমান নয় তাহাদের উঁহারা হিন্দ্‌ বলেন। মুসলমান কেতাবে হিন্দ্‌ কথা বহুত পাওয়া যায়, কিন্তু কোন সংস্কৃত পুস্তকে পাওয়া যায় না। আজ্‌ কাল্‌ পণ্ডিতেরা হিন্দু কথাটি সংস্কৃত ধাতু হইতে ব্যুৎপত্তি করিয়াছেন, সেটা কতদূর ন্যায় সংগত তাহা পাঠক পাঠিকাদের উপর ভার রহিল।

সংস্কৃত ভাষা সমুদ্রবৎ। ইহার ধাতু হইতে পৃথিবীর সকল কথার উৎপত্তি করা যায়, কারণ ইহার ব্যাকরণও সমুদ্রবৎ। যাহা কিছু সরলে বুঝা না যায়, তাহাতে নিশ্চয়ই সরল ভাব অভাব ইহা জানা যায়। যে জিনিষ বাঁকা করিয়া বুঝিতে হয়, তাহা নিশ্চয়ই বাঁকা ইহা একজীয়ম্যাটিক ট্রুথ্‌। উপর বাঁকা অন্তর সিধা, কিম্বা অন্তর

বাঁকা উপর দিলা, ইহাতেও গোল্ মাল্ হয়, কারণ যে যে ভাবে অর্থ করে, সে সেভাবে অর্থ করিতে পারে। দুই অর্থ হইলেই সন্দেহ হয়, সন্দেহে মনের তেজ হ্রাস পায়, মনের তেজ হ্রাস হইলে শান্তি বিরাজ করে না।

ধর্ম্মবিষয়ে তর্ক করিলে মূর্খতা প্রকাশ পায়। ভক্তিই ধর্ম্মের মূল হয়। যাহার ভক্তি আছে, তাহার মুক্তি আছে। দর্শনে যে যত তর্ক করিবে, তাহার তত মাথা পরিষ্কার হইবে। পরিষ্কার করিতে করিতে যখন সব্ ফর্সা হইবে, তখন এক আসিবে কারণ হালে পানি পায় না। ভক্তি ভিত্তি না রাখিলে, ইহাতেও অন্ধকারে হামাগুড়ি দিয়া, দেওয়ালে মাথা ঠুকিয়া মরিতে হয়। পাণ্ডিত্যাভিমানী পাষণ্ডেরা উচ্চ মাথার দুই এক বুলি শিখিয়া, মূর্খের উপর খুব্ বোল্ বোলা করে। যত শীঘ্র এই সব্ পাষণ্ড বঙ্গদেশ হইতে দূরীভূত হয়, ততই বঙ্গদেশের মঙ্গল।

কোন সময়ে বঙ্গদেশে এক মূর্খ অনেক দর্শনের বুক্নি মুখস্থ রাখিয়া, এক দিগ্‌গজ মহামহোপাধ্যায় যোগী হইয়া উঠিয়া ছিল। সে মনে করিত, আমি অষ্টাদশ বিদ্যাতে সুশিক্ষিত, গায়ে ছাই মাখি, সময়ে সময়ে বিষ্ঠাকে চন্দন তুল্য বলিয়া গাত্রে লেপন করি, সময়ে সময়ে দশাপ্রাপ্ত হই, ওম্ ওম্ শব্দ করি ও বহুরূপী হইতে পারি, তবে কেন আমি আমার শিষ্যের নিকট অবতার বলিয়া না পরিচিত হই, কিন্তু আমার দুই একটা বুজ্‌রুকি শিক্ষা চাই, তাহা না হইলে আমি আমার চেলাদের কেনা গোলামের মত খাটাইতে পারিব না। চেলা অর্থাৎ যে চালায়, যে যাকে চালায় সে তার চেলা। এইরূপ চিন্তা করিয়া সে এক কেরামত্ ফকিরের নিকট বুজ্‌রুকি শিখিতে চলিল।

কেরামতের কেরামতিতে বঙ্গদেশ পাগল। কেলেস্ত্রিরা ও পাতিভাঁড় পাতিহাঁস না হইয়া রাজহাঁস হইয়া উঠিল। কেরামতের

আড্ডার সাম্‌নে এক মহা মাঠ তথায় লোকে লোকাকীর্ণ, সকলকার হাতে পাতিভাঁড়ের ভিতর জল ও কেলেজিরা। কেরামতের ফুয়ের কাছে টেলিফোঁন কোথায় লাগে। কেরামতের ফুয়ের জলের গুণ কত। যে যাহা কামনা করিয়া পান করে তাহাই সিদ্ধি হয়। বাঙ্গালিরা সর্ব্বস্থানে মহা হুজুগ তুলিল। কেহ বলিল, "আমি দেখিয়া আসিলাম, এক জন যোগী ঠাট্টা করিয়া পাতিভাঁড়ের ভিতর জল ও কেলেজিরা লইয়া ছিল, কেরামত যেমনি ফু দিল, অমনি পাতি ভাঁড়ের ভিতর জল ফুটিতে লাগিল, যোগী ভয়ে ভয়াম্বিত হইয়া মহামাঠের পুকুরেতে পাতিভাঁড় ফেলিয়া দিল; কেলিবামাত্রেই—পুকুরের জল সমুদ্রের মতন তোল্ পাড্ করিতে লাগিল। যোগী এই সব্ কাণ্ড দেখিয়া সকলকার সামনে বলিল,—ভাগ্যে আমি ফেলে দিয়াছিলাম, তা না হলে আজ পুঁড়ে মর্‌তুম্। যাহা হউক কেরামত্ বাঁচাইয়া দিয়াছেন।"

এমন সময়ে বুজ্‌রুকি শিক্ষাভিলাষী যোগী তথায় আসিয়া উপস্থিত হইল, তৎপরে যোগী যাকে তাকে জিজ্ঞাসা করিল "কি হয়েছে কি হয়েছে"? কিছুক্ষণের পর এক জন ঐ সব্ কাণ্ড যোগীকে বলিল, বলিবামাত্রেই যোগীর আক্কেল্ গুড়ুম্ হইয়া, আরো কেরামতের উপর ভক্তি বাড়িল। যোগী একবারে কেরামতের দ্বারে যাইয়া উপস্থিত হইল। বহুক্ষণ অনুনয় বিনয়ের পর কেরামতের সহিত সাক্ষাৎ হইল। সাক্ষাৎ মাত্রেই সাষ্টাঙ্গে প্রণিপাত করিয়া দর্শনের এক একটি বুক্নি ঝাড়িয়া হাফ্ হিন্দি হাফ্ বাঙ্গালিতে বুঝাইতে সুরু করিল। কেরামত বুঝিল, এ লোকটা বড় বিদ্যান ও চালাক, ইহার সঙ্গে আলাপ রাখা উচিত, এই স্থির করিয়া উভয়ে উভয়ের প্রাণের দ্বার খুলিয়া, প্রাণের কথা কহিতে লাগিল। কেরামত্ পয়লা নম্বরের, যোগী দোসরা

নম্বরের, ইহার কারণ কেরামতের নিকট যোগীর শিক্ষা আবশ্যক হইয়াছিল।

কেরামত বলিল। বঙ্গদেশে অবতার কিম্বা বড় লোক হইবার কষ্ট কি। দেখ না লক্ষ লক্ষ হিন্দু আমার উচ্ছিষ্ট জল খাইয়া স্বর্গে যাইতেছে। যে অসাধ্য রোগ বড় বড় বৈদ্য, হাকিম ও ডাক্তারগণ ভাল করিতে হার মানিয়াছে, আমার এক ফুয়ের জলে সব আরাম হইতেছে। বন্ধ্যার গর্ভ হইতেছে, নির্ধন ব্যক্তি ধনী হইতেছে, যাহার যাহা অভিলাষ তাহাই সিদ্ধি হইতেছে। আচ্ছা যোগীবর। বাঙ্গালির ছেলে গুলোও কি এত গাধা, যে পাস হব বলে ফুয়ের জল খেয়ে পরীক্ষা দিতে যায়, তারা না লেখা পড়া শিখিতে স্কুলে বা কালেজে যায়। সে যাহা হউক, তুমি খুব অসম্ভব বকিবে, তোমার তো সংস্কৃত বুঝি জানা আছে ?

যোগী উত্তর দিল। আজ্ঞা হাঁ।

কেরামত বলিল। তবে আবার কি, বলিবে যোগ করিলে মানুষ উড়ে, হিমালয়কে উপাড়িয়া কলিকাতায় আনা যায় আর কলিকাতাকে তুলিয়া বিলাতের উপর বসান যায়। মড়াকে বাঁচান যায়, দুই পা তুলে সমুদ্র পার হওয়া যায়। দ্বিভুজকে চতুর্ভুজ করা যায়, চতুর্ভুজকে দ্বিভুজ করা যায়, আর মন্ত্র সব বলিলে যাহা ইচ্ছা তাহাই হওয়া যায়, যদি শাস্ত্র প্রমাণ চাও, তাহা আমি যোগ শাস্ত্রে দেখাইয়া দিতে পারি। যদি কেহ বলে আপনি ইহার কিছু দেখান, অমনি গম্ভীর ভাবে বলিবে, এসব কিছুই নয়। যখন আমি অমুক জঙ্গলে তপস্যা করিতেছিলাম, তখন অমুক সিদ্ধ পুরুষ আসিয়া, কৃপা করিয়া আমায় সব শিখাইয়া দেন। কিন্তু তিনি দেবার পরে আমাকে ত্রিসত্য করিয়া লয়েন যে, এসব কাহাকেও দিও না, কারণ অনেক লোকের অপকার হইতে পারে অপকার করিলে এসব বৃথা

হইয়া যায়, যদি কোন উপযুক্ত চেলা দেখ, এবং তোমার পরীক্ষায় সে উত্তীর্ণ হয়, তাহাকে দিতে কোন বাধা নাই। "এক ব্যতীত দ্বিতীয় নাই" ইহাই সত্য আর সব মিথ্যা জানিবে।

যোগীবর। আর দেখ, যত লোক মূর্খ হইবেক, ততই বুজ্‌রুকির প্রাদুর্ভাব বৃদ্ধি পাইবেক। মূর্খ ব্যতীত মূর্খের চেলা হয় না। জগতে মূর্খের নম্বরই বেশী আছে। তুমি কাহারও কথায় ভয় পাইও না, যে যাহা বলিবে তাহা অগ্রাহ্য করিবে। দুই কান্ কাটা না হইলে জগতে কার্য্য হয় না। যত চেলা বাড়িবে ততই গুরুর নাম ছুটিবে। চেলারা তিলে তিলে গুরুর গুণকে তাল করিবে এবং বঙ্গদেশে ইহার অভাব কিছুই নাই। যত মুখ ফের হইবে ততই অলঙ্কার যোগ দিবে। অলঙ্কারে মুখ ব্যাখা হইলে, পুরাতন ধর্ম্ম পুস্তকের ভিতর গুরু ঢুকিবে, আর তথায় ঢুকিলেই গুরু অবতার হইবেক। যোগীবর। আর আমায় বৃথা কষ্ট দিওনা, তোমার মাথা খুব্ সাফ আছে, তুমি ইহা হইতে আর অনেক বুজ্‌রুকি বাহির করিতে পারিবে। যোগী তথাস্তু বলিয়া কেরামতের আড্ডা হইতে বাহির হইয়া, নিজ আড্ডা অন্বেষণে যত্নবান হইল।

কিছু দিন পরে এক ষাষণ্ডের কাঁধে চড়িল। বন্ধু বলিয়া উভয়ে উভয়ের কার্য্যে আনন্দ লাভ করিতে লাগিল। কিন্তু দুই পাষণ্ডে একটু প্রভেদ আছে, একটা পাণ্ডিত্যাভিমানি পাষণ্ড অর্থাৎ গুরু, অপরটি বোকা উৰ্দ্ধৰ্ম্ম পাষণ্ড অর্থাৎ চেলা। চেলা গুরুকে চারি দিকে চালাইতে আরম্ভ করিল। চালাতে চালাতে দিন দিন চেলা বৃদ্ধি পাইতে লাগিল। বাঙ্গালার স্ত্রী লোকেরা আর হুজুগে, বিশেষতঃ ফাকি দিয়া স্বর্গে যাইতে ইহাদের মত অন্য কোন দেশের স্ত্রীলোক এত নাই, যখন পুরুষেরাই এত তখন স্ত্রী লোকেরা হইবে, ইহার আর অসম্ভব কি? (ফাকি দিয়া কোন কার্য্য করিলে নিজে

ফাঁকিতে পড়িতে হয়, জগতে ফাঁকি দিয়া কোন কার্য্য হয় না, পুরুষকার ব্যতীত জগতে কোন কার্য্যের ফল হয় না)।, সে যাহা হউক, যোগীর শ্রী দিন দিন শ্রীফলের বাতাসে, ও বিলাতী কুমড়ার গড়া গড়িতে বৃদ্ধি পাইতে লাগিল, এমন কি ঠিক্ তেলচুকচুকে মাকাল্ফল হইল।

যোগীর আশ্রমে আনন্দ অপার বহিতে লাগিল। যে যেই ভাবে যাইত সে সেই ভাব পাইত। কিছুকাল পরে যোগী আডল্টরি চার্য্যে ধৃত হইল। যোগীর মাথা ফ্লাউয়ার অফ্ দি বারের অপেক্ষা উচ্চ ছিল, এই কারণ যোগী আইন্ বাজ্ নিযুক্ত করে নাই। উচ্চ মাথা না হইলে এত দূর কার্য্য করিতে পারে না। যোগী রাজদরবারে অনেক "এক ব্যতীত দ্বিতীয় নাই" প্রমাণের শ্লোক আওড়াইল। আর বলিল, যে কার্য্য করিয়াছে তাহাকে সাজা দেওয়া হউক। ধর্ম্মকে আশ্রয় লইয়া রাজদরবার বিরাজ করে। রাজার শ্রী ন্যায় হয়। যে রাজ্যে অবিচার হয়, তথায় রাজলক্ষ্মী বিরাজ করে না। যদি আমি কোন দোষনীয় কার্য্য করিয়া থাকি, সাজা লইতে বাধ্য আছি, আর যদি আমি কোন দোষনীয় কার্য্য না করিয়া থাকি, হুজুরের আজ্ঞা হয়, আমার বেকসুর খালাস।

রাজা ও মন্ত্রী অন্য অন্য পারিষদের সহিত পরামর্শ করিয়া বলিল,—যোগীবর! তুমি অমুকের বিবাহিতা স্ত্রীর সহিত আডল্টরি করিয়াছ, এবং যাহা বাদী অনেক সাক্ষীর দ্বারায় প্রমাণ করিয়াছে, তুমি যে কর নাই ইহা প্রমাণ দাও, আর তাহা না হইলে তোমায় গুরুতর সাজা গ্রহণ করিতে হইবেক, ইহাতে তোমার যাহা বক্তব্য আছে তাহা বল।

যোগী উত্তর করিল। ধর্ম্মাবতার! হরে কৃষ্ণ খুন্ করিলে নিশিকুম্ভের ফাঁসি হয় না কিম্বা নিশিকুম্ভ যাহা করিবে হরেকৃষ্ণ তাহার ফল ভোগী নয়

সকলেই বলিল। না।

তবে হুজুর, আমি কি কার্য্য করিয়াছি, যাহাতে আমায় রাজদরবারে আনা হইল। আমি কে এবং আমি কোন স্থানে আছি। তিনিই সব, তিনিই সব স্থানে বিরাজমান আছেন। হাত ও পা ইহারাও কিছু করেনি, যদি বলেন হুজুর লিঙ্গ? তাকে ও সাজা দিতে পারেন না, কারণ মৃত দেহে লিঙ্গ আছে, সেতো কিছুই করিতে পারে না, অতএব লিঙ্গ দোষ করে নাই। মন, যাহার দ্বারায় সর্ব্বাঙ্গ চালিত হয়, যদি সেই মনকে ধরা হয়, তাহাও মহা ভ্রম, কারণ মনও অন্যের দ্বারায় চালিত হয়। হুজুর, মনের আকার নাই, যাহার আকার নাই, তাহাকে কি সাজা দেওয়া যাইতে পারে?

সকলেই উত্তর করিল। স্থূলসাজা তাহার যোগ্য নয়, সূক্ষ্ম তাহার যোগ্য হয়।

যোগী বলিল। যখন মনের সাজা সূক্ষ্ম হইল, এবং মন কার্য্য করে নাই, তখন যিনি কার্য্য করিয়াছেন তাঁহার সাজা কি হইতে পারে, এবং কে তাকে সাজা দিতে পারে, কারণ তিনি এক-ব্রহ্ম-অব্যক্ত, অথবা যে যাহা বল।

ধর্ম্মাবতার। আপনার কাছে অবিচার নাই, যে দোষ করিয়াছে তাহাকে সাজা দিতে ইচ্ছা করেন এবং দিতে পারেন, আপনি দেন, তাহাতে আমার কোন বাধা নাই, কিন্তু হুজুর, আপনি তাঁহার কৃপায় এই আসন পাইয়াছেন, যদি পাইয়া কাহার অপকার করেন, তিনি তাহার বিচার করিবেন। তাঁহার এজ্‌লাস্ বড় কঠিন। সেখানে আপনার মন্ত্রী, পারিষদ ও ফৌউজ্ চলিবে না। দেখুন, পূর্ব্বে রাজচক্রবর্ত্তীরা যোগীর ও ব্রাহ্মণের সাত্ খুন্ মাপ করিয়া গিয়াছেন। স্বর্গের রাস্তা পরিষ্কার করুন, যাহাতে আবার এই পদে পরে আসিতে পারেন, সময় যাইলে আর হইবে না। যোগীদের আশ্রম তৈয়ার করিয়া দেন

ফাঁকিতে পড়িতে হয়, জগতে ফাঁকি দিয়া কোন কার্য্য হয় না, পুরুষকার ব্যতীত জগতে কোন কার্য্যের ফলহয় না)।. সে যাহা হউক, যোগীর শ্রী দিন দিন শ্রীফলের বাতাসে, ও বিলাতী কুমড়ার গড়া গড়িতে বৃদ্ধি পাইতে লাগিল, এমন কি ঠিক্ তেলচুকচুকে মাকাল্‌ফল হইল।

যোগীর আশ্রমে আনন্দ অপার বহিতে লাগিল। যে যেই ভাবে যাইত সে সেই ভাব পাইত। কিছুকাল পরে যোগী আডল্‌টরি চার্য্যে ধৃত হইল। যোগীর মাথা ফ্লাউয়ার অফ্ দি বারের অপেক্ষা উচ্চ ছিল, এই কারণ যোগী আইন্ বাজ্ নিযুক্ত করে নাই। উচ্চ মাথা না হইলে এত দূর কার্য্য করিতে পারে না। যোগী রাজদরবারে অনেক "এক ব্যতীত দ্বিতীয় নাই" প্রমাণের শ্লোক আওড়াইল। আর বলিল, যে কার্য্য করিয়াছে তাহাকে সাজা দেওয়া হউক। ধর্ম্মকে আশ্রয় লইয়া রাজদরবার বিরাজ করে। রাজার শ্রী ন্যায় হয়। যে রাজ্যে অবিচার হয়, তথায় রাজলক্ষ্মী বিরাজ করে না। যদি আমি কোন দোষনীয় কার্য্য করিয়া থাকি, সাজা লইতে বাধ্য আছি, আর যদি আমি কোন দোষনীয় কার্য্য না করিয়া থাকি, হুজুরের আজ্ঞা হয়, আমার বেকসুর খালাস।

রাজা ও মন্ত্রী অন্য অন্য পারিষদের সহিত পরামর্শ করিয়া বলিল;—যোগীবর! তুমি অমুকের বিবাহিতা স্ত্রীর সহিত আডল্‌টরি করিয়াছ, এবং যাহা বাদী অনেক সাক্ষীর দ্বারায় প্রমাণ করিয়াছে, তুমি যে কর নাই ইহা প্রমাণ দাও, আর তাহা না হইলে তোমায় গুরুতর সাজা গ্রহণ করিতে হইবেক, ইহাতে তোমার যাহা বক্তব্য আছে তাহা বল।

যোগী উত্তর করিল। ধর্ম্মাবতার। হরে কৃষ্ণ খুন্ করিলে, নিধিকৃষ্ণের ফাঁসি হয় না, কিম্বা নিধিকৃষ্ণ যাহা করিবে, হরেকৃষ্ণ তাহার ফল ভোগী নয়।

সকলেই বলিল। না।

তবে হুজুর, আমি কি কার্য্য করিয়াছি, যাহাতে আমায় রাজদরবারে আনা হইল। আমি কে এবং আমি কোন স্থানে আছি। তিনিই সব, তিনিই সব স্থানে বিরাজমান আছেন। হাত ও পা ইহারাও কিছু করেনি, যদি বলেন হুজুর লিঙ্গ? তাকে ও সাজা দিতে পারেন না, কারণ মৃত দেহে লিঙ্গ আছে, সেতো কিছুই করিতে পারে না, অতএব লিঙ্গ দোষ করে নাই। মন, যাহার দ্বারায় সর্ব্বাঙ্গ চালিত হয়, যদি সেই মনকে ধরা হয়, তাহাও মহা ভ্রম, কারণ মনও অন্যের দ্বারায় চালিত হয়। হুজুর, মনের আকার নাই, যাহার আকার নাই, তাহাকে কি সাজা দেওয়া যাইতে পারে?

সকলেই উত্তর করিল। স্থূলসাজা তাহার যোগ্য নয়, সূক্ষ্ম তাহার যোগ্য হয়।

যোগী বলিল। যখন মনের সাজা সূক্ষ্ম হইল, এবং মন কার্য্য করে নাই, তখন যিনি কার্য্য করিয়াছেন তাঁহার সাজা কি হইতে পারে, এবং কে তাকে সাজা দিতে পারে, কারণ তিনি এক-ব্রহ্ম-অব্যক্ত, অথবা যে যাহা বল।

ধর্ম্মাবতার! আপনার কাছে অবিচার নাই, যে দোষ করিয়াছে তাহাকে সাজা দিতে ইচ্ছা করেন এবং দিতে পারেন, আপনি দেন, তাহাতে আমার কোন বাধা নাই, কিন্তু হুজুর, আপনি তাঁহার কৃপায় এই আসন পাইয়াছেন, যদি পাইয়া কাহার অপকার করেন, তিনি তাহার বিচার করিবেন। তাঁহার এজলাস বড় কঠিন। সেখানে আপনার মন্ত্রী, পারিষদ ও কৌউন্সিল চলিবে না। দেখুন, পূর্ব্বে রাজচক্রবর্ত্তীরা যোগীর ও ব্রাহ্মণের সাত খুন মাপ করিয়া গিয়াছেন। স্বর্গের রাস্তা পরিষ্কার করুন, যাহাতে আবার এই পদে পরে আসিতে পারেন, সময় যাইলে আর হইবে না। যোগীদের আশ্রম তৈয়ার করিয়া দেন

যোগীদের উপর আইন্ জারী করিবেন না। ব্রাহ্মণদের দান করুন, দানের অপেক্ষা পুণ্য নাই। ব্রাহ্মণদের জমী কখন হরণ করিবেন না, ব্রাহ্মণ দ্বারে আসিলে কখন বিমুখ করিবেন না। ব্রাহ্মণকে সমস্ত দান করিয়া, জঙ্গলে যাইতে পারিলে আর ভাল হয়। দেখুন স্বয়ং শ্রীকৃষ্ণ ব্রাহ্মণের পদচিহ্ন বুকে লইয়া স্বর্গারোহণ করিয়াছেন। দেখ রাজা, তোমার বুদ্ধিতে আমি বড় সন্তুষ্ট হইয়াছি। তোমার শ্রীবৃদ্ধি হউক, তোমার জয় হউক। এই বলিয়া যোগী যেমন রাজদরবার হইতে বাহির হইবে, অমনি মোরব্বারাজা সিংহাসন ছাড়িয়া গিয়া যোগীর পায়ে লোটা পুটি খাইতে লাগিল, এবং হাত যোড় করিয়া বলিল ;—গুরুদেব। আমার দোষ মার্জ্জনা করুন, আমি না বুঝিয়া করিয়াছি, আপনার আশ্রম তৈয়ারি করিবার ভার অনুগ্রহ করিয়া আমার উপর দেন। এ দাস আপনার অনুচর, এবং এ দাসের সবই আপনার জানিবেন।

যোগীবর আচ্ছা হবে হবে বলিয়া মস্তোকপরি পদধূলি দিয়া চলিয়া গেল।

তদনন্তর রাজা ভূমি হইতে গাত্রোত্থান করিয়া পুনরায় সিংহাসনে উপবেশন করিয়া মন্ত্রী ও পারিষদকে বলিতে লাগিল ;—

আজ তোমরা আমার কি সর্ব্বনাশ করিয়াছিলে, তোমাদের মত মূর্খ লোক আমার সংসারে না থাকাই উচিত। সাক্ষাৎ বশিষ্ঠ দেবের অপমান, সাপ্‌কে মারিলে শিব্‌কে লাগে তাহা জান না। যিনি রাগ করিলে সৃষ্টি, স্থিতি ও প্রলয় করিতে পারেন, তাঁহাকে কিনা অপরাধী বলিয়া, দরবারে তাঁহার দোষের বিচার করিতে আনা হইয়াছে। আমি কাহারও কথা শুনিতে চাহি না, বাদীর আজীবন কয়েদ হুকুম্ হইল। তোমরা কল্য যোগীর নিকট যাইয়া, যোগীর যাহা প্রয়োজন হইবে তাহাই অকাতরে আমার সংসার হইতে যোগাইবে। আর এক

মাসের ভিতর যোগীর আশ্রম তৈয়ারি করিয়া দিবে, যদি ইহার অন্যথা কর, তাহা হইলে তোমাদের সকলকার প্রাণ দণ্ড হইবে, ইহা বলিয়া রাজা দরবার গৃহ ত্যাগ করিয়া বিশ্রাম গৃহে চলিয়া গেল।

বাদীর রোদনে দরবার গৃহ ভয়ে রোদন করিতে পারিল না, কিন্তু অন্তরে রোদন করিতে লাগিল। দুই একটি ব্যতীত আর সকলের আনন্দাশ্রুতে বাদীর রোদনের কোন ফলোদয় হইল না। তাহাকে পুলিষ জবর্দস্তি করিয়া লইয়া গেল, আর আর সকলে স্বীয় স্বীয় স্থানে প্রস্থান করিল।

পর দিন প্রত্যুষে পারিষদ্দের আগমনে, যোগীর আশ্রম তোষামদ্ বাক্যে পুরিত হইতে লাগিল, যোগীর আনন্দের পরিসীমা নাই। লুচির কড়া অহোরাত্র জ্বলিতে লাগিল। চারি ধারে অত্যন্ত নামের জাহির হইল, খরচের অভাব নাই, যোগীর সংসার রাজ সংসার হইল, যে যাহা চায় তাহাই পায়। এদিকে সুন্দর আশ্রম এক মাসের ভিতর তৈয়ারি হইল। রাজা এই সব্ শুনিয়া, মহানন্দে আশ্রমাভিমুখে যাত্রা করিবেন মনন করিয়াছেন, ইত্যবসরে জ্বরা আসিয়া রাজাকে আক্রমণ করিল। রাজা দুই চারি দিন যুঝিয়া পরে পরাস্ত মানিলেন, অর্থাৎ ইহলীলা সম্বরণ করিলেন।

মন্ত্রীর আনন্দের পরিসীমা নাই এবং তিনি রাজপ্রথানুসারে যুবরাজকে রাজা করিলেন। আলেক্‌জ্যাণ্ডার ও অরিষ্টটল্ যেন একত্রিত হইল। রাজার বল ও বুদ্ধি সর্ব্বত্র প্রকাশ পাইতে লাগিল, কিন্তু মন্ত্রী সব্ কার্য্য দূরে রাখিয়া,প্রথমে বাদীর রিপোর্ট রাজাকে শুনাইল। রাজা ইতি পূর্ব্বে অনেকটা জানিত, কিন্তু যুবরাজ হেতু পূর্ব্বে কিছুই করিতে পারেন নাই। রাজা মন্ত্রীকে বলিল, মন্ত্রিন্! এ বিষয়ে ন্যায় যুক্তি কি?

মন্ত্রী বলিল। রাজন্! সহরে ঘোষণা দেওয়া হউক, যে রাজা

"তাঁকে ডাকিতেছেন যিনি সর্ব্ব কার্য্যের দায়ী," অর্থাৎ এক-তিনি-অব্যক্ত-ব্রহ্ম। আর ঘোষণাকারীদের বিশেষ করিয়া বলিয়া দেওয়া হউক, যেন ঘোষণাকারীরা যোগীর আশ্রমে, এমন কি যোগীর নিকটে ভাল করিয়া ঘোষণা দেয়। তার পর যাহা করিতে হইবে পরে বলিব। রাজা ঘোষণা পত্র দস্তখৎ করিয়া চলিয়া গেল।

ঘোষণাকারীরা চারি দিকে ঢেঁড়াপিটিতে লাগিল। যোগীর আশ্রমের নিকট যাইয়া, ঢেঁড়া পিটিতে পিটিতে আশ্রমের ভিতর প্রবেশ করিল; তথায় বহু লোক উপস্থিত ছিল। যোগী একখণ্ড বস্ত্রে সর্ব্বাঙ্গ আবৃত রাখিয়া, কুশাসনোপরি বসিয়া ছিল। ঢেঁরা পেটা শব্দ শুনিতে পাইয়া, যোগী চেলাদের বলিল, ওহে আশ্রমের ভিতর কিসের গোল্ মাল্, দেখ কিসের শব্দ হইতেছে। ইহা বলা শেষ হইতে না হইতে, ঢেঁড়া পেটা লোক সমস্ত যোগীর সম্মুখে আসিয়া উপস্থিত হইল, হইবামাত্রেই যোগী উহাদিগকে বলিল, তোমরা কি গোল্ মাল্ করিতেছ, ওকি টেঁপ টেঁপ শব্দ করিতেছ?

ঘোষণাকারীরা ঘোষণা পত্র পড়িতে লাগিল। "রাজা তাঁকে ডাকিতেছেন, যিনি সর্ব্ব কার্য্যের দায়ী" অর্থাৎ তিনি-এক-অব্যক্ত-ব্রহ্ম।

যোগী উপহাস্যের সহিত ঘোষণাকারীদের বলিতে লাগিল। রাজা কি পাগল হইয়াছে। সম্প্রতি রাজ্য পাইয়া এত অহঙ্কার হইয়াছে, যে তাঁকে রাজা আদেশ করিতেছেন। তিনি কি আস্তাবলের বানর যে রাজার হুকুমানুসারে রাজার নিকটে যাইয়া দাঁড়াইবেন। রাজা কি মূর্খ হয়। তিনি নিরাকার-মনোঽগোচর, তাহা কি রাজা জানেন না। রাজাকে আমার শরণাগত হইতে বলিবে, আর তাহা না হইলে রাজার সর্ব্বনাশ হইবে। হাবা রাজার গাধা মন্ত্রী, তাহা না হইলে কি এ রকম হুকুম বাহির হয়। ঘোষণাকারীরা যোগীকে প্রণাম করিয়া স্বীয় স্বীয় বাটীতে আসিল।

পরদিন রাজা দরবার-গৃহে বসিলে ঘোষণাকারীরা রাজসমীপে যোগী যাহা বলিয়াছেন, তৎসমুদয় কথা রাজাকে শুনাইল। রাজা মন্ত্রীকে আজ্ঞা করিল, এখন কি করা উচিত।

মন্ত্রী বলিল। রাজন্! আজ এই ঘোষণা দেওয়া হউক, "রাজা যোগীকে এক হাজার স্বর্ণমুদ্রা দিয়াছেন, যিনি যোগী হইবেন, তিনি অনুগ্রহ করিয়া লইবেন।" রাজা খুসি হইয়া ঘোষণা পত্রে দস্তখৎ করিয়া মন্ত্রীকে দিল। মন্ত্রীও যথানিয়মে আজ্ঞা দিল।

ঘোষণাকারীরা রাজবাটী হইতে ঢেঁড়া পিটিতে সুরু করিল। কিছু দূর যাইতে না যাইতে রাস্তায় অনেক লোক জড় হইল। ঘোষণাকারীরা উহাদের সম্মুখে ঘোষণা পত্র পড়িল, উহারা সকলে বলিল, তোমরা বৃথা কেন এত কষ্ট করিতেছ, একবারে যোগীর আশ্রমে যাইয়া, যোগীকে এক হাজার স্বর্ণমুদ্রা দিলেই হয়, কিন্তু ঘোষণাকারীরা উহাদিগের কথা না শুনিয়া ঢেঁড়া পিটিয়া চলিতে লাগিল। বহুক্ষণ পরে যোগীর আশ্রমে পৌঁছিল।

যোগী ঢেঁড়ার শব্দ শুনিয়া, চেলাদের আজ্ঞা করিল, দেখ আজ আবার কি হুজুগ। চেলারা আসিয়া দেখিল, ঘোষণাকারীরা ঘোষণাপত্র পড়িতেছে। চেলারা উহা শুনিয়া অত্যন্ত সন্তুষ্ট হইয়া, ঘোষণাকারীদের সমাদর করিয়া যোগীর নিকটে লইয়া চলিল এবং তথায় উপস্থিত হইবামাত্রই, ঘোষণাকারীরা ঘোষণা পত্র পড়িতে লাগিল, "রাজা যোগীকে এক হাজার স্বর্ণমুদ্রা দিয়াছেন, যিনি যোগী হইবেন, তিনি অনুগ্রহ করিয়া লইবেন।"

যোগী আনন্দের সহিত ঘোষণাকারীদের আজ্ঞা করিল, স্বর্ণমুদ্রা ঐই চেলাদের নিকট রাখিয়া দাও, আমার কোন আবশ্যক নাই। রাজাকে যাহা আমি বলিয়াছিলাম, তোমরা উহা রাজাকে বলিয়াছিলে?





ঘোষণাকারীরা সকলেই বলিল, আজ্ঞা হাঁ হাঁ।

যোগী বলিতে লাগিল। দেখ, আমি যাহা বলিয়া ছিলাম তাহা রাজা শুনিয়া ভয় পাইয়া আমার কৃপা পাইবার আশায় এক হাজার স্বর্ণমুদ্রা পাঠাইয়াছেন, যাহা হউক, রাজার কুবুদ্ধি যাইয়া সুবুদ্ধি আসাতে, আমি অত্যন্ত সন্তুষ্ট হইলাম। কেমন লোকের ছেলে, হবেই বা না কেন, কাঁচা বয়সের দরুন এক এক বার গোল্ মাল্ করিয়া ফেলে। দেখ তোমরা রাজাকে বলিবে, যোগী অত্যন্ত সন্তুষ্ট হইয়া আপনাকে আশীর্ব্বাদ করিয়াছেন, আর সদা সর্ব্বদা ঈশ্বরের নিকট রাজার মঙ্গলপ্রার্থনা করেন, রাজার লক্ষ্মী চিরস্থায়ী হউক, রাজা চিরজীবি হউক। যোগী নিস্তব্ধ হইলে, ঘোষণাকারীরা চেলাদের নিকট স্বর্ণমুদ্রা দিয়া স্বস্থানে প্রস্থান করিল।

পুনরায় ঘোষণাকারীরা রাজদরবারে গিয়া রাজার নিকট সমস্ত জানাইল। রাজা মন্ত্রীকে জিজ্ঞাসা করিল, এইবার কি করা যায়।

মন্ত্রী বলিল। রাজন্! শীঘ্র হুকুম বাহির করা উচিত, তাহা না হইলে যোগী টাকা গুলা নষ্ট করিতে পারে।

রাজা জিজ্ঞাসা করিল। কিরূপ হুকুম বাহির করা উচিত।

মন্ত্রী উত্তর দিল। অদ্যই যোগীর আশ্রম টাকা সমেত ক্রোক্ করা হউক, এবং ওয়ারেণ্ট বলে যোগীকে গ্রেপ্তার করিয়া রাজদরবারে আনা হউক। রাজা তথাস্তু বলিয়া রাজদরবার হইতে উঠিয়া গেল, এবং মন্ত্রীও যথাযোগ্য হুকুম দিয়া স্বীয় ভবনে যাইল।

ওয়ারেণ্টের পিয়াদারা বৈকালে যোগীর আশ্রমে যাইয়া ওয়ারেণ্ট পড়িয়া যোগীকে শুনাইল, এবং তৎপরে যোগীকে গ্রেপ্তার করিয়া, আশ্রমের বাহিরে আনিয়া দাঁড় করাইয়া রাখিল। পিয়াদারা অন্য চেলাদের দুই একটা মিষ্টান্ন দেওয়াতে স্বর্ণমুদ্রা যথায়

ছিল দেখাইয়া দিল, তাহাও ক্রোক্ করিয়া আশ্রমের বাহিরে আনিল। হেড বেলিফ দুই চারিটী পেঁপে খাই পিয়াদাকে আশ্রমে রাখিয়া, যোগীকে স্বর্ণ মুদ্রা সমেত রাজদরবারের প্রিজনার রুমে আনিয়া রাখিল।

রাজা ও মন্ত্রী আরজেণ্ট কেস বলিয়া, এস্পেসাল আইনে রাজ-দরবারে বসিলেন। পূর্ব্বের বাদীকেও তথায় আনা হইল। দরবারগৃহে এক ইঞ্চিও জমি ফাঁক ছিলনা। যোগীকে যখন দরবারগৃহে আনা হইল, তখন সূর্য্যের অন্দর মহলে যাইবার সময়, কাজে কাজেই দরবার গৃহকে বিদ্যুৎ আলোতে আলোকিত করিতে হইয়া ছিল। দরবার গৃহের শোভা বর্ণনা অপেক্ষা অনুভবের দ্বারা ভাল রকম জানা যাইতে পারে।

যোগী বলিতে লাগিল। ধর্ম্মাবতার! আজ আমায় কি অপরাধে হুজুরের সামনে আনা হইল? বিনা অপরাধে যোগীদের অপমান করিলে রাজা শ্রীভ্রষ্ট হন। আপনার স্বর্গীয় পিতা আমায় ঈশ্বর তুল্য মান্য করিতেন, আপনিও তাহার পথানুসরণ করিয়া গত কল্য এক হাজারি স্বর্ণমুদ্রা পাঠাইয়া ছিলেন, কিন্তু আজ আমি সমস্তরেই বিপরীত দেখিলাম। অতি দর্প ভাল নয়, অতি দর্পে লঙ্কেশ্বর হত হইয়া ছিলেন। আপনি কি জানেন না, যোগী রাগ করিলে রাজার সর্ব্বনাশ করিতে পারে। বিশ্বামিত্র রাগ করিয়া সূর্য্য-বংশের কি না করিয়াছিলেন। যোগী রাগ করিলে রাজা কি, পৃথিবীকে উল্টা পালট করিতে পারে। আপনি যদি ইহার শাস্তি শীঘ্র না করেন, তাহা হইলে এক্ষণেই আপনাকে ভস্মসাৎ করিয়া ফেলিব, আর আপনার রাজ্যকেও ছার খার করিয়া ফেলিব।

রাজা উত্তর করিল। যোগীবর! তুমি প্রথমদিনের ঘোষণাতে রাজ দরবারে আসিলে না কেন?

যোগী রাগান্বিত হইয়া বলিল। তোমার মত মূর্খের সহিত আমার কথা কওয়া উচিত নয়, তুমি রাজার উপযুক্ত নও, তোমার মন্ত্রী ও তদনুরূপ হয়। ভাগ্যবলে পূর্ব্বজন্মের ক্রিয়াফলে ইহ জন্মে রাজা হইয়াছ, কিন্তু পরজন্মে হাঁড়ির দুর্দ্দশা হইবে। তোমার মত গণ্ড মূর্খ আর জগতে কে আছে, ইহা না হইলে এই ঘোষণা মনুষ্যেতে দিতে পারে যে, "রাজা তাঁকে ডাকিতেছেন যিনি সর্ব্বকার্য্যের দায়ী," অর্থাৎ তিনি-এক-অব্যক্ত-ব্রহ্ম। আমি যাহা বলিয়াছিলাম তাহা কি তোমার ঘোষণাকারীরা বলে নাই। যাহার সাপ ব্যেঙ জ্ঞান নাই— তাহাকে রাজা বলিলে প্রায়শ্চিত্ত করিতে হয়। দশজনে মিলিয়া আমার আশ্রমের জায়গা কিনিয়া দিয়াছে, তোমার স্বর্গীয় পিতা উহার উপর বাটী তৈয়ার করিয়া দিয়াছেন, তুমি নিজে স্বইচ্ছায় এক হাজার স্বর্ণমুদ্রা দিয়াছ। আমার কি অপরাধ হইল, যে তুমি পরের ধন ক্রোক্ করিয়া আত্মসাৎ কর। পরের দ্রব্য বিনানুমতিতে লইলে চুরি করা হয়, বিশেষতঃ রাজা বলপূর্ব্বক পরের দ্রব্য রাজভুক্ত করিলে, রাজার পাপের প্রায়শ্চিত্ত নাই। তুমি মনে করিবে না, যে রাজার দোষের শাস্তি নাই। ক্ষীণ লোকের সহায় ব্রহ্ম হন, যিনি সর্ব্ব জগতকে বলবানের হস্ত হইতে রক্ষা করেন। দুষ্টের দমনের ও শিষ্টের পালনের জন্য জগতে তিনি-ব্রহ্ম রাজা করিয়াছেন, যদি কেহ রাজা হইয়া ইহার বহির্ভূত আচরণ করে, শীঘ্রই তাঁহার রাজত্ব নষ্ট হয়। তুমি যে কার্য্য করিয়াছ, তাহার ক্ষমা আমার নিকট প্রার্থনা কর, নচেৎ ইহার ফল অচিরাৎ ভোগ করিতে হইবে।

মন্ত্রী হাঁসি হাঁসিমুখে উত্তর করিতে লাগিল। যোগীবর! তুমি যাহা এখন বলিলে সব্ ঠিক্, কিন্তু বড় দুঃখের বিষয়, যে তুমি তোমার আইন্ একরকম কর, এবং অপরের আইন্ আর এক রকম কর। রাজা যখন প্রথম ঘোষণা পত্র তোমার নিকট প্রচার করেন, তখন

তুমি রাজাকে কত ভৎ'সনা করিয়াছিলে, কিন্তু দ্বিতীয় ঘোষণার সময় কত আনন্দের সহিত স্বর্ণমুদ্রা গ্রহণ করিয়াছ, এবং রাজাকে কত আশী-র্ব্বাদ ও আনন্দ সূচক বাক্য প্রয়োগ করিয়াছ। পরের স্ত্রী হরণের সময় তিনি-ব্রহ্ম, আর অর্থ লইবার সময় যোগী আমি। অর্থ না থাকিলে জগতে অর্থ থাকে না, ইহার কারণ সকলেই জগতে অর্থের দাস হয়। পাপভোগের সময় তিনি-ব্রহ্ম, আর সুখভোগের সময় যোগী—আমি। যদি তিনি-ব্রহ্ম সব্, তবে তিনি দিয়াছিলেন, আবার তিনিই লইয়াছেন, কেন বৃথা রাজাকে দোষারোপ কর। দেখ যোগীবর, "তাঁকে ডাকি-তেছেন, যিনি সর্ব্ব কার্য্যের দায়ী," বলিলে বোধ হয় কেহই উত্তর দিবে না, কিন্তু নাম ধরিয়া ডাকিলে নিশ্চয়ই উত্তর দিবে। একস্থানে দুই জনের এক নাম হইলেই কি গোল্ মাল্ হয়, একজনকে ডাকিলে দুই জনাই আইসে। এই গোল্ মাল্ নিবারণের হেতু তিনি-ব্রহ্ম, স্থূলের প্রধানত্ব দিয়াছেন। যাহা তাঁহার হুকুম, তাহাই চলিয়াছে, চলিতেছে ও চলিবেক। দেখ যোগীবর! তিনি ভূভার হরণের কারণ সময়ে সময়ে মানব হইয়া জগতে অবতীর্ণ হন। তিনি-ব্রহ্ম নীচকুলে জন্মগ্রহণ করেন না, কুৎসিত চেহারা লন না, নিগু'ণ হন না এবং স্থূলকে ঘৃণা করেন না। সেই সময় তাঁহার কার্য্যের জোড়া জগতে থাকেনা, এই হেতু তাঁহাকে লোকেরা অবতার বলিয়া নাম দেয় এবং তাঁহার মুখ নিঃসৃত বাক্যকে ধর্ম্ম পুস্তক বলিয়া সকলে গ্রহণ করে। যখন স্থূলের একতা সাধন হয়, তখন তিনি লীলা সম্বরণ করেন। সমাজবন্ধন ভাঙ্গকরা অতি সহজ কিন্তু সমাজকে বন্ধন করা অতি দুরূহ। বোধচক্ষুরা সমাজ ধর্ম্ম উচ্ছেদ করে, ইহার কারণ রাজার উচিত উহাদিগকে ফাঁসি দেওয়া। একের নষ্টতে যদি পাঁচের ইষ্ট হয় তাহা করা বিধেয়। তোমার মত বোধচক্ষু যত শীঘ্র জগৎ হইতে অবসর লয়, ততই জগতের মঙ্গল। "রাজা হুকুম করিতেছেন—তোমার

যে স্থান হইতে আনা হইয়াছে, সেই স্থানে পুনরায় লইয়া যাওয়া হউক এবং তথা হইতে মশানে লইয়া ফাঁসি কাষ্ঠে ঝুলান হউক, যতক্ষণ প্রাণ থাকিবে। আর রাজা হুকুম করিতেছেন, যে পূর্ব্বের বাদীকে বেকসুর খালাস দেওয়া হউক।" ইহা শুনিয়া বাদী আনন্দে "রাজার জয় হউক" বলিয়া অজ্ঞান হইয়া পড়িল।

যোগী অশ্রুপূর্ণ-লোচনে মন্ত্রীকে বলিতে লাগিল। গুরুদেব! আমি কিঞ্চিৎ সময় প্রার্থনা করি, কারণ আমার দুই একটি বক্তব্য আছে, অনুগ্রহ করিয়া অনুমতি দিতে আজ্ঞা হউক।

মন্ত্রী আনন্দের সহিত বলিল। তোমার যাহা বক্তব্য আছে বল।

যোগী প্রশ্ন করিল। গুরুদেব! পূর্ব্বজন্মের ফল কি ইহজন্মে ভোগ করে?

মন্ত্রী উত্তর দিল। যদি পূর্ব্ব জন্ম স্বীকার কর, এবং পূর্ব্ব জন্মের ফল ইহজন্মে ভোগ করে ইহাও স্বীকার কর, তাহা হইলে ইহজন্মের ফল পর জন্মে ভোগ করিবে, তাহাও স্বীকার করা উচিত।

যোগী বলিল। অবশ্য।

মন্ত্রী বলিতে লাগিল। অতীত্ ও ভবিষ্যত্ বর্ত্তমানের দ্বারায় ঠিক্ করা হইতেছে, কিন্তু যদি বর্ত্তমান না থাকিত—তাহা হইলে অতীত্ ও ভবিষ্যতের অস্তিত্ব থাকিত না, অতএব যেইটার দ্বারায় দুইটার কার্য্য নিষ্পন্ন হয়, সেইটাকেই গ্রহণ করা কর্ত্তব্য।

পূর্ব্বজন্মে খারাপ কার্য্য করিয়াছ, ইহজন্মে ভোগ করিতেছ, এবং ইহজন্মে যাহা করিবে, পরজন্মে তাহা ভোগ করিবে। তবে ইহজন্মে ভাল করাই শ্রেয়ঃ। যদি বল, ভাল করি কি করিয়া, কারণ পূর্ব্বজন্মের ভোগ শেষ না হইলে তো ভাল কি মন্দ কার্য্য করিতে পারি না;

তাহা হইলে হিসাব মিলিল না। তাহা নয়, পুরুষকারের দ্বারায় ভোগ .শেষ হয়, অতএব পুরুষকারকে উপাসনা করা বিধেয়, পুরুষকার ব্যতীত স্থূলের উপর কেহ প্রভুত্ব করিতে পারে না। যতটুকু তুমি পুরুষকারের উপাসনা করিয়াছ—ততটুকু মজা লুটিয়াছ। রাজা তোমার চেয়ে বেশী পুরুষকারের উপাসনা করিয়াছেন, এই কারণ তোমার উপর প্রভুত্ব লইতেছেন। তুমি ও করিলে জগতের উপর লইতে পারিবে।

যোগী বলিল। তবে পুরুষকারের উপাসনা করা উচিত।

মন্ত্রী উত্তর দিল। হাঁ।

যোগী পুনরায় প্রশ্ন করিল। আত্মা কি, তিনি কি, ব্রহ্ম কি, এক কি?

মন্ত্রী উত্তর দিল। আত্মা কি, তিনি কি, ব্রহ্ম কি, এক কি, এই সব্ কাজলামি এখনও আছে। আচ্ছা তুমি বল দেখি, কে এই সব্ কথা আত্মা কি, ব্রহ্ম কি, তিনি কি, এক কি, জিজ্ঞাসা করিতেছে?

যোগী বলিল। যদি আমি জানিব তাহা হইলে প্রশ্ন করিব কেন।

মন্ত্রী বলিতে লাগিল। তুমি জাননা তাহা আমি জানি, কিন্তু আমার সহিত কে এতক্ষণ জিজ্ঞাসা করিতেছে। যদি বল জানি না, তাহা হইলে "জানিনা" আত্মা-তিনি-ব্রহ্ম-এক। আর যদি বল যোগী এই সব্ জিজ্ঞাসা করিতেছে, তাহা হইলে "যোগী" আত্মা-তিনি-ব্রহ্ম-এক। আর যদি বল তিনি তাহা হইলে "তিনি" আত্মা-তিনি-ব্রহ্ম এক। দেখ যোগীবর—আজ পর্য্যন্ত তিনি কে কেহ জানিল না, যদি নিজে জানিল না, তবে অন্তকে সে কি করিয়া বুঝাইবে। বড় বড় দার্শনিকেরা কথার ও যুক্তির দ্বারায় ব্রহ্মকে কত ছেঁড়া ছিঁড়ি করিয়াছেন, কিন্তু তাঁহাদিগের শেষ মীমাংসাটা কি, দেখ না, দেখিলেই—বোধ হয় বলিবে, "গোল্ মাল্ চণ্ডী পাঠ।" তাঁহাকে

কেহ পড়িয়া শুনিয়া জানিতে পারে না, পুরুষকারের দ্বারায় পারে না, তর্কের দ্বারায় পারেনা, তপ্ জপ্ ও মন্ত্রের দ্বারায়—পারে না, গুরুর অনুগ্রহে—পারে না, কেবল এক-তিনি দয়া করিলে পারে।

যোগী প্রশ্ন করিল। তিনি কাহার উপর দয়া করেন।

মন্ত্রী উত্তর দিল। যাঁহারা অবতার বলিয়া কথিত হন। বাজে অবতার নয়, থিয়েটার ও যাত্রার সং নয়, যে অবতার গোড়াতে থাকে এবং যাঁহার নাম লইয়া—শিষ্যেরা চলে। চৈতন্য বঙ্গদেশে শ্রীকৃষ্ণ হইল, কিন্তু কেহ উঁহার নাম লইয়া চলে না। শিষ্যেরা বহু পুস্তক রচনা করিয়া—প্রমাণের দ্বারায় চৈতন্যকে শ্রীকৃষ্ণাবতার করিয়াছে, কিন্তু দেখ, সেই সব্ শিষ্যদের জিজ্ঞাসা করিলে তাহারাই বলিবে, "বৈষ্ণব," ইহাতে স্পষ্টই বুঝিবে, চৈতন্য বৈষ্ণব ধর্ম্মের পোষকতা—করিয়াছেন, অতএব চৈতন্য অবতার নন।

চৈতন্য পুরুষকারের দ্বারায় বঙ্গের অচৈতন্য বৈষ্ণবকে চৈতন্য করিয়া দিয়াছেন। বঙ্গের বৈষ্ণবদের চৈতন্যের গুণ গাওয়া উচিত হয় কারণ চৈতন্য বড়লোক হন। বিষ্ণু, শিব, শক্তি, বুদ্ধ, যীশুখ্রীষ্ট, এবং মহম্মদ, ইহাঁরা পুস্তকে এক বলিয়া কথিত হন, এবং জগতে সকলেই —ইহাঁদিগের নাম লন:—বৈষ্ণব, শৈব, শাক্ত, বৌদ্ধ, খ্রীষ্টান, মুসলমান। তিনি-এক স্বয়ং ভূভার হরণের জন্য সময়ে সময়ে জগতে অবতীর্ণ হইয়া—মানবদের সমাজ ধর্ম্ম শিক্ষা দিয়া লীলা সম্বরণ করেন। উহাঁদিগের পুস্তক একের প্রেরিত বলিয়া জগতে খ্যাত আছে, এবং ঐই সব পুস্তকে যাহা আছে—তাহা বিনা সন্দেহে—ও তর্কে সম্প্রদায়ানুসারে মানবের গ্রহণ করা উচিত। বোধচক্ষুরা সমাজ ধর্ম্ম কি তাহা না জানিয়া—সমাজ ধর্ম্ম ভঙ্গ করে। যে দর্শনের দ্বারায় উহারা সমাজ ধর্ম্মকে উচ্ছেদ করে, সেই দার্শনিকেরা অবতার দিগের শিষ্য ছিলেন।

যোগীর চক্ষু হইতে আনন্দাশ্রু ঝর্ ঝর্ করিয়া ঝরিতে লাগিল। যোগী বলিল, গুরুদেব! আজ আমার জন্ম সার্থক হইল, কারণ আমার জ্ঞানোদয় হইল। ধর্ম্ম কাহাকে বলে তাহা শিক্ষা হইল, এবং আপনার ফাঁসি হুকুম আমার কাশী প্রাপ্তি তুল্য হইল। আপনি আশীর্ব্বাদ করুন, যাহাতে আমার পরকাল ভাল হয়।

মন্ত্রী উত্তর করিল। যোগীবর! বল কি, আমার কি সাধ্য। যিনি ভাল করিবার তিনিই করিবেন, তিনি দয়াময়, তিনিই দয়া প্রকাশ করিবেন। অমনি তোর তোপের গুড়ুম্ আওয়াজ্ হইয়া সব্ ফরসা হইয়া গেল।

হে বালকবালিকাগণ! তোমরা আর কপট যোগী হইতে ইচ্ছা করিও না, এবং উহাদিগের নিকট হইতে কদাচ ধর্ম্মশিক্ষা করিও না। যোগাভ্যাস করিতে হইলে পাতঞ্জলের বুলিতে হয় না, "এক ব্যতীত দ্বিতীয় না" ... মুখে ... করিলে হয় না। ক্রিয়া ব্যতীত যোগাভ্যাস ... হয়। মূলের একতা ব্যতীত দেখিবে মেরুদণ্ড যে ... একতা শিক্ষা কর, ভিন্ন ... ষট্ রেতে জয় তাহার পর আহা ... বিশ্রাম লইয়া বি ... গ্রহণ করা ...

# ব্যাস ও বিবেকী।

কোন সময়ে বঙ্গদেশে বিবেকী নামে এক মহাপণ্ডিত ছিল, সে সর্ব্বদেশে যাতায়াত করিত, এবং সকলকার সঙ্গে তর্ক করিয়া জয়ী হইত। তাহার একের কাছে কেহ দাঁড়াইতে পারিত না, কারণ যে যাহা তর্ক করিত, সে একেতে আনিয়া তাহা মিটাইয়া দিত। কিছুকাল এই রকম করাতে, তাহার নাম অত্যন্ত চারিধারে প্রকাশ হইল। দেশের লোক তাহার গুণের দরুন সভা করিত ও অনেক রকম প্রসংশা পত্র তাহাকে দিত। কিছুদিন পরে সে মনে করিল, আমি সকলকে জয় করিয়াছি, এবং দেশে আমার অত্যন্ত মান হইয়াছে, কিন্তু দ্বৈপায়ন ব্যাসকে না পরাস্ত করিলে, আমার বিবেকী নামের গৌরব বৃদ্ধি হইতেছেনা, অতএব আমার দ্বৈপায়ন ... করিলা ... দ্বৈপায়ন

জন্মে এক ভুল। ...

[illegible]

শিষ্যেরা ইহা শুনিয়া যথায় বস্ত বেড়াইতেছিল, তথায় যাইয়া ইজিজের বারায় গুরুর নিকটে লইয়া আসিল; আসিবামাত্র দ্বৈপায়ন ব্যাস তাহাকে সমাদর করিয়া বসিতে আসন দিল। দ্বৈপায়ন ব্যাস তাহার পোষক, রং ও শরীরের গঠন দেখিয়া আশ্চর্য্য হইল, কারণ তাঁহার নয়ন ওরকম দৃষ্ট কখন দৃষ্টি করে নাই।

দ্বৈপায়ন ব্যাস বলিল। তোমার বাটী কোথায়? তোমার নাম কি? তোমার আগমন জন্ম স্থানে কি নিমিত্ত? যদ্যপি তোমার কোন বাধা না থাকে, অনুগ্রহ করিয়া বলিতে আজ্ঞা হউক।

বিবেকী উত্তর করিল। আমার বাটী সর্ব্ব স্থান, আমার নাম নাই। কিঞ্চিৎ কারণ বশতঃ আপনার নিকট আমি আসিয়াছি, যাহা আপনি পরে জানিতে পারিবেন।

ব্যাস জিজ্ঞাসা করিল। তোমার ধর্ম্ম কি? তুমি কোন বাদী? তোমার পিতার নাম কি, এবং তোমার জন্ম স্থান কোথায়?

বিবেকী বলিল। যেরূপ নদী যেখান হইতে উৎপত্তি হউক না কেন, অবশেষে সমুদ্রে গিয়া পতিত হয়, সেইরূপ সমস্ত ধর্ম্ম যে ধর্ম্মকে আশ্রয় করিয়া থাকে তাহাই আমার ধর্ম্ম; বাদী বা বিবাদী কি, সর্ব্ববাদী। কে কার পিতা, সকলেই সকলকার পিতা, অতএব আমি কোন পিতার নাম করিব। জন্মস্থান কোথায়, আমি কি করে জানিব। পৃথিবীতে কোন লোকই জানে না, যে তাহার জন্মস্থান কোথায়। লোক পরম্পরায় শুনে জানা যায়, যে অমুকের অমুক দেশ জন্মস্থান; আমার সেইরূপ বঙ্গদেশ।

ইহা শুনিয়া ব্যাস শিহরিয়া উঠিয়া বলিতে লাগিলেন;—তুমি তোমার দেশের নাম করিলে, তদ্রূপ পরম্পরায় যাহা শুনিয়াছ তাহা বল?

বিবেকী উত্তর করিল। আমার ধর্ম্ম [illegible] বাদী সর্ব্ববাদী; আমার পিতার নাম [illegible] বিদ্যাসাগর।

ব্যাস বলিল। তোমার নাম কি?

বিবেকী। নামের কি অর্থ আছে।

ব্যাস বলিল। কি নিমিত্ত এই আশ্রমে আসা হইয়াছে?

বিবেকী উত্তর করিল। আপনার নাম শুনিয়া আসিয়াছি।

ব্যাস বলিল। নামের কি অর্থ আছে?

বিবেকী। অর্থ না থাকিলে আমি কি করিয়া আসিলাম।

ব্যাস বলিল। যদি তোমার কিছু বক্তব্য থাকে, তাহা হইলে তুমি অনুগ্রহ করিয়া বল?

বিবেকী বলিতে আরম্ভ করিল। বাল্যকালে আমি লেখা পড়া শিখিয়াছিলাম, বংশের যিনি ইষ্ট দেবতা তাঁহাকে পূজা করিতাম, মা বাপের উপর ভক্তি ছিল, এবং সমাজ নিয়ম প্রতিপালন করিতাম। কিন্তু পুস্তক পড়িতে পড়িতে যখন জানিলাম, "এক ব্যতীত দ্বিতীয় নাই" তখন সমস্ত ছাড়িয়া দিলাম। বিবাহের জন্য মা বাপ অনেক চেষ্টা করিয়া ছিলেন, কিন্তু কিছুতেই কৃতকার্য্য হইতে পারিলেন না। প্রত্যহ অনুরোধ করায় আমি গৃহত্যাগ করিয়া, এক পরমহংসের নিকট উপস্থিত হইলাম। পরমহংসের মতের সহিত আমার মিল হইলে, আমি কামিনী ও কাঞ্চন ত্যাগ করিয়া এবং বিবেকী নাম ধরিয়া, অদ্যাবধি সুখে অবস্থান করিতেছি। সম্প্রতি আপনাকে পরাজয় করিতে আসিয়াছি, আমার মতের উপর আপনার যদি কিছু তর্ক থাকে তাহা বলুন, আর তাহা না হইলে পরাজয় স্বীকার করুন।

ব্যাস প্রশ্ন করিল। তোমার মত কি?

বিবেকী উত্তর দিল। জগতে কামিনী ও কাঞ্চন [illegible] [illegible] হইয়া হয়। রাজা হইতে চাষা পর্য্যন্ত ইহার উপাসনা করিয়া, মহা সংসার নরকে প্রত্যহ অনেক কষ্ট স্বীকার করিতেছে, এবং [illegible]

সুখী নাই, ইহা হইতে পরিত্রাণ পাইবার আর কোন উপায় নাই বিনা "এক ব্যতীত দ্বিতীয় নাই।"

ব্যাস প্রশ্ন করিল। তুমি এক কাহাকে বল?

বিবেকী বলিল। সমস্ত এক।

ব্যাস। তবে কামিনী ও কাঞ্চন কি করিয়া মহা কণ্টক হইল? বংশের ইষ্ট দেবতার পূজা রহিত হইল কেন? মা বাপের প্রতি ভক্তি ও সমাজ নিয়ম প্রতিপালনের অভাব হইল কেন?

বিবেকী। ও সব্ কিছুই নয়, খালি এক সত্য, আর সবই অসত্য।

ব্যাস। যদি এক সত্য আর সবই অসত্য, তাহা হইলে সবই অসত্য কি এক নয়?

বিবেকী। এক বটে কিন্তু নাশ দেখা যায়, সেই কারণ সমস্তই অসত্য। রাজা হইতে চাষা পর্য্যন্ত মরিতে হয়। বিবাহের ফল জগতে কি কষ্টবহ, তাহা সকলেই জানেন। জগতে অর্থের কারণ লোকে কি কার্য্য না করিতেছে। পুত্রের মৃত্যুতে পিতার কি দুঃখ সহ্য না করিতে হয়। মনোনীত স্ত্রী লাভের হেতু, পুরুষ জগতে কি কার্য্য না করে।

ব্যাস। নাশের কারণ সব্ অসত্য, যাহার নাশ নাই তাহাই সত্য হয়। কেমন হে?

বিবেকী। আজ্ঞা হাঁ।

ব্যাস। জগতে কিছুরই নাশ নাই। পূর্ব্বে আর্য্যেরা ইহাকে রূপান্তর বলিত, ইদানীং বুদ্ধদেব হইতে "অহিংসা পরম ধর্ম্ম" বলিয়া কথিত হয়।

বিবেকী। "অহিংসা পরম ধর্ম্ম" ইহার অর্থ কাহার উপর হিংসা করিবে না; নাশ নাই কি করিয়া জানিল।

বাস। বোধ হয় তুমি মৎস্য মাংস খাও না। চাল কলা, না দুধ ভাত, না ফলমূল? যাই খাও এবার একটু সূক্ষ্মে যাইতে হইবে, মোটা ধরিলে পিছলিয়া যাইবে। জরায়ুজ, অণ্ডজ ও স্বেদজ ইহাদের তুমি হিংসা না করিতে পার, কিন্তু উদ্ভিজ্জের বেলা কি হইবে? যদি বল, এমন লোক আছে যে উদ্ভিজ্জেরও হিংসা করে না, আমি স্বীকার করি, ইহাও হইতে পারে, এমন কি বায়ু বায়ু সেবন অর্থাৎ হিংসা না করিয়াও জীবন ধারণ করিতে পারে, কিন্তু অমৃত রস অর্থাৎ অন্তরসুধা ব্যতীত জীবন ধারণ হয় না। ইহা কি হিংসা নয়? হিংসা ব্যতীত জীবনধারণ হয় না, অতএব তুমি যে অর্থ করিয়াছ তাহা নয়। হিংসা কাহাকে বলে, যাহার নাশ হয়, যখন জগতে কিছুরই নাশ নাই, তখন হিংসাও নাই। তুমি যাহার উপর হিংসা করিলে তাহার নাশ হইল না, কারণ তুমি নূতন ভূত উৎপাদন করিলে। তুমি জগতের কোন বিন্দুকে নাশ করিতে পার না। যতই হিংসা কর ততই রূপান্তর হইয়া অন্য ভূতের উৎপত্তি হয়; ক্রমান্বয়ে করিতে করিতে সূক্ষ্ম একে গিয়া ঠেকে। আর চলেনা, তখন অবিনাশী বলিতে হয়। হিংসা অর্থাৎ নাশ করিতে পারিলে না, যদি না পারিলে, তাহা হইলে "অহিংসা পরম ধর্ম্ম হইল।"

বিবেকিন্! কামিনী ও কাঞ্চন কেহ ত্যাগ করিতে পারে না, যদি তুমি জন্মাবধি স্ত্রী সহবাস না কর, এমন কি স্বপ্নেও যদি তোমার রেতঃপাত না হয়, তথাপি তুমি কামিনী সেবা করিতেছ। এক সর্ব্বত্র আছে। মানুষ নড়ে চড়ে, মৃত্যু হইলে অসাড় হয় কেন? যে স্থান ব্যাপিয়া মৃত দেহ আছে, সে স্থানে কি এক নাই? যদি থাকে, তাহা হইলে কেন পূর্ব্বাবস্থা রহিত হয়? মায়া— আমাদের নড়া চড়া ও অসাড় শিক্ষা দিতেছেন, এবং যাহা কোন

দেহী ত্যাগ করিতে পারেনা। মায়া অর্থাৎ কামিনী, যিনি সৃষ্টি, স্থিতি, ও প্রলয় করিতেছেন। মহাত্মারা নিদ্রাদেবীকে আরাধনা করিয়া বলিয়াছেন, হে নিদ্রাদেবি! আপনি আমায় কি সুখে রাখিয়াছিলেন, কেন অনন্ত নিদ্রা না দিয়া উঠাইয়া দিলেন। আর্য্যেরা সর্ব্ব পুস্তকে মায়া অর্থাৎ কামিনী বলিয়া গিয়াছেন, ইহা বলিয়া বিবেকিন্! দেশীয় কামিনী কি দোষ করিল, বোধ হয় লুকিয়ে চুরিয়ে খাবার জন্য আর কুসন্তানের জন্ম দিবার জন্য। যেমন, সর্ব্ব পাপের মুক্তি আছে, তীর্থ স্থানের পাপের মুক্তি নাই, কিন্তু সর্ব্ব পাপের আধারের স্থান আপাততঃ তীর্থস্থান হয়, তেমনি কামিনী ত্যাগ অর্থ উপাসনার জন্য আর কিছুই নয়। কামিনী না থাকিলে অদ্য তোমার সহিত এই চিন্তা-রহস্য হইত না। কামিনী আছে বলিয়া জগতে কামনা আছে, এবং তদ্‌কারণ জগৎ কামনা শূন্য হইতে পারে না। যাহা নাই তাহা নাই, যাহা আছে তাহা চিরকাল আছে। কোন কালে জগৎ কামিনী শূন্য হয় নাই, এবং কোন কালে হইবে না। যদি কেহ দেখে ও বলে তাহা অশ্বের ডিম্বের মতন হয়, অশ্ব আছে ও ডিম্ব আছে, ইহা বলিয়া অশ্বের ডিম্ব নাই।

সর্ব্ব শাস্ত্রে কামনা ত্যাগ করিতে বলে, কিন্তু কামনা ত্যাগ হইতে পারে না। যতক্ষণ দেহে এক ফোঁটা রক্ত থাকিবে, ততক্ষণ কামনা থাকিবে, কামনা ত্যাগ অর্থাৎ মৃত্যু। মৃত্যুতে ও পারাপার নাই, আবার নূতন হইল, এই জন্য মহাজনেরা কামনাকে ভাগ করিয়া দিয়াছেন, সুকামনা ও কুকামনা অর্থাৎ এক ও বহু। এক একে রাখিবে, বহু বহুতে রাখিবে, এই জন্য পদ্মপত্রের জলের মতন এক ও বহুকে মহাজনেরা লিখিয়া গিয়াছেন। আমি বহু হইব, এই বহু, বহু থাকিবে; কিন্তু আমি এক, এক থাকিব। কি ভয়ানক কথা, যাহা অনুভব হয় না ও ধারণায় আইসেনা, যাহার

হৃদয়ঙ্গম হয় ও মাথায় আইসে, তিনিই মহাজন। হেলা ও দোলা অতি সহজ, দেশী কামিনী ত্যাগ কিম্বা গ্রহণ অতি সহজ, কিন্তু অন্তরে ত্যাগ রাখিয়া বাহ্যে গ্রহণ করিয়া, না হেলিয়া দুলিয়া চলা বড় দুরূহ। মহাজনেরা ইহাকে দুই শাখার আশ্রয়ে পক্ষীর উড্ডীয়মানের মতন বলিয়া গিয়াছেন। দেখ, আমি যখন স্থকামনা করিতে ছিলাম, তখন একজন আসিয়া বলিল, ব্রাহ্মণ! আপনার মাতা আপনাকে বিশেষ কারণ বশতঃ ডাকিতেছেন, অতএব আপনি শীঘ্র আসুন। আমি ইহা শুনিয়া সর্ব্ব গুরুতর কার্য্য সমাপ্ত না করিয়াও মাতার সম্মুখে গিয়া উপস্থিত হইলাম। মাতা বলিলেন, তোমারি ভ্রাতার বংশ রক্ষা করিতে হইবে, আমি কোন দ্বিরুক্তি না করিয়া, "বি কুরুট্ ফুল্ এগু মাল্-টিপ্লাই" এই বেদবাক্য স্মরণ করিয়া, ভ্রাতৃ জায়াতে সন্তান উৎপাদন করিলাম।

আর দেখ, যত মুনি ও ঋষি আছে সকলেই কামিনীর সেবা করিয়া থাকে, এক্সেপ্ট্ শুকদেব। এভ্রিরুল্, হ্যাজ্ এন্ এক্সেপ্সন্। মহাজনেরা একের সুখের জন্য সাধারণের অসুখ করেন না। প্রেম শিক্ষা প্রথম কামিনীর নিকট হইতে শিক্ষা করিতে হয়, কারণ কামিনী সকল ইন্দ্রিয়ের সুখদায়িনী হন, তথাপি পৃথিবীতে কয়টি প্রেমিক আছে, সকলেই কামুক হয়। যদি এত সুখেও প্রেম শিক্ষা না হয়, তবে কি করিয়া সেই অতি শুষ্ক প্রেম হইতে পারে। দৃষ্ট ও অদৃষ্ট কামিনী ত্যাগ করিয়া, অদৃষ্ট একের সহিত প্রেম করা; ঠিক্ চ্যাটায় শুইয়া লক্ষ টাকার স্বপ্ন দেখার মতন হয়। যখন আমি বেদান্ত লিখিতেছিলাম, তখন আমি মহা পণ্ডিত স্থির করিয়া কামিনী ও কাঞ্চন ত্যাগ করিয়া, "এক ব্যতীত দ্বিতীয় নাই" এই বুলি ধরিয়া বিবেকী নাম লইয়া, গাঁজাখোরের

মাথায় উঠিয়া, এবং অহঙ্কারে মত্ত হইয়া দৃষ্ট জগত্কে টুকরা করিতে করিতে, অদৃষ্ট জগতে গিয়া উপস্থিত হইলাম, তথায় ও দেখি নেতি নেতি।

আবার নেতি বুলি ধরিয়া টুকরা করিতে করিতে অবশেষে অস্থির হইয়া পড়িলাম। মাথা বোঁ বোঁ করিয়া ঘুরিতে লাগিল, ক্ষণেক চৈতন্য ক্ষণেক অচৈতন্য, প্রাণ যায়; এইরূপ অবস্থা হওয়াতে জলমগ্ন মানবের খড়ের আশ্রয়ের মতন ব্রহ্মকে ধরিলাম। স্পর্শ মাত্রেই জ্ঞানোদয় হইল, দেখিলাম তিনি হাসিতেছেন, এবং তিনি বলিলেন। ব্যাস! তুমি অনেক দূর আসিয়াছ, যদি অনন্ত বৎসর এই মাথা লইয়া যাও, তথাচ তথায় যাইতে পারিবে না। তোমার শোচনীয় অবস্থা দেখিয়া, তিনি আমাকে পাঠাইয়া দিলেন, এবং বলিয়া দিলেন যে ব্যাসকে বলিবে, "যাঁহাকে ধরিয়া জ্ঞানোদয় হইয়াছে, তিনি মায়া-কামিনী; তাঁহার আশ্রয় লইবে, বাক্যচাতুর্য্য ছাড়িয়া দিবে। ব্রহ্ম-এক ইহা জানিবে, পুরাতন ব্রহ্মের উপর কলম বাজি করিবে না, সাকার সমাজ-ধর্ম্ম আচরণ করিবে, সংসার ধর্ম্মের নিয়ম প্রতিপালন করিবে, সমাজের কুশল ভঙ্গ করিবে না, আর ঐশ্বর্য্য বিশিষ্টকে অবতার করিবে, রাজার আশ্রয় লইবে, রাজার প্রতি ভক্তি রাখিবে, এক-ব্রহ্ম বাদী হইবে;" ইহা বলিয়া তিনি অন্তর্হিত হইলেন। আমিও সেই পুরাতন ব্রহ্মকে-এক ইহা লিখিলাম, এবং তদবধি আমি মূর্খ হইলাম। মহাভারত ও পুরাণ রচনা করিলাম, হরিকে ব্রহ্ম-এক বলিলাম, রাজ দরবারে যাতায়াত করিতে লাগিলাম, রাজার প্রতি অচলা ভক্তি রাখিলাম, এক বাদী হইলাম, এবং বিবাহ করিলাম।

বিবেকী বলিল। নিরাকারকে কি করিয়া ধরিলেন? মহা পণ্ডিত হইয়া কি করিয়া মূর্খ হইলেন? আমার প্রশ্নের উপর আপনি কিরূপ কেন করিলেন?

ব্যাস। আমি সমস্তই বলিয়াছি, আরো ভাল করিয়া বলিতেছি। নিরাকারকে ধরা যায় না ইহা সত্য, কিন্তু যখন তিনি মায়া হইলেন, তখন সাকার হইলেন, অতএব ধরার বাধা কি? এক সর্ব্বত্র এবং সর্ব্বস্থানে আছে, তবে আমরা রূপান্তর দেখি কেন? কারণ আমরা মায়াবী হই। প্রকৃত তিনি এক, কিন্তু মায়া হেতু তিনি বহু ফলতঃ বহুকে এক করা, বহুর কার্য্য নয়। অনেক বৈজ্ঞানিক আছেন, কিন্তু গর্ভাধান হইতে প্রসব পর্য্যন্ত ভ্রূণ যে অবস্থা গর্ভের ভিতর পায়, পুনরায় প্রসব অবস্থা হইতে গর্ভাধান অবস্থাতে ভ্রূণকে তাঁহার হুকুম বলবত্‌ থাকায় যেমন কেহই লইয়া যাইতে পারেন না, তেমনি যে অবস্থায় এক বহু ও বহু এক, সেই অবস্থায় যাইতে ও আসিতে হইবে, অন্য অবস্থায় হইবে না, কিন্তু এক ইহা সত্য হয়, সেই দরুন এক বাদী হইবে। বিবেকিন্‌! বোধ হয় মাথা দিয়া চলিতে পার না, পা দিয়া দেখিতে পাও না, জিহ্বা দিয়া শুনিতে পাও না, যদি সবই এক, তবে কেন এই বিপর্য্যয় ঘটে, বহুর স্বত্ব প্রাধান্য হেতু ইহা স্বীকার করিতে হইবে।

মহা পণ্ডিত কি করিয়া মূর্খ হয়, বলি শুন। প্রথমে মহা পণ্ডিতেরা মনে করে, যাহা আমি লিখিতেছি, বলিতেছি ও কহিতেছি তাহা ঠিক, এইরূপে অহঙ্কারে মত্ত হইয়া প্রলাপ বকিতে থাকে। কিছুকাল এই রকম বকিয়া যখন তাহার শান্তি আসে না, তখন জ্বালায় ছট্‌ ফট্‌ করে, সময়ে সময়ে মূর্চ্ছা যায়, মৃত প্রায় হয়, এমন সময়ে মায়া আসিয়া জ্ঞান দান করেন। মায়া আগমনে জ্ঞান-লাভ হয়, আত্মপ্রাণে জানিল যে আমি মূর্খ। বড় বড় মহাত্মারা ইহার দরুন বলিয়া গিয়াছেন, দার্শনিকেরা মর্দ্দাছাগল দোহন করে, এবং শিষ্যেরা চালুনী দিয়া দুগ্ধ ধরে। জগতে যাহারা মূর্খ তাহারাই প্রকৃত পণ্ডিত, এবং যাহারা পণ্ডিত তাহারা মূর্খ, কারণ পণ্ডিতেরা জানেন যে আমি কিছুই জানি না, মূর্খেরা জানে যে আমি সব জানি,



অতএব আমি জানি যে আমি কিছুই জানি না, সেইজন্য আমি মহা পণ্ডিত হইয়াও মূর্খ হইলাম। কোন সাধক বলিয়া গিয়াছে "যে মা আমায় পাগল করে, চাই না আমি জ্ঞান বিচারে।" বিবেকিন্! একত্বকে সমাজ ধর্ম্ম হইতে ছাড়িয়া দাও, এক বাদী হইয়া পূর্ব্ব পুরুষদের সমাজ ধর্ম্ম রক্ষা কর অর্থাৎ সাকার উপাসনা কর।

সমতার নাম সমাজ। আমি তোমার খাদ্যের উপর বিদ্রূপ করি নাই, তুমি সমস্ত এক বলিয়া প্রলাপ বক, সেই জন্য আমি তোমাকে কিছু বলিয়াদিলাম। মৎস্য মাংস দুধ ভাত চাল কলা খাও এও এক নয়। দ্রব্য ভেদে গুণ ভেদ আছে, কিন্তু বাস্তবিক এক, বহু হইবার কারণ ভেদ হয়, যাহা আমি অনেক বলিয়াছি। শরীরের সুস্থতার নাম স্বাস্থ্য। স্বাস্থ্যরক্ষা করিতে হইলে নিজের শরীরের সুস্থতা কিসে হয় ইহা দেখাই উচিত, অন্যের দেখা অনুচিত হয়, কারণ এক জিনিষ একজনের স্বাস্থ্যকর কিন্তু অন্যের অস্বাস্থ্যকর হয়, অপরের অস্বাস্থ্যকর, একজনের স্বাস্থ্যকর হয়। মৎস্য, মাংস, দুধ ভাত ফল ও মূল সমস্তই অন্ন, ইহাতে বরং জীবন ধারণ হয় অসময়ে নাশ হয় না। মনুষ্য একশত কুড়ি বৎসরের বেশী বাঁচে না, যদি বাঁচে সে এড়া মাছ ছেড়ে দাও। অনিয়ম খাদ্য খাওয়ার ও খাদ্য পরিবর্ত্তনের হেতু অসময়ে মরে এবং যে খাদ্যের যে গুণ হয় সেই রকম ব্যবহার না করিবার দরুনও অসময়ে মরে। প্রথমে সুরু করিলে তুমি ইহার ফলভোগ করিতে কতকটা পারিবে কিন্তু রেতের প্রয়োজন, সপ্তম পুরুষে রেত ঠিক হয়। যে দেশের যাহা উপযুক্ত খাদ্য সেই দেশে তাহা উৎপন্ন হয়, কারণ তিনি দয়াময়। পর দেশের খাদ্য সেই দেশের খাদ্য সপ্তম পুরুষে ঠিক হয়, অর্থাৎ এক শত পঞ্চাশ বৎসর ক্রমাগত ব্যবহারের পর ঠিক হয় যদি একলা ঠিক কর তাহা হইলে ঠিক হইবে না, তবে কতকটা হইবে। শোয়া, বসা, দাঁড়া, কথা, খাওয়া, মহবাস

সব এক চাই ইহার দরুন সমাজ ধর্ম্মের প্রয়োজন হয়। ইলেক্‌ট্রি-সিটির অর্থাৎ মেঘের যে কি সূক্ষ্ম গতি অহা ইলেক্‌ট্রিসিটিই জানে।

মদ্য মাংস খাইলে সিংহের মতন অন্যূন ষোল ঘণ্টা পরিশ্রম করা আবশ্যক হয়, অন্য মাংসে আট ঘণ্টার কম নয়, ইহা বলিয়া মৎস্য ভোজী, দুধ ভাত ও মূল ওয়ালা ওরূপ পরিশ্রম করিলে রোগাক্রান্ত হইবে, কারণ তাহার পাকস্থলীর ইহা হজম করিবার শক্তি নাই। ফল ও মূলাহারীর ষোল ঘণ্টা বিশ্রাম চাই, ফলা-হারীর অন্যূন আট ঘণ্টা চাই, কিন্তু দিন রাত্রি মানসিক পরিশ্রম করিতে পারে। যদি মাংসাশী ইহা ব্যবহার করে রোগাক্রান্ত হইবে, কারণ তাহার পাকস্থলীর ইহা হজম্ করিবার ক্ষমতা নাই। যদি মাংসাশী ফল ও মূল ওয়ালা হইতে চায়, কিম্বা ফল ও মূল ওয়ালা মাংসাশী হইতে চায় (অর্থাৎ এটা ওটা) পরস্পর উভয়ে রোগাক্রান্ত হইবে, কিন্তু সপ্তম পুরুষ ক্রমান্বয় ব্যবহারে ঠিক্ হইয়া যায়। মাংস ভক্ষণে কায়িক উন্নতি, ফল মূল ভক্ষণে মানসিক উন্নতি আর উভয় ভক্ষণে মাঝা মাঝি। কম খাওয়া বেশী পরিশ্রম খারাপ্, বেশী খাওয়া কম পরিশ্রম খারাপ্। যতটুকু খাবে ততটুকু পরিশ্রম করিবে, যথা কলের গাড়ী—যতটুকু চলিবে ততটুকু পরিমাণে কয়লা পুড়িবে। ঘরে অন্ন নাই—যুবা উন্নতি সমিতির সভ্য হইলেই সর্ব্বনাশ। আট পিটে হয় ঘোঁড়ার পিটে রয়, ঘর অন্নময় খুব ফসলৎ হয়।

বিবেকিন্! বঙ্গদেশে বিষয় ভাগ কি রকম হয়?

বিবেকী উত্তর করিল। মহাশয়! আমাদের দেশে সকল ওয়া-রিষ্‌গণ সমান ভাগ পায়।

ব্যাস বলিল। আমাদের দেশে বড় ছেলে বিষয় পায়, কিন্তু চাষা আমাদের সকলেই সমান পায়, কারণ তাহাদের যত ভাগ হইবে ততই উপকার হইবে।

বিবেকী বলিল। এক পথে দুই বল কেন।

ব্যাস উত্তর করিল। এই বার একটু কাটে কাটে ঠেকাইয়াছ। সকলকার হইলেই ভাল, কিন্তু কতক লোকের হওয়াও কতকটা ভাল, "নেই মামার চেয়ে কানা মামা ও তো ভাল।" বোধ হয়, তোমাদের দেশে কেহ ধনী নাই, কাহারও চতুরঙ্গ নাই, ভাগে ভাগে সকলেই ক্ষীণ, আর তিন পুরুষেই ফরসা, কেমন হে এই সব ঠিক্ কি না।

বিবেকী বলিল। আজ্ঞে হাঁ।

ব্যাস বলিল। বিবেকিন্! তোমাদের দেশে কেহ কি স্থূলের উন্নতির চেষ্টা করেনা, সকলেই তোমার মতন পাথরে খাঁড়। চোরের উপর রাগ্ করে মাটীতে ভাত খাব, তবুও চোর ধরিবার উপায় অবলম্বন করিব না। গাধার মতন চিনির বস্তা বহিব, কিন্তু চিনি কি তাহা চিনিব না। তোমাদের দেশে সমস্ততেই কি খিঁচুড়ি পাকান আছে। ধর্ম্মের ঠিক্ নাই, পোষাকের ঠিক্ নাই, রঙের ঠিক নাই, খাদ্যের ঠিক্ নাই, খালি "এক ব্যতীত দ্বিতীয় নাই," এইটার ঠিক্ আছে। কাযে কাযেই, যখন সব্ অঠিক্ তখন একটা ঠিক্ না হইলে কোথায় দাঁড়ায়, কোথায় ছিল গুটিপোকা হলো কি না প্রজাপতি। আমাদের দেশে সকল মুনি ও ঋষিরা স্থূলের উপাসনা করে, এক বাদী হয়, এবং ক্রিয়াক্ষেত্রে শ্রেষ্ঠত্ব পাইবার জন্য কত কষ্ট সহ্য করিয়া তপস্যা করে। বিজ্ঞতা, ন্যায়পরায়ণতা, পরিমিততা ও সহিষ্ণুতা ব্যতীত জগতে বড় হইবার কোন উপায় নাই। যাহারা এই চারের পথাবলম্বী তাহারাই জগতে মুনি, ঋষি ও রাজা বলিয়া কথিত হয়। দেখ দেখি, আমা, মা, রাম চন্দ্র ও শ্রীকৃষ্ণ জন্ম হইতে মৃত্যু পর্য্যন্ত জগতে কি লীলা না করিয়াছেন, বোধ হয়, আর কেহ জগতে করিতে পারিবে কি না সন্দেহ। যদ্যপি উঁহারা সমস্ত ত্যাগ করিয়া ঘরে চুপ করিয়া বসিয়া থাকিতেন,

তাহা হইলে চণ্ডী, রামায়ণ ও মহাভারত প্রস্তুত হইত না। উঁহাদিগের কার্য্য চণ্ডীতে, রামায়ণে ও মহাভারতে বিস্তৃত রূপে বর্ণিত আছে। নীতি, সমাজ নীতি, রাজনীতি ও গুপ্তনীতিতে সকলেই দক্ষ ছিলেন, উঁহাদিগের তুল্য সর্ব্ব নীতিতে চৌকষ্ আর দেখা যায় না। কল, বল ও ছল যেখানে যেটা প্রয়োজন হইত, সেই খানে সেইটাই ব্যবহার করিতেন। সত্য, প্রেম ও বাকপটুতাতে সকলের অপেক্ষা উচ্চ ছিলেন। রূপে, গঠনে ও সুন্দরতাতে মনোহর ছিলেন। অষ্টৈশ্বর্য্যের আধার ছিলেন বলিয়াই, আমরা সকলে উঁহাদিগকে মহাবিদ্যা ও অবতার বলিয়া পূজা করি। বিবেকিন্! পূজা অর্থাৎ চাল কলা দিয়া ঘণ্টা নাড়া নয়, গৌরবান্বিত ক্রিয়া হেতু পূজা। আমরা সকলে চেলা হইয়া উঁহাদিগের গৌরবান্বিত ক্রিয়াকে পূজা করি, অর্থাৎ তাঁহারা যে কার্য্য করিয়া শ্রেষ্ঠত্বপ্রাপ্ত করিয়াছেন, সেই কার্য্যের পথাবলম্বী হইয়া বিদ্যা বুদ্ধি ও যুক্তির দ্বারায়, কার্য্য সমাধা করিতে প্রাণপণে যত্নবান্ হই। যাহার সাধ্য যতটুকু হয়, সে ততটুকু সমাধা করে। কার্য্যারম্ভ হইতে সমাধা পর্য্যন্ত যে সময় লাগে, তাহাকে তপস্যা বলে। যে যত একাগ্রচিত্ত হইয়া করিবে, তাহার ফল তত শীঘ্র হইবে। শ্যামা মা, রামচন্দ্র ও শ্রীকৃষ্ণ সকলেই একবাদী ছিলেন। স্কুলের অত্যন্ত সেবা করিয়াছিলেন বলিয়াই, উঁহারা মহাবিদ্যা ও অবতার বলিয়া বর্ণিত হন।

বিবেকী। আচ্ছা মহাশয়, আপনার পিতা যে বিধবা বিবাহ প্রচলন করিয়া গিয়াছেন, তাহা ভাল না মন্দ ?

ব্যাস উত্তর করিল। ভাল কি মন্দ তাহা আমি বলিতে ইচ্ছা করি না, কিন্তু যাহা আমি জানি তাহা আমি বলিতেছি। বহুকালাবধি বাল্য বিবাহ প্রচলন আছে। বাল্য কালে বিবাহ হেতু বালিকার রক্ষক বর পছন্দ করিত, বালিকার কোন ক্ষমতা ছিল না। নানা রকম

কুৎসিত সংযোগ হইত। কেহ কেহ অর্থের লোভে অষ্টম বৎসরের বালিকাকে অশীতি বৎসরের বৃদ্ধের সহিত বিবাহ দিত, কেহ বা পয়সা খরচ না করিবার অভিপ্রায়ে রোগগ্রস্থকে, গণ্ড মূর্খকে ও অন্ধ খঞ্জকে বিবাহ দিত; কেহ বা পাছে বিবাহের অগ্রে ঋতুমতী হয়; এই ভয়ে যাহাকে তাহাকে বিবাহ দিত। যখন বালিকা বড় হইত, তখন জানিতে পারিত, যে আমার স্বামী উপযুক্ত নন, এই কারণ অসন্তোষ ভোগ করিত, এবং অসন্তোষ হেতু স্বামীর সহিত ভাল মিল হইত না। কেহ কেহ গৃহ সুখে বঞ্চিত হইয়া দেশান্তরে যাইত বা অন্য ধর্ম্ম অবলম্বন করিত, বা নানা দুঃখে আত্ম হত্যা হইত। এই রকম নানা কারণে অনেক ক্ষত ও অক্ষত বালিকা বিধবা হইত। যৌবন প্রারম্ভে মদন তাহাদিগকে আক্রমণ করিত। যোড়শী জ্বালায় ছট্ ফট্ হইয়া অবশেষে পুরুষ কুলিং ড্রাফ্ট্ খাইত। খাওয়াতে গর্ভ হইত, সেই গর্ভ অকালে নষ্ট করিত। ক্রমে সমাজে লজ্জা রক্ষা হেতু এত বেশী গর্ভপাত হইতে লাগিল, যে আইনের প্রয়োজন হইল। অভাবের নাম উন্নতি, অভাব না হইলে উন্নতি হয় না। যে দেশে যত অভাব সে দেশের লোক তত বলিষ্ঠ হয়। স্বভাবের নাম অবনতি, যে দেশে যত স্বভাব লক্ষিত হয়, সে দেশের লোক তত ক্ষীণ হয়। স্বভাবে মানসিক উন্নতি, অভাবে কায়িক উন্নতি। বিধবা বিবাহ অর্থাৎ চাষের জমী না পতিত থাকা, যদিও প্রায় পতিত থাকে না, তথাচ বিনা বিবাহে চাষের জমীর ফল পতিত-বৎ। পিতা রাজাজ্ঞানুসারে বিধবা বিবাহ প্রচলন করিলেন। ক্ষত কি অক্ষত বালিকার ইহা সন্দেহ, কারণ পত্যৌ শব্দে গোল্‌মাল্ হইয়াছে। পতির সমালে। পত্যৌ থাকিলে কোন গোল্‌মাল্ হইত না। এক্ষণ কেহ কেহ আর্ষ প্রয়োগ বলে। সে যাহা হউক, আমার তাহাতে কোন বক্তব্য নাই, কিন্তু যখন এই আইন হইল, তখন সমাজে মহা হলু স্থূল পড়িল, কারণ বাল্য ও বিধবা বিবাহ একত্র

প্রচলন কোন্ সমাজে নাই। বাল্য বিবাহের বড় বড় পণ্ডিতেরা এক দল হইল, বিধবা বিবাহের একদল হইল, পরাশরের নাম খুব জাহির হইল। বাল্য বিবাহের দলেরা বিবাহ সম্বন্ধে কোন আপত্তি করিল না, কারণ যাহা সমাজ আচার হইবে তাহাই গ্রাহ্য।

সকলে মুখ পোড়া হইলে, মুখ পোড়ার যে কষ্ট তাহা কাহারও হয় না। হনুমান্ যখন লঙ্কা দগ্ধ করে, তখন তাহার মুখ পুড়িয়া যায়, হনুমান্ বড় দুঃখিত হইয়া, মা জানকীর কাছে আসিয়া বলিল;—মা জানকি! আপনার কার্য্য করিতে আমার মুখ পুড়িয়া গিয়াছে, আমি কি করিয়া আমার দলে যাইব ও তাহাদিগকে আমার পোড়ামুখ দেখাব?

মা জানকী বলিল। বৎস পবননন্দন! তোমার মুখ পোড়ে নাই কারণ তোমরা সকলে মুখ পোড়া হও, যদি ইহার ব্যতিক্রম দেখ, তাহা হইলে তোমার দুঃখিত হইবার কারণ ছিল আর ইহা না হইলে তোমার দুঃখিত হইবার কোন কারণ নাই। ইহা শুনিয়া হনুমান্ নিজ দলে আসিয়া যখন দেখিল, সকলকার মুখ তাহার মতন, তখন তাহার আন্তরিক দুঃখ মোচন হইল। কিন্তু বাল্য বিবাহের দলের পণ্ডিতেরা "চাষের জমী পতিত্ না থাকা" এই যদি বিধবা বিবাহের অর্থ হয়, তাহা হইলে পরাশর মহা মূর্খের কার্য্য করিয়াছেন, এই বলিয়া তাহারা নানা প্রতিবাদ করিল।

কোন লোকের কন্যা বাল্যাবস্থায় বিধবা হয়, বিধবা হইবার পরে কন্যা নানা কুৎসিত কার্য্য করিতে লাগিল; এমন কি পিতা এঁড়ের দল লোহার গরাদে দিয়া আটক করিতে পারিল না। লোকটী মহা ব্যতিব্যস্ত হইয়া পড়িল, মাথা খারাপ হইতে লাগিল, সংসার অসার হইল, আবার যখন শুনিল কন্যার গর্ভ হইয়াছে, সে অত্যন্ত মন কষ্টে পড়িল, কি উপায়ে গর্ভস্রাব করান যায়। সরকার বাহাদুর টের্ পাইলে ক্যালাপানি মকর্দ্দমায় মিয়াদ দিবে। দেশে এক ঘরে হইয়া

থাকিব, প্রতিবাসীর নিকট অপদস্থ হইব। ইহা চিন্তা করিতেছে, এমন সময়ে তাহার গিন্নী আসিয়া বলিল, কি চিন্তা করিতেছ, বেলা প্রায় দুই প্রহর হইল, স্নান করোনি শীঘ্র যাও, ভাত্ তৈয়ারি হইয়াছে।

গিন্নি! কন্যার গর্ভ হইয়াছে, শুনিয়াছ কি?

স্ত্রী বলিল। তা আর হয়েচে কি, সকলকারই হয়, আমাদের পাড়ার যে হরের মা নাপ্তিনী আছে তাকে বলেছি, সে দুই চারি দিনের ভিতর পেট খসাইয়া দিবে। সে দিন বাড়ুয্যেদের মেয়ের ঐ কার্য্য করে, দশ টাকা পেয়েছিল, তুমিও টাকা ঠিক কর। এই আবার ভাবচো, ভারিতো কার্য্য, যাও শীঘ্র স্নান করে এসো, এই বলিয়া গিন্নী অন্দরে যাইল।

লোক আশ্চর্য্যান্বিত হইল, এই ভয়ানক কার্য্যে গিন্নীর ভ্রূক্ষেপ নাই, যাহা হউক, পাপ হইতে উদ্ধার হইলে, আমি পরাশরের নূতন মতে যাইব। কিছু দিন পরে লোক পরাশরের দলভুক্ত হইয়া বিধবা কন্যার বিবাহ দিল। বড় ভাল কার্য্য হইল, কারণ পরাশর সমাজ হইতে ভ্রূণহত্যা বন্ধ করিল।

পরাশর! যখন চাষের জমি পতিত হইয়া থাকিবে তখন ভ্রূণহত্যা কি করিয়া রক্ষা করিবে? পৃথিবীতে যত স্বাধীন দেশ আছে, তাহাদের বিবাহিতা ও অবিবাহিতা কন্যার সংখ্যা লইলে, বোধ হয় বলিবে, অবিবাহিতা কন্যার সংখ্যা বেশী। তাহারা কি কলার পাত দিয়া থাকে, না শূন্য বাটীতে প্রতিপালিত হয়? তোমার দেশে বিবাহ শূন্য কেহই নাই, কিন্তু অন্য দেশে চির কুমারী থাকিয়া দেহত্যাগ করিতেছে! পরাশর! শূন্য বাটী প্রস্তুত কর, সকলে মুখপোড়া হও, তাহা হইলে আর ভ্রূণহত্যা হইবে না। পরাশর! তোমার দেশে উভয় চলন থাকিলে, আরো কি ভয়ানক কল

বলিবে। তুমি অবিবেচক নও, স্থির হইয়া দেখ। যে দেশে বিধবা বিবাহ প্রচলন আছে, সে দেশে বাল্য বিবাহ নাই। কম্‌-প্যারিটিভ্‌লি বয়স বিবাহ অপেক্ষা, বাল্য বিবাহে বহু সন্তান ও সন্ততি হয়। ষোল বৎসরের নীচে বয়স বিবাহ হয় না। যদিও দুটা একটা হয় তাহা ধর্ত্তব্যের ভিতর নয়, কারণ এধারে ষোল বৎসরের ও অধিক বয়সে অনেকের বিবাহ হয়। যে দেশে বয়স বিবাহ আছে, সে দেশে বিধবা বিবাহ আছে। বাল্য বিবাহ যে দেশে আছে, সে দেশে বিধবা বিবাহ নাই। বাল্য বিবাহে প্রত্যেক স্ত্রীলোকের তিনটা করিয়া সন্তান সন্ততি বেশী হয়, বাল্য বিবাহের ঐ বেশী সন্তান ও সন্ততি বয়স বিবাহের বিধবা বিবাহ পূরণ করে, অতএব বাল্য ও বিধবা বিবাহের ফল এক। চাষের জমি পতিত না থাকা কোন প্রকার বিবাহে পূরণ করিতে পারিবে না। যদি বাল্য বিবাহ রাখ, বিধবা বিবাহ উঠাইয়া দাও, আর যদি বয়স ও বিধবা বিবাহ রাখ, তাহা হইলে বাল্য বিবাহ উঠাইয়া দাও—(অর্থাৎ জমা ও খরচ ঠিক রাখিবে, ফাজিল্‌ না হইয়া যায়)। পরাশর এই প্রতিবাদ দেখিয়া অত্যন্ত সন্তুষ্ট হইলেন, এবং রাজার নিকট গিয়া আদ্যোপান্ত সমস্ত বুঝাইয়া দিলেন। রাজা পরাশরকে বলিলেন;—যখন স্বাধীন দেশে ষোল বৎসরের নীচে বিবাহ নাই, এবং তথায় বিধবা বিবাহ প্রচলন আছে, তখন বাল্য বিবাহ রোধ করাই শ্রেয়ঃ অতএব পরাশর তোমার মত প্রবল থাকিবে।

বিবাহে জাতীয় রং হয়। এক রং করিতে হইলে, বিবাহ বিচার করিয়া করিতে হয়। যখন সব এক হইয়া যাইবে, তখন আর কোন কষ্ট থাকিবে না। বঙ্গদেশে নানা রং আছে। কোন রং বাঙ্গালির, ইহা কেহ ঠিক বলিতে পারে না। কতকটা ঠিক আছে কারণ সকলে কালা বাঙ্গালি বলে। কালা রং শূদ্রের হয়, আর্য্যের

রং শ্বেত হয়। নানা রেতের মিশ্রিত হইবার কারণ বোধ হয় নানা রং হইয়াছে।

প্রকৃত বেজাতক কেহই নাই, কারণ ওভিয়ারি-পুতনারী এক জনের রেত গ্রহণ করিলে, আর অন্যের রেত গ্রহণ করে না, যদিও মিত্রকটি দেখিতে পাওয়া যায় তাহা ধর্তব্যের মধ্যে নয় কারণ ইহা সাধারণের নিয়ম নয়। বিবাহ ব্যতীত বেরং উৎপন্ন হইলে বেজাতক বলে, কিন্তু বিবাহ করিয়া বেরং উৎপন্ন হইলে সামাজিক নিয়মে বেজাতক বলা যাইতে পারে না। স্বাধীন দেশে বেজাতক জন্ম গ্রহণ করিতে পারে না, কারণ স্ত্রী ভ্রষ্টা হইলেও বেরং হয় না, যাহার সঙ্গে স্ত্রী সহবাস করিবেন, তিনি এক রং। স্বাধীন দেশের স্ত্রীলোক যখন পরাধীনের সহিত অর্থাৎ অন্য রঙের সহিত সহবাস করিবেন, তখন বেরং হইতে সুরু হইবে; এবং এই সুরু পরাধীন হইবার বীজ হয়।

স্বাধীনের বীর্য্য অত্যন্ত বলবৎ, এই জন্য স্বাধীনেরা অন্য নানা জাতের উৎপাদক হন। আর্যেরা অন্য সমস্ত বর্ণে বীজ রোপণ করিতে পারিত, কিন্তু অন্য বর্ণেরা আর্য্যাতে পারিত না, যদি কেহ এই কার্য্য করিত, তাহার ফল চণ্ডাল বলিয়া খ্যাত হইত।

সম্প্রতি ইউরোপিয়ানেরা ইণ্ডিয়াতে বীজ বপন করিয়া নূতন জাতের সৃষ্টি করিতেছেন, এবং ইহা কালে ইণ্ডিয়ার মধ্যে প্রধান জাত হইবে। স্বাধীন রেতের এমনি গুণ যে কিছু শিখাইতে হয় না। ইণ্ডিয়ান্ যাহারা ইউরোপিয়ান্ লেডীকে বিবাহ করিতেছে, উহার ফলের কি নাম হইবে এক জানেন।

পৃথিবীতে কুলীনের সমাদর সর্ব্বত্র—কুলীন মানে উৎকৃষ্ট। মৌলিকেরা ও বাহাত্তরেরা রেতগ্রহণের দরুন পা ধরিয়া, কুলীনের সহিত কোমল পা কন্যার বিবাহ দেয়। ইউরোপিয়ান নারিরেরাও টেঁ স, টেঁ সও মেটে কামিনীদের অত্যন্ত আদরের সামগ্রী হন।

পৃথিবীর সর্ব্বত্র কন্যার বিবাহ হেতু কুলীনত্ব থাকে, কিন্তু কায়স্থের কেন পুরুষেতে হইল ?

বিবেকিন্! তুমি কাঞ্চনত্যাগের কথা যাহা বলিয়াছ তাহা হয় না। অসভ্য জগতে বদ্‌লা বদ্‌লী থাকে, ক্রমে যত সভ্য হয়, তত কাঞ্চনের আবশ্যক হয়, এ ও বদ্‌লা বদ্‌লী, জিনিষের বদল জিনিষ না হইয়া কাঞ্চন হইল। কোন মহাত্মা বলিয়াছিলেন, অর্থের দাস সকলে। দেখ, আমি ও অর্থের দাস। যত মুনি ও ঋষি যাঁহাদের আমরা বড় বলিয়া জানিতেছি, তাঁহারা ও অর্থের দাস হয়। কত কত মহাত্মা জন্মগ্রহণ করিয়া গিয়াছেন, ইহার ইয়ত্তা নাই কিন্তু তাঁহাদের কাঞ্চনের উপাসনা করিতে স্থবিধা হয় নাই বলিয়াই, আজ কেহ জানিতে পারিতেছে না। যাহাদের জানিতেছ, উহারা তাঁহাদের তুল্য বলিবার উপযুক্ত নয়। কাঞ্চনের উপাসনা না করিলে, তুমি কোথায় যাইবে, যদি বল বনে ? সকলেই বনে যাইলে, বনস্পতি আর আহার দিতে পারিবে না। জগৎ অন্নময় হয়, ইহার কারণ কাঞ্চনের সেবা প্রয়োজনীয়। যদি অন্নময় না হইত, তাহা হইলে আর কাঞ্চনের প্রয়োজন হইত না। জগৎ অন্নময় বলিয়া প্রভুত্ব ও দাসত্ব রহিয়াছে, বড় ও ছোট রহিয়াছে। ছোটর আশ্রয় না লইলে বড় বাঁচিতে পারে না, ছোট ও বড়র আশ্রয় না লইলে রহিতে পারে না, পরস্পরের সম্বন্ধে জগৎ চলিতেছে। যাহা জগতে কোন কালে হয় নাই, তাহা হইবে না, যদি তুমি নূতন কর, ইহাতে আমার বাধা নাই। বোধচক্ষুদের কথায় বারায় বুঝাইবার উপায় নাই, তাহাদের পিটনীর্ বারায় বুঝাইতে হয়। তুমি বঙ্গদেশ হইতে আমার আশ্রমে আসিতে কাঞ্চন উপাসনা করিয়াছ ?

বিবেকী উত্তর দিল। না।

ব্যাস বলিল। বিনা অন্নে আসিয়াছ কি ?

বিবেকী উত্তর করিল। অন্য লোকের অন্ন খাইয়া আসিয়াছি।

ব্যাস বলিল। বাবোবা, পরের স্কন্ধে উঠিতে বড় ভাল বাস, যদি উহারা তোমার মতন ধূর্ত্ত হইত, তাহা হইলে তোমার বড় কষ্ট হইত। আমাদের দেশে ভেগ্র্যান্টএক্ট আছে, যদি কেহ বিনা পরিশ্রম করিয়া, ভিক্ষার দ্বারায় মূর্খকে ঠকাইয়া জীবন ধারণ করিতে ইচ্ছা করে, তাহাকে কারারুদ্ধ করা হয়। অযুক্তি দানে দেশকে ভিকারী করা হয়। যে দেশে এই রকম দান আছে, সেই দেশে ভিকারী বেশী হয়। ভিকারী অধিক হইলে পোকা মাকড়ের জন্ম বেশী হয়। পোকা মাকড়ে দেশের বায়ু খারাপ করে, ক্রমে এপিডেমিক হইয়া পড়ে, ফলতঃ অকাল মৃত্যু ঘটে। বিবেকিন্! এই তোমার কাষ্ঠ ত্যাগ? তুমিত খুব চালাক্ ব্যাস বাবাজী। তোমাদের দেশে বুঝি হুজের দল বেশী আছে, তাই তুমি গেরুয়া কাপড় পরিয়া দুই একটা টিয়া পাখির বুলি লইয়া, পরের স্কন্ধে মজা করিয়া আমোদ লোটে, যাহা হউক বেশ্ বেশ্।

বিবেকী বলিল। হুজের দল কি মহাশয়?

ব্যাস। তুমি জান না, তুমি ও যে এক জন, তবে বলি শুন :— আমাদের দেশে এক জন দৈবলব্রাহ্মণ (যে ব্রাহ্মণের সাম্‌নে ও পেছুনে অক্ষর দিয়া ব্রাহ্মণ পরিচয় দিতে হয়, তাহারা আমাদের দেশে ব্রাহ্মণ নয় :—যথা অসি ও মসিজীবি ব্রাহ্মণ, ধাবক ও পাবক ব্রাহ্মণ, গ্রাম্যযাচক ও দেবলব্রাহ্মণ) ছিল। কিছু দিন বংশাবলীর ধারা বহিয়া, কিছু পয়সা না দেখিতে পাইয়া, পাক কার্য্যে ব্রতী হইল, ইহাতে ও কিছু লাভ না দেখিয়া, এক জনের প্রস্তুত দেব মন্দিরে সন্ন্যাসী বলিয়া অন্ন ধ্বংসাইতে লাগিল। আহারান্তে গ্রামের ভিতর বেড়িয়া বেড়াইত। বিনা পরিশ্রমে কিছু দিন অন্ন খাইয়া মার্গে তৈল হইল। এক দিন দেখিল, এক পালকী আসিতেছে, ইহার

বেহারাদের আওয়াজে গ্রামকে গরম্ গরম্ করিয়া বহু লোককে আকর্ষণ করিল। পালকীর বেয়ারারা "হুঁও হুঁও শালী বড় ভারী" বলিতেছে। কেবল ব্রাহ্মণ ঐ বুলি লইয়া হুঁও হুঁও করিতে লাগিল। কিছু দিন পরে গ্রামে রটনা হইল, যে সন্ন্যাসী ঐ ঠাকুর বাড়ীর অন্ন খাইত, সে মহা যোগী হইয়াছে, কেবল হুও হুও করে। দুই এক জন হুঙের দলে হইল, এবং তাহারাও হুও হুও করিতে লাগিল। হুও হুঙে টেলিফন হইয়া গেল, যাওয়াতে হুও হুও এত বৃদ্ধি হইল, যে বড় বড় মাচি আহার বিহনে দেশান্তরে যাইল।

বিবেকিন্! এই প্রকারে হুঙের উৎপত্তি হইল। তোমায় দেখিয়া যে আমার শিষ্যেরা নূতন অস্ত্র আসিয়াছে বলিয়াছিল, তাহার কারণ তোমার জাতীয় পোষাক ছিল না। গেরুয়া কাপড় শ্বেত রং ধারীরা পরিয়া থাকে। তুমি তিন রঙের কোন রঙে নাই। প্রথমে বিশ্বামিত্র গেরুয়া কাপড় ইণ্ট্রডিউস্ করেন, তাঁহার শিষ্যেরা সকলে তাই পরিত। গেরুয়া কাপড় পরিয়া তৈল মর্দ্দন নিষেধ, কারণ ময়লা এক বেশী ধরে যে ধুয়ে উঠান ভার হয়। তৈল না মাখিয়া গেরুয়া কাপড় পরিলে, ধোপার কড়ি লাগে না, কারণ বিনা পরিশ্রমে, জলে ফেলিলেই সমস্ত ময়লা উঠিয়া যায়। গেরুয়া পরিলে ব্রহ্মচর্য্য অবলম্বন করিতে হয়। রেত ধারণের নাম ব্রহ্মচর্য্য হয়। গেরুয়াধারীর স্বপ্নেও যদি রেত্পাত হয়, গায়ত্রী ও আচমন বিধেয়, (গায়ত্রী অর্থাৎ ব্রহ্ম এক, অথবা গানের দ্বারা যাহা হইতে ত্রাণ হওয়া যায়, আর আচমন অর্থাৎ জল পঞ্চস্থানে ব্যবহার করা), কারণ জলের অপেক্ষা নেগেটীভ্ আর স্থূলের ভিতর দ্বিতীয় নাই। পঞ্চস্থান কোন কোনটী তাহা বলিবার প্রয়োজন নাই, কারণ যাহারা আচমন করে তাহারা সকলেই জানে। পঞ্চস্থানের ইলেক্‌ট্রিসিটী এত সূক্ষ্ম, যে জলের আঘাত পড়িবামাত্রই বিষয়কে দেহের রাজার নিকট লইয়া যায়। মন অমনি

তাকে ঠিক করিয়া দেয়, এই দরুন যত্র কিছু ভুল হইয়েই আচমন বিধেয়। গেরুয়া কাপড় পরিধান করিলে বাহ্য বায়ু বেশী ক্ষমতা প্রকাশ করিতে পারে না, পরিশ্রমের লাঘবতা হয়, সূর্য্যের উত্তাপ কম লাগে ও মানসিক তেজ বাড়ে। বশিষ্ঠের শ্বেত ছিল। এই রকম প্রত্যেক প্রধান প্রধান দলের এক এক রং ছিল। মস্তক মুণ্ডন ও দলে দলে রকমারি ছিল। এই সব দলের চিহ্নের দরুন হয় আর কিছুই নয়। আর্য্যদের ভিতর প্রায় অন্ত রং লোপ হইয়াছে, কেবল গেরুয়া প্রবল আছে, গরিবের পক্ষে বড় উপকারি, যেমন গাঁজা, যদি স্ত্রী সহবাস না হয়। ইদানীং হরুয়া রং অর্থাৎ সবুজ মুসলমান ফকিরদের ভিতর প্রবল হয়। কালাদের পক্ষে গেরুয়া দুষনীয় হয়। আমি গেরুয়া কাপড় পরি না, পাছে সকলে হাসে। আমার জন্ম পরাশরের ঔরসে, ও জেলে রাজার অবিবাহিতা কন্যা সত্যবতীর গর্ভে হয়। আমার যাহা কিছু আদর ও সম্মান খালি গুণের দরুন, কারণ পূজার স্থান গুণ হয়, গুণ না থাকিলে আমি যে কালা সেই কালা। সংসারে ধর্ম্মের অর্থাৎ জাতের পোষাকের খাদ্যের ও রঙের প্রয়োজন হয়, এবং ধর্ম্ম যথায় নাই তথায় সংসার নাই।

বিবেকিন্! আর আমি সময় নষ্ট করিতে পারিনা, কারণ সময়ই কার্য্য ক্ষেত্রের প্রধান ধন হয়; যে এই ধন হেলায় নষ্ট করে, তার কোন ধন আসে না। সময়ের নাম ধন, এই দরুন বড় বড় মহাত্মারা হট্‌যোগকে ঘৃণা করিয়া, রাজ যোগকে বলবৎ করিয়া গিয়াছে। বেশীদিন বাঁচিলে যদি বড় হয়, তাহা হইলে পাহাড় তো খুব বড়। যত বড় বড় সমাজ সংস্কারক জন্মগ্রহণ করিয়া গিয়াছেন, ও বোধ হয় করিবেন তাঁহাদের ও তাঁহার আয়ু সংখ্যা সাধারণ লোক অপেক্ষা কম ছিল ও হইবে, কারণ জমা হইতে অধিক খরচ করিলে ফাজিল্ হয়। আমার পরমারাধ্য প্রপিতামহ বশিষ্ঠ পরম পূজনীয় গৌতমকে

এক দিন জিজ্ঞাসা করিয়া ছিলেন, আপনার বয়স কত? মহাত্মা গৌতম বলিয়াছিলেন, নয় বৎসর। প্রপিতামহ বলিলেন, আপনি কি আমার সহিত বিদ্রূপ করিতেছেন। বাল্য কালাবধি আমি আপনাকে দেখিতেছি, আমার প্রায় ষাট্ বৎসর হইল, আপনার নয় বৎসর কি করিয়া হইল?

গৌতম উত্তর করিল। বৎস বশিষ্ঠ! তুমি মনে কর এক জন এক শত কুড়ি বৎসর বাঁচিয়াছে, ষাট্ বৎসর আহারে বিহারে ও নিদ্রাতে গেল, বাকী ষাট্ বৎসর রহিল, সাত বৎসর বাল্যাবস্থাতে, এবং পনর বৎসর বিদ্যাভ্যাসে গেল, বাকী আটত্রিশ বৎসর রহিল, তন্মধ্যে রোগে ও শোকে উন কুড়ি বৎসর যাইল, অবশিষ্ট উন কুড়ি পুঁজি রহিল, তন্মধ্যে দশ বৎসর কার্য্যক্ষেত্রে, বাকী নয় বৎসর আয়ু হইল, এই নয় বৎসর তোমার ও আমার মতন লোকের হয়, যাহারা এক মুহূর্ত্তকেও নষ্ট করে না, ফলতঃ অন্যের যে কত আয়ু তাহা অন্যেই জানে।

বিবেকিন্! আমি সমস্তই বলিলাম, তোমার যাহা ইচ্ছা হয় তাহাই করিও, অনুগ্রহ করিয়া আমায় অবসর লইতে অনুমতি কর। বিবেকী তথাস্তু বলিয়া নিজালয়ে প্রত্যাগমন করিল।

ধ্যানের মাহাত্ম্য বড় মানী, যার্জানি তাই গূঢ় কাহিনী।
বাবাজার মূর্খ ভাই যিনি, নদের পণ্ডিত সম তিনি।
ভাগ্যলক্ষ্মী তথৈব হে ভাই,
মরি লয়ে ষষ্ঠির বালাই।

চতুর্থ অধ্যায়।

# চৌদ্দপুরুষ।

"চৌদ্দপুরুষ" এই কথাটী শুনিতে অতি শুশ্রাব্য, এবং সর্ব্ব-কালে ও সর্ব্বস্থানে ইহার আদর অত্যন্ত বেশী হয়। কোন মহাত্মার নিকট, কোন রাজা জিজ্ঞাসা করিয়াছিলেন, আমি কি কার্য্য করিয়া সকল দুস্তর পাপ হইতে মুক্তি লাভ করিতে পারি। মহাত্মা উত্তর দিয়া ছিলেন। পূর্ব্ব পুরুষের কীর্ত্তি শুনিলে মানব সর্ব্বপাপকে দগ্ধ করিয়া নিস্তার পাইতে পারে, যেমন অগ্নি তৃণকে ভস্মীভূত করিতে পারে। মহাত্মার এই কথা বলিবার আর কোন উদ্দেশ্য নয়, বোধ হয়, খালি নিস্তেজ বর্ত্তমান পুরুষকে সতেজ করান। পূর্ব্ব পুরুষের কীর্ত্তি শুনিলে, নিস্তেজ ধমনীতে তেজের রক্ত সঞ্চার হয়। রক্ত সঞ্চালন হইলে, পুরুষকার করিতে যত্নবান হয়। পুরুষকার করিলে কীর্ত্তি লাভ হয়, এবং কীর্ত্তিমান হইলে মৃত্যু হয় না। বঙ্গ-দেশে বোধ হয়, চৌদ্দপুরুষ অভাব, কারণ সকলেই ভেতো বাঙ্গালি বলিয়া কথিত হয়। যদি চৌদ্দপুরুষ থাকিত, তাহা হইলে জীবন থাকিত। "মড়ার কাঁধে মড়াই যায়, তবু না মানুষ হবে রয়"। এই হিয়ালিটী বঙ্গদেশের অত্যন্ত আদরের ধন হয়, কিন্তু বড় দুঃখের বিষয়, এই হিয়ালিটীর প্রকৃত অর্থ কেহ লয় না।

মড়া নড়িতে, চড়িতে, দেখিতে, শুনিতে ও কথা কহিতে পারে না; যদি এই সব পুরুষকার রহিত হইল তাহা হইলে কি কিছুই নয়, খালি পচিতে পারে, না আবার পচিয়া পচিয়া পঞ্চভূতে মিশিতে

থাকে। মিশিয়াই বা কোথা যায়? সর্গে। যদি সর্গে যায়, তাহা হইলে আকার হইল। আকার হইলেই অন্ন হইল, অন্ন হইলেই জীব হইল, জীব হইলেই, কার্য্য চাহিতে লাগিল, কার্য্য করিতে হইলেই পুরুষকার আবশ্যক হইল, এবং পুরুষকারের উপাসনা করিলেই কীর্ত্তি হইল, কীর্ত্তি হইলেই মৃত্যু হইল না। তাহা হইলে মড়া কোথায় রহিল, মর্ত্তে? যদি মর্ত্তে রহিল, তাহা হইলে জন্ম রহিল, আবার জন্ম থাকিলেই মৃত্যুও রহিল। তাহা হইলে জন্ম ও মৃত্যু কি মর্ত্তের খেলা হয়? যদি খেলা হইল তাহা হইলেই মেলা হইল। মেলা হইলেই ঘর্ ঘরে হইয়া পড়িল। ঘর্ ঘরে হইতে ভেলা প্রস্তুত হয় না। ভেলা না হইলে অপার মর্ত্ত হইতে পার হইতে পারে না। তবে কি চিরকাল নাগরদোলার মতন ঘুরিতে হইবে? বোধ হয় নয়, এক যাহার উপর কৃপা করিবেন, তিনি অনায়াসে অপার মর্ত্ত সমুদ্র হইতে পার হইতে পারিবেন।

এক কাহার উপর কৃপা করেন? যিনি "মড়ার কাঁধে মড়াই যায়, তবুনা মানুষ হবে রয়" ইহার প্রকৃত অর্থ বুঝিতে পারেন। যখন জন্মিয়াছি তখন অবশ্যই মরিব, কারণ যিনি কাঁধের উপর আছেন, তিনিও জন্ম লইয়াছিলেন; এবং এখন এই অবস্থা প্রাপ্ত হইয়াছেন। আমিও জন্ম লইয়াছি এবং এই অবস্থা প্রাপ্ত হইব, অতএব অগ্র বা পশ্চাৎ উভয়ের এক দশা হয়। এই দশা প্রাপ্ত হইতে কাহাকেও কোন উপায় অবলম্বন করিতে হয় না, কারণ ইহা হয় ধ্রুব দশা। একের হুকুম জন্ম হইলেই মরিবে। মৃত্যু দশার সহিত যুদ্ধ করা, আর একের সহিত যুদ্ধ করা উভয়েই সমান হয়, কারণ রূপান্তর হয় জগতের গতি। যদি মড়া সকলেই হইল, তবে কোন মানুষ মড়া দেখিয়া হুষীয়ার হইবে? বোধ হয়, যে মানুষের হুষ্ আছে। যাহার আছে হুষ, সেই হয় মানুষ।

তবে কি মড়া, মানুষ নয়? মানুষ বটে, কিন্তু মানুষের দুই রকম অবস্থা আছে; জীয়ন্ত মানুষ ও মড়া মানুষ্। যিনি কাঁধে আছেন, তিনি মড়া মানুষ; আর যে কাঁধে করিয়া মড়াকে লইয়া যাইতেছে, সে জীয়ন্ত মানুষ। মড়া নড়িতে, চলিতে, দেখিতে, শুনিতে ও কথা কহিতে পারে না, জীয়ন্তেরা সব্ পারে। তবে মড়া হইতে কি শিখিব? আমি ও মড়া হইব এবং নড়িতে, চলিতে দেখিতে, শুনিতে, ও কথা কহিতে পারিব না, তবে আমার বৃথা সময় নষ্ট করা উচিত নয়। সূর্য্যের নিকট হইতে সময়কে কি করিয়া ব্যবহার করিতে হয় তাহা শিক্ষা করা আবশ্যক হয় কারণ সূর্য্য দিবা রাত্রি কার্য্য করিতেছে। যিনি সূর্য্যের মত কার্য্য করিবেন, তিনিও সূর্য্যের মতন তেজীয়ান হইবেন। শ্রীরামচন্দ্র শ্রীকৃষ্ণ, বুদ্ধ, ক্রাইষ্ট, ও মহম্মদ, ইহাঁরা কখনও বৃথা সময় নষ্ট করেন নাই, ইহার কারণ ইহাঁদিগের তেজ সমস্ত জগতে ব্যাপ্ত হইয়া জগতের অন্ধকারকে নষ্ট করিতেছে। যাহার মনে অহোরাত্র "আমি মড়া হইব" এই কথা জাগরূক থাকিবে, সে জগতে তত অধিক কার্য্য করিতে পারিবে।

মড়া হইতে অলসতা শিখিবেনা। আজ কালকার লেজিবিষ্ট্ অফ্ গেরুয়াওয়ালা ও গলায় মেনচেষ্টারের গুলিসুতাওয়ালা, কয়েক দিনের স্বার্থের দরুন বঙ্গদেশকে অধঃপাতে দিতেছে। "আজ মলে কাল দুদিন হবে, ভাই কিছু কি কার সঙ্গে যাবে" লেজি-বিষ্টেরা এই বুলি বলিয়া, বাঙ্গালিদের মিস্মেরাইজ্ করিয়া পরের স্কন্ধে পেট্ চালাইয়া, নিজেরা বড় বুদ্ধিমান বলিয়া পরিচয় দিয়া থাকে, কিন্তু পরকে ঠকাইতে গিয়া নিজেরা ঠকিয়া মরে, কারণ তাহাদের সন্তান সন্ততি পোকা মাকড় হয়। পোকা মাকড়েরা বেগারের প্রফেশন্ লইয়া দিন পাত করে।

জগতে ভিক্ষা অপেক্ষা নীচ কার্য্য আর দ্বিতীয় নাই। উঞ্ছবৃত্তি অপেক্ষা উচ্চবৃত্তি আর দ্বিতীয় নাই। বঙ্গদেশে উঞ্ছবৃত্তি নিকৃষ্ট হয়, কিন্তু ভিক্ষা বৃত্তি উৎকৃষ্ট হয়। স্বাধীন দেশের লোকেরা উঞ্ছবৃত্তি করিয়া দেহকে পাত করিবেন, তথাচ ভিক্ষা করিয়া দোল, দুর্গোৎসব, মাতা পিতার শ্রাদ্ধ ও দিনপাত করিবেন না। যাহার মানসিক তেজ আছে, তাহার দ্বারায় জগতের কোন অনিষ্ট হইতে পারে না। বঙ্গদেশে যাহার মানসিক তেজ থাকে, তাহার সর্ব্বনাশ হয়, কারণ সকলেই তাহার বিপক্ষ হয়। দেশে, পাড়ায়, গৃহদ্বারে ও গৃহে বিপক্ষ থাকিলে, তেজওয়ালা শান্তিভোগ করিতে পারে না। মিথ্যাবাদী মাটী পাটী, তিনে সিটী পরিপাটী। অযুক্তি দানে দেশ উচ্ছন্ন যায়। যে দেশে যত অযুক্তি দান থাকে, সে দেশে তত অলসতা বৃদ্ধি পায়। অলসতা বৃদ্ধি পাইলেই দেশ দরিদ্র হয়, দরিদ্র হইলেই মানসিক তেজ হ্রাস পায়। মানসিক তেজ বিহীন হইলে পুরুষকার করিতে পারে না। পুরুষকার না করিতে পারিলে কীর্ত্তি হয় না। কীর্ত্তি না হইলে জীয়ন্ত থাকিয়াও মড়া তুল্য হইতে হয়। লেজিবিষ্টেরা বঙ্গদেশকে মড়া হইতে অলসতা শিক্ষা দিতে চায়; কারণ বাঙ্গালিরা বড় অলসতাপ্রিয় হয়। জগতে মড়া অপেক্ষা ডাল্ মেটার (dull mater) আর দ্বিতীয় নাই। লেজি-বিষ্টেদের বুলি বাঙ্গালিদের ভেরিকোর্ট অফ্ দি হার্টেতে যায়, যাইলেই লেজিবিষ্টদের বোল্ বোলা খুব্ হয়। দান করিতে ক্ষমতা হইলে যে দেশে ফেমিন্ হইয়াছে, সেই দেশের লোকেদের অন্ন দাও। যে খানে জল ও রাস্তার অভাব আছে সেখানে জলাশয় ও রাস্তা করিয়া দাও। ডিস্পেন্সরি, হস্পিটল, স্কুল ও কলেজ যেখানে বেশী আছে সেখানে না করিয়া, অভাব স্থানে করিয়া দাও। সমাজধর্ম্মগৃহ প্রস্তুত করিয়া দাও। সমাজধর্ম্ম প্রচারকের থাকিবার দরুন সাধারণ

বাটী প্রস্তুত করিয়া দাও। ধর্ম্মপুস্তক বিনামূল্যে বিতরণ কর। আচার্য্য-দের ভরণ পোষণ কর। রিলিভ্ দি নিডি, কম্ফর্ট দি অ্যাফ্লিকটেড্।

গেরুয়া কাপড় পরিলে, কিম্বা গলায় মানচেষ্টারের সুতা দিলে কিম্বা ডোব্ কপীন বহির্বাস পরিলে, কিম্বা গাত্রে ছাই মাখিলে, কিম্বা ওম্ ওম্ শব্দ করিলে, কিম্বা বম্ বম্ গাল বাজাইলে, কিম্বা হরি হরি বোল্ বলিলে, কিম্বা পরদেশে গিয়া সব্ এক বলিলে, আচার্য্য হয় না। যিনি দর্শন ও সমাজ ধর্ম্ম ভাল রূপ জানিবেন, অর্থাৎ ইস্পিরিট্ ও ম্যাটাব্ কি ইহা নিশ্চয় সিদ্ধান্ত করিতে পারিবেন, তিনি আচার্য্যের উপযুক্ত হইবেন, অন্তরে "এক ব্যতীত দ্বিতীয় নাই" দর্শনের দ্বারায় দেখিয়া সব্ ফঁাক দেখিবেন, বাহ্যে "আমি বহু হইব" পুরুষকারের দ্বারায় কার্য্য করিয়া এবং হস্তে ম্যাক্ ধরিয়া সমাজধর্ম্ম পালন করিবেন। যিনি "এক ব্যতীত দ্বিতীয় নাই" জানিবেন, তিনিই ধন মন প্রাণ সমাজধর্ম্মেররক্ষাহেতু উৎসর্গ করিতে পারিবেন।

আচার্য্য বলিয়া একটি বংশ থাকিবে না, যিনি গুণী হইবেন, তিনিই আচার্য্যের উপযুক্ত পাত্র হন, আর যদি বংশগত আচার্য্য ইহা ঠিক করা হয়, তাহা হইলে গুণের আদর না হইয়া বরং বংশের আদর বেশী হইবে, এবং বংশের আদর হইলেই এক জনকে চিনির বলদ্ হইতে হয়, অপর জনকে বসিয়া চিনি খাইতে হয়।

একতা না থাকিলে ভ্রাতৃভাব আইসে না, ভ্রাতৃভাব অভাব হইলে একতা লোপ হয়, একতা লোপ হইলে, সমাজধর্ম্ম ক্ষীণ হয়, সমাজধর্ম্ম ক্ষীণ হইলে বলের হ্রাস হয়, বলের হ্রাস পাইলে লেজিবিষ্টের জন্ম হয়, লেজিবিষ্ট্ জন্মিলে অলসতা বৃদ্ধি পায়, অলসতা বৃদ্ধি পাইলে পুরুষ-কারের লোপ হয়, পুরুষকারের লোপ হইলে কীর্ত্তি হয় না, কীর্ত্তি না থাকিলে জীয়ন্ত থাকিয়াও মড়া তুল্য হইয়া থাকিতে হয়।

কোন কালে ও কোন স্থানে মড়াতে কার্য্য করে নাই। পুরুষকারের দ্বারায় সকলেই কার্য্য করিয়া গিয়াছেন। যে দেশে পুরুষকার নাই, সে দেশে চৌদ্দপুরুষ নাই। বঙ্গদেশে পুরুষকার নাই বলিয়া, চৌদ্দপুরুষের অভাব হয়। শ্রীরামচন্দ্র, শ্রীকৃষ্ণ, বুদ্ধ, ক্রাইষ্ট, মহম্মদ, ইহাঁরা জগতের চৌদ্দপুরুষ হন, এবং ইহাঁদিগের মতন পুরুষকার জগতে অদ্য পর্য্যন্ত কেহ করে নাই, ইহার কারণ অন্য কেহ জগতের চৌদ্দপুরুষ হইতে পারে নাই। কোন কালে জগতের চৌদ্দপুরুষ মড়া হইয়া কেহ হয় নাই ও হইবে না। রামায়ণে শ্রীরামচন্দ্রের পুরুষকার দেখ, ভাগবতে শ্রীকৃষ্ণের পুরুষকার দেখ, বৌদ্ধ চরিতে বুদ্ধদেবের পুরুষকার দেখ, বাইবেলে ক্রাইষ্টের পুরুষকার দেখ, কোরাণে মহম্মদের পুরুষকার দেখ, এই সব্ দেখিলে জানিতে পারিবে যে জগতে পুরুষকার ব্যতীত কার্য্য হয় না। এই সব্ মহাত্মাদের জগতে আবির্ভাব হইবার আর কোন কারণ নাই, খালি আপনাদের পুরুষকারের দৃষ্টান্ত দেখাইয়া, জাগতিক জনকে কুপথ হইতে সুপথে লইয়া যাওয়া। যদি এই সমস্ত জগৎ অনিত্য হইল, তাহা হইলে ঘুরে সব্ নিত্য হইল কিনা? একটু মাথা পরিষ্কার করিয়া, স্থিরভাবে সূক্ষ্মে যাইয়া বুঝিবে, তাহা হইলে বোধ হয়, এই চিড়ের বাইশ কের বুঝিতে পারিবে। নিত্য হইলে আর কাহার বুঝাইবার প্রয়োজন রহিল না, বুঝাইবার প্রয়োজন না থাকিলে, এই সব্ মহাত্মাদের আবির্ভাব হইবারও কোন আবশ্যকতা থাকিত না। কিন্তু তাহা নয়, দেহ অনিত্য আর সব্ নিত্য কিন্তু উচ্চতে উঠিলে দেহও অনিত্য নয়। দেহ রূপান্তর হয় বলিয়া অনিত্য কথিত হইল। দেহের চরম সীমা মৃত্যু হয়। মৃত্যু হয় নিত্য, যাহা নিত্য তাহা শিখিতে ও পড়িতে চায় না, অতএব মড়ার দ্বারায় জগতের কোন কার্য্য হয় না।

কপিল, ব্যাস, বাল্মীকি, গৌতম, বিশ্বামিত্র ইত্যাদি ইঁহারাও পুরুষকারের দ্বারায় অন্যের চৌদ্দপুরুষ হইয়াছেন। সাংখ্য, বেদান্ত, রামায়ণ, ন্যায়, ধনুর্ব্বেদ ও মহাভারত ইত্যাদি পুস্তক পড়িলে জানিতে পারিবে। নেপোলিয়ান্‌বোনাপার্ট যাঁহাকে ছাড়িতে পারিলাম না, কারণ তিনি অদৃষ্টবাদী ছিলেন। বঙ্গদেশে প্রকৃত অদৃষ্টবাদী নাই, যদি থাকিত তাহা হইলে অনেক চৌদ্দপুরুষ দেখা যাইত। অদৃষ্টবাদী ও একবাদী এই দুই মতই প্রায় সমান হয়। যাহারা অদৃষ্টবাদী তাহারা জগতে অত্যন্ত বেশী পুরুষকার করিতে পারে, কারণ তাহাদিগের অচলা ভক্তি থাকে, ও তাহাদিগের মাথা অত্যন্ত উচ্চ হয়। মাথা উচ্চ হইলে অত্যন্ত উচ্চে যাইতে পারে, এবং যে যত উচ্চে যাইতে পারে, সে তত একের ঐশ্বর্য্যের শেষ দেখিতে পায় না। শেষ দেখিতে না পাইলেই, নিজের অহঙ্কার শেষ হয়। নিজের অহঙ্কার শেষ হইলেই, একের উপর ভক্তি আসে। ভক্তি আসিলেই "এক রাখিলে মারে কে, এক মারিলে রাখে কে" এই বুলি আসিয়া পড়ে এবং এই বুলি আসিলেই পুরুষকার ও অসমসাহসিক কার্য্য জগতে অনায়াসে করিতে পারে। এব্বট্ নেপোলিয়ান্ পড়িলে দেখিতে পাইবে, নেপোলিয়ান্ বোনাপার্ট অদৃষ্টবাদী হইয়া, জগতে কি কার্য্য করিয়া গিয়াছেন। বঙ্গদেশে অদৃষ্টবাদী নাইন্টিনাইন্ পারসেন্ট্, কারণ বঙ্গদেশে নাইন্টিনাইন্ পারসেন্ট্ অলসতা প্রিয় হয়। ফলিত জ্যোতিষবেত্তারা অদৃষ্টকে দৃষ্টে আনিতে চাহে, কি ভয়ানক অহঙ্কার। যে কালের অন্ত নাই, সে কালের উপর কলম বাজি, যে মহাভূতের গতি মুনি ঋষি ও যোগাভ্যাসীরা নির্ণয় করিতে হার মানিয়া গিয়াছেন; সেই মহাভূতকে করতল করা। দরজা বন্ধ করিয়া দাঁত বাহির করিলে, যখন বাহিরের লোক বলিতে পারে না, তখন মহামায়ায় আবৃত যে জগৎ, তাহার ভিতর হইতে একাকে

চাতুরী খুলিতে গ্রেপ্তার করে আনা। হায়রে ফলিত জ্যোতিষবেত্তাগণ, তোমরা ধন্য, কারণ বঙ্গদেশের মূর্খকে তোমাদের মতন আর অহঙ্কারী করিয়া দিতেছ।

বঙ্গদেশে যাহারা পণ্ডিত হন, তাহারা ফলিত জ্যোতিষবেত্তা হন না, কারণ ইহাতে ফাঁজ্‌লামীর প্রয়োজন বেশী হয়। যে যত ফাঁজিল্‌ হইবে, সে তত নাম জাহির করিতে পারিবে। পণ্ডিতেরা ফাঁজলামীকে ঘৃণা করে। গণিত জ্যোতিষ্‌ জগতের মহা আদরের ধন হয়। যে দেশে পণ্ডিত আছে, সে দেশে গণিত জ্যোতিষের আদর হয়, যে দেশে মূর্খ আছে, সে দেশে ফলিত জ্যোতিষের আদর হয়। মূর্খেরা অসম্ভবকে বেশী আদর করে, এবং সম্ভবকে ঘৃণা করে, পণ্ডিতদের ঠিক্‌ বিপরীত হয়। মুর্খেরা যে কার্য্য করিতে না পারে, সে কার্য্যের দোষ একের উপর ফেলে, আর যে কার্য্য করিতে পারে, সে কার্য্যের গুণ নিজের উপর রাখে, কিন্তু পণ্ডিতেরা উভয়ের ভার একের উপর দিয়া থাকেন।

সকলধর্ম্মপুস্তকে ফলিত জ্যোতিষবেত্তার উপর বিশ্বাস করিতে নিষেধ করিয়াগিয়াছে। ফলিত জ্যোতিষবেত্তার কথাতে চলা আর ব্যক্তিয়ারখিলিজি বঙ্গদেশে আসিলে জগন্নাথ দর্শনে যাওয়া উভদশাই প্রায় সমান হয়। গণিত জ্যোতিষের আদর করিয়া মানমন্দির প্রস্তুত কর। ইংরাজ বাহাদুর কত টাকা মেট্‌রিওলজিকল্‌ আফিসে খরচ করেন, তাহা দেখ। কথার কথা, ফলিত জ্যোতিষে চোর ধরিতে পারিলে, ইংরাজ বাহাদুরের পুলিষ বিভাগে এত টাকা খরচ হইত না। যাহাতে অলসতা আছে তাহা ত্যাগ কর। পুরুষকারের উপাসনা কর। পুরুষকারের উপাসনা না করিলে চৌদ্দপুরুষ থাকিবে না। বঙ্গদেশে প্রকৃত চৌদ্দপুরুষ না থাকিলে ও, প্রত্যেক প্রত্যেক বংশগত চৌদ্দপুরুষের তেজে, প্রত্যেক

বঙ্গবাসী তেজীয়ান হয়, তবে কেন পুরুষকারের উপাসনা না করিবে? ঢেউয়ের উপর ঢেউ না দিলে ঢেউ বহুক্ষণ থাকে না। যে ঢেউ যত উচ্চ হইবে, সে ঢেউ মিলিয়া যাইতে তত সময় লাগিবে; গোড় পাতিলে আরও ভাল হয়। যত বড় ঢেউ হউক না কেন, অপর ঢেউ গোড় না পাতিলে শীঘ্র মিলিয়া যায়।

মহাত্মা গোকুললাল মিত্র যিনি বাগবাজার মিত্রবংশ স্থাপন করিয়া গিয়াছেন, এবং যাঁহার মতন সুদশা বোধ হয় এ পর্য্যন্ত অনেক বঙ্গবাসীর হয় নাই, এবং যিনি ভিখারীর তাঁতে উঠিয়া রাজ অট্টালিকাতে ও গরিব পর্ণ কুঠীরেতে বেড়াইয়াছিলেন, আজ তিনি প্রায় অবসিলিট্ হইয়াছেন, কারণ তাঁহার বংশে লেখক ভুত জন্মিয়াছে, এবং ভুতের উপদ্রব এত বেশী যে গয়ায় পিণ্ড না দিলে আর রক্ষা নাই। যত শীঘ্র ভুত অন্তর্হিত হয়, ততই মিত্রজার মঙ্গল।

বঙ্গদেশের চৌদ্দপুরুষ দেখ। বিষ্ণুপুররাজ, বৰ্দ্ধমানরাজ, নদীয়া-রাজ, নাটোররাজ, পুঁটিয়ারাজ ও যশোহররাজ, ইঁহারাই বঙ্গদেশের অতি পুরাতন খেতাবী রাজা হয়, কিন্তু সকলেই দুই শত পঞ্চাশ বৎসরের ভিতর আছেন। ইঁহাদিগের জাত, কুল, মান দেখিতে ইচ্ছা করিলে, ইঁহাদিগের বংশাবলী দেখিবে। আর যত মফাশীল রাজা ও জমীদার আছেন, সকলকার বোল্ বোলা এক শত বৎসরের ভিতর জানিবে। বিষ্ণুপুররাজ ও যশোহররাজ মায়ের কোলে প্রায় গেছেন। নদীয়ারাজ ও নাটোররাজ পূর্ব্বাবস্থা হইতে কম হইয়াছেন। পুঁটিয়া রাজ ভাগে ভাগে ক্ষীণ হইয়াছেন, খালি বৰ্দ্ধমান রাজ সতেজ আছেন এবং দিন দিন বৃদ্ধি পাইতেছেন।

কলিকাতার চৌদ্দপুরুষ দেখ। গঙ্গাগোবিন্দ সিংহ, পাইক-পাড়া। দুর্গাচরণ মুখোপাধ্যায়, বাগবাজার। রাজা রাজবল্লভ, বাগবাজার। গোকুললাল মিত্র, বাগবাজার। তুলসীরাম ঘোষ,

শ্যামবাজার। গোবিন্দরাম মিত্র, কুমারটুলি। বনমালী সরকার, কুমারটুলি। রাজা নবকৃষ্ণ দেব শোভাবাজার। মদনমোহন দত্ত, নিমতলা। মাধব বন্দ্যোপাধ্যায়, নিমতলা। দর্পনারায়ণ ঠাকুর, পাথুরিয়াঘাটা। লোচনচন্দ্র ঘোষ, পাথুরিয়াঘাটা। শোভারাম বসাক, বড়বাজার। জগৎচন্দ্র সেট, বড়বাজার। রাজা সুকময় রায়, পোস্তা। নিমাই চরণ মল্লিক, বড়বাজার। গৌরচরণ মল্লিক, বড়বাজার। শান্তিরাম সিংহ, যোড়াসাঁকো। বৈষ্ণবচরণ মল্লিক, যোড়াসাঁকো। রামদুলাল সরকার, শিমলা। মতীলাল শীল, কলুটোলা। অক্রুরদত্ত, বহুবাজার। তমুমগ, বহুবাজার। বিশ্বনাথ মতিলাল, বহুবাজার। পৃথি্‌রাম মাড়, জানবাজার। রাজা কালিশঙ্কর ঘোশাল, খিদিরপুর। গৌরী সেন, মাথাঘসার গলি। কৃষ্ণবসু, শ্যামবাজার, ইহাঁরা সকলেই একশত বৎসরের ভিতর আছেন। সিংহ, ঠাকুর, সেট্‌ রায়, শীল, মল্লিক, মাড়, পাথুরিয়াঘাটা ঘোষ, ইহাঁরা সকলেই প্রায় ভাল আছেন; তন্মধ্যে ঠাকুর বংশ সকলকার অপেক্ষা উন্নতি লাভ করিয়াছেন। অন্য সমস্ত কেহ কেহ বাত রোগে পঙ্গু হইয়া দেহের ভাগে ভাগে বেদনা ভোগ করিতেছেন। কেহ কেহ বা জড় হইয়া ছারগোকার মতন হাত পা ছড়াইয়া, বিছানার উপর পড়িয়া আকাশ বৃত্তির আরাধনা করিতেছেন। আর পাঁচ সাতটা চৌদ্দপুরুষ আছেন, পঞ্চাশ বৎসরের ভিতর বলিয়া ছাড়িয়া দিলাম। চৌদ্দপুরুষের মৃত্যু দিন হইতে বৎসর গণিলেই সমস্ত ঠিক মিলিবে।

বঙ্গদেশে ভট্টনারায়ণ ও জয়দেব সংস্কৃত পুস্তক লিখিয়া গিয়াছেন। একজনের বেণী সংহার নাটক, অপর জনের গীতগোবিন্দ আদরণীয় হয়। দুই একখান আর যদিও থাকে, তাহা এইরূপ নয় বলিয়া ছাড়িয়া দিলাম। নবদ্বীপ নিবাসী গদাধর ভট্টাচার্য্য ও

রঘুনাথ শিরোমণি টীকাকার হন ইহাঁদিগের দ্বারায় বঙ্গদেশে ন্যায় শাস্ত্র প্রচার হইয়াছে। খড়দা-নিবাসী প্রাণকৃষ্ণ বিশ্বাস ও তোষণ ভট্টাচার্য্য বড় কম্ নন। ত্রিবেণী নিবাসী জগন্নাথ তর্কপঞ্চানন সর্ব্বশাস্ত্র সংগ্রহকারকের মধ্যে রত্ন হন এবং ইহার বিবাদভঙ্গার্ণব পড়িলে জানিতে পারিবে, তিনি কত বিদ্যার পরিচয় দিয়া গিয়াছেন। কোলব্রুক্ ডাইযেষ্ট্ ইহার ছায়ার স্বরূপ হয়। রঘুনন্দন ভট্টাচার্য্য স্মৃতি সংগ্রহকার হন, ইহার দ্বারায় বঙ্গদেশে স্মৃতিশাস্ত্র প্রচার হইয়াছে, এবং আজ পর্য্যন্ত বঙ্গদেশে স্মৃতি বিষয়ে ইহার ব্যবস্থাই চলিয়া থাকে। অভিধান প্রণেতা দুইজন হন, শোভাবাজার নিবাসী স্যার রাজা রাধাকান্ত দেব বাহাদুরও পটলডাঙ্গা নিবাসী তারানাথ তর্কবাচস্পতি, একজনের শব্দকল্পদ্রুম, অপরজনের বাচস্পত্যাভিধান হয়। ভারতচন্দ্রের চোর পঞ্চাশত হয়, কিন্তু ইহার গোল্‌মাল্ আছে। কেহ কেহ বলে, ভারতচন্দ্র অন্য পুস্তক হইতে সংগ্রহ করিয়াছেন, এবং কেহ কেহ বলে ভারতচন্দ্র রচনা করিয়াছেন; সে যাহা হউক, ভারতচন্দ্রকে বাঙ্গালা ভাষার ভিতর রাখিবে।

ধর্ম্ম প্রচারকের ভিতর নবদ্বীপ নিবাসী চৈতন্য মিশ্র হন ও নদীয়া নিবাসী আগমবাগীশ হন ও শিমলা নিবাসী রাজা রামমোহন রায় হন। চৈতন্যমিশ্র বৈষ্ণবধর্ম্ম প্রচার করেন। আগমবাগীশ শাক্তধর্ম্ম প্রচার করেন। রাজা রামমোহন রায় ব্রাহ্মধর্ম্ম প্রচার করেন। কিন্তু দুঃখের বিষয় আজ পর্য্যন্ত কেহ শৈব ধর্ম্মের প্রচারক হন নাই। আর্য্যবর্ত্ত নিবাসীরা প্রায় সকলেই শৈব ছিলেন বোধ হয়, কারণ সূর্য্য ও চন্দ্রবংশধরেরা শৈব ছিলেন। মুণি ব্যাস হইতে হরি নামের প্রচার হয়। মুণি ব্যাস কৃষ্ণের গুণে মুগ্ধ হইয়া কৃষ্ণকে অবতার করেন, এবং তিনি পাণ্ডবদিগকে বৈষ্ণবধর্ম্মে দীক্ষা দিয়াছিলেন। শৈব ধর্ম্মে সমতা, সহৃদয়তা ও একতা দেখিতে পাওয়া যায়। শিবকে পূজা

করিতে সকলকার অধিকার আছে, কিন্তু অন্য দেব দেবীকে বামুন ব্যতীত আর কাহারও পূজা করিবার অধিকার নাই। শিব দুর্গা সাঙ্খ্যের প্রকৃতি পুরুষ ব্যতীত আর কিছুই নয়, বোধ হয়। দশ মহাবিদ্যার প্রাদুর্ভাবে শিব ঢেলা মারা ভাতারের মতন হইয়া পড়িয়াছেন। যেমনি বিষ্ণুর দশ অবতার আছে, তেমনি শক্তির দশ মহাবিদ্যা আছে। একেকে সর্ব্বসাধারণের বোধগম্যের দরুন মহাজনেরা মানবের ভিতর হইতে শ্রেষ্ঠ মানবকে বাছিয়া লইয়া, তাঁহার উপর একের সমস্ত লইয়া ফেলেন, ফেলিবামাত্রই অবতার কিম্বা মহাবিদ্যা প্রস্তুত হয়। যে শ্রীকৃষ্ণ কুরুক্ষেত্রে সারথি হইয়াছিলেন, সেই শ্রীকৃষ্ণ প্রহ্লাদকে দর্শন দিয়া মুক্তি দিয়াছিলেন।

রেজির সমসাময়িক প্রহ্লাদ হন। রেজি নহুষের ভ্রাতুস্পুত্র ছিলেন। যদু আবার রেজির ভ্রাতুস্পুত্র হন। শ্রীকৃষ্ণ যদুবংশ হইতে হইয়াছেন, ইহার কারণ সংসারে যাদব বলিয়া কথিত হন। যদু হইতে শ্রীকৃষ্ণ দুই কুড়ি আট পুরুষ হন, শ্রীকৃষ্ণ অনন্ত হন, ইহার কারণ শ্রীকৃষ্ণ সর্ব্বকালে ও সর্ব্বস্থানে আছেন; ইহাতে সন্দেহ করা যুক্তিসিদ্ধ নয়। অবতার না করিলে সমাজধর্ম্ম হয় না, মানব বলিলে সকলে বিশ্বাস করিবে না। বিশ্বাস না করিলে দল হইল না, দল না হইলে জাত হয় না, জাত না হইলে একতা হয় না, একতা না হইলে শ্রীবৃদ্ধি হয় না, কিন্তু শ্রীবৃদ্ধি হইলে ধর্ম্ম প্রচার হয়, এবং ধর্ম্ম-প্রচার করিতে হইলে তিনটীর আবশ্যক হয়ঃ—রাজা যাহার তলবারে সকলেই তটস্থ থাকিবে, তিনি পোষকতা করিবেন। লেখক যাঁহার কলমে সকলেই পরাস্ত মানিবে, তিনি গুণকীর্ত্তি রচনা করিবেন। মানব, যাঁহার রূপে, কুলে, শীলে, মানে, বুদ্ধিতে, বিজ্ঞানে, ও জ্ঞানে সকলেই মুগ্ধ হইবে তিনি ধর্ম্ম প্রচার করিবেন। তিনি বলিলেন, আমি এক ভূভার হরণের দরুন অবতীর্ণ হইয়াছি। তাঁহার সেই

মুখনিঃসৃত অমৃত বাক্য সকলের অন্তরে এমন দাগ্ দিবে, যাহা দেহত্যাগে উঠে কিনা সন্দেহ।

মহাজনেরা যত তাঁহাকে মানব বলিয়া জানিবেন, তাহাদিগের ভক্তি তত বাড়িবে, কারণ তাহারা তাঁহার গুণকীর্ত্তি দেখিয়া, শুনিয়া ও পড়িয়া এত মুগ্ধ হইবেন, যে তাহাদিগের মাথায় তাঁহার পুরুষ-কারের কীর্ত্তি ঢুকিলে মাথা গোল্‌মাল্ হইয়া তাঁহাকে এক না বলিযা বাঁচিতে পারিবেন না। মূর্খেরা মানব জানিলে সর্ব্বনাশ উপস্থিত হয়, কারণ তাহাদের বিদ্যা, বুদ্ধি, জ্ঞান ও যুক্তি নাই। সংসারে থাকিতে হইলে অবতারের আবশ্যক হয়। অবতার না থাকিলে এক সমাজধর্ম্ম হয় না। এক সমাজধর্ম্ম অভাব হইলে, এক পোষাক, এক খাদ্য ও এক রঙের লোপ হয় এবং ইহা লোপ হইলে, খালি আহার, নিদ্রা, মৈথুন লইয়া পশুর মত থাকিতে হয় যেমন ভেতো বাঙ্গালিরা আছে।

শ্যামা মা সামান্য মেয়ে নন। শঙ্করাচার্য্য শাক্ত ধর্ম্ম প্রচার করেন। কাশীর দুর্গাবাটী ইঁহার দ্বারায় স্থাপিত হয়। মেনকার গর্ভে পার্ব্বতীর জন্ম হয়। রাজা দুষ্মন্তের স্ত্রী শকুন্তলা, মেনকাব গর্ভে ও বিশ্বামিত্রের ঔরসে জন্মিয়াছিলেন। গৌরীপুত্র গণেশ হয়। তাঁহার একটী দাঁত বিশ্বামিত্রের ভাগিনেয় পরশুরাম, যুদ্ধ করিয়া ভাঙ্গিয়া দিয়াছিলেন; ইহার কারণ গণেশের অপর নাম এক-দন্ত হয়। সত্যযুগে শ্যামা মা আবার মহিষাসুর বধ করিয়াছিলেন। মহিষাসুরের সহিত ইন্দ্রপুত্র বালী যুদ্ধ করিয়াছিল। জীয়ন্ত শ্যামা মা বড় অসুরমুণ্ডপ্রিয়া হন। শ্যামার হাতে অসুরের মুণ্ড, শ্যামার গলায় অসুরের মুণ্ডমালা, শ্যামা মা আবার দশহাত জিহ্বা বাহির করিয়া, অসুর শ্রেষ্ঠ রক্তবীজের রক্তপান করেন. পাছে রক্তবীজের রক্ত মাটীতে পড়ে। রক্তবীজেব এক ফোঁটা বক্ত মাটীতে পড়িলে,

অসংখ্য রক্ত বীজ হয়। শ্যামা মা ধড় লন না খালি মাথা লন। ধড়ে কিছু নাই, বোধ হয় মাথাতে সব্ আছে। একটি খারাপ মাথা জন্মিলে অসংখ্য খারাপ মাথা হইতে পারে, সেই কারণ শ্যামা মা অসুরের রক্তের বীজকে নষ্ট করিয়াছিলেন। বীজ থাকিলে ফল হইতে পারে, একটী ফল হইলে অসংখ্য বীজ হইতে পারে। শ্যামা মা শক্তি হন বলিয়াই, সর্ব্বকালে ও সর্ব্বস্থানে আছেন; ইহাতে কেহ সন্দেহ করিও না। বহুকাল হইতে ভারতে পাঁচটী উপাসক আছে। কোন কোন সময়ে একের পতন ও অন্যের উত্থান হয় ফলতঃ যে সমস্ত লোকের নাম হইয়াছে, ইহাঁরা সেই পতনকে পুনরুদ্ধার করিয়াছেন জানিবেন।

বঙ্গদেশের আমোদ দেখ। বঙ্গদেশে কবি ব্যতীত আর কিছুই ছিল না। বাগবাজার নিবাসী শিবচন্দ্র মুখোপাধ্যায় ফুল আখড়ার সৃষ্টি করেন। বাগবাজার নিবাসী মোহনচাঁদ বসু, হাফ্ আখড়ার প্রথম পথ দেখান। বদন অধিকারী প্রথম যাত্রা করেন। বাগবাজার নিবাসী রক্ষাকালী চট্টোপাধ্যায় পাঁচালির পত্তন করেন। পাইকপাড়া রাজবাটী হইতে থিয়েটার প্রথমে ইনট্রোডিউস্ হয়। বাগবাজার ন্যাসন্যাল্ থিয়েটার্ কোম্পানি হইতে প্রথম পাবলিক্ থিয়েটার্ হয়। বেঙ্গল থিয়েটার কোম্পানি হইতে প্রথম ষ্টেজে ফিমেল্ ইন্‌ট্রোডিউস্ হয়। শ্যামবাজার নিবাসী নবীনচন্দ্র বসু, এক রকম খিঁচড়ি আমোদ করিয়াছিলেন, যাহাতে সর্ব্বরকম আমোদের ছায়া ছিল, ইহার কারণ তাহাকে কোন পারটিকিউলার্ হেডে দিতে পারিলাম না, তাহাকে মিশ্‌লেনিয়াস্ হিসাবে রাখিলাম। সিমলা নিবাসী রামচন্দ্র চট্টোপাধ্যায় কর্ত্তৃক প্রথমে বেলুনে উঠা ও প্যারাচুটা নাবা ইন্‌ট্রোডিউস্ হয়। ইণ্ডিয়ান্ সারকাস্ ওয়ালা হইতে প্রথমে বাঙ্গালায় ঘোড়ার নাচ আরম্ভ হয়।

বিদ্যাপতি প্রথমে হাফ্ সংস্কৃত মিশান ও ছিটে বাঙ্গালা কথাতে বাঙ্গালা বহি প্রস্তুত করেন, কিন্তু তিনি বঙ্গদেশের লোক নহেন! কাশীরাম দাস ও কীর্ত্তিবাস ষোল আনা পূরণ করেন, এবং যাঁহাদিগের কৃপায় সমস্ত বাঙ্গালি ও বামুণ পণ্ডিতগণ রামায়ণ ও মহাভারত জানিতে পারিতেছে। যত রকম ধর্ম্মের ঢেউ উঠিতেছে, কেবল কাশীরাম দাস ও কীর্ত্তিবাস যুঝিতেছেন। যতদিন বঙ্গদেশে কাশীরাম দাস ও কীর্ত্তিবাস থাকিবেন, ততদিন বঙ্গদেশ ভুকৈলাস হইয়া থাকিবে। কাশীরাম দাস ও কীর্ত্তিবাসকে অবহেলা করিও না, ইনি পুরো সংস্কৃত থট্. হইতে পুরো বাঙ্গালা ভাষায় বহি লিখিয়াছেন। পোপের হোমার ইলিঅটের সহিত, কাশীরাম দাসের ও কীর্ত্তিবাসের রামায়ণ ও মহাভারত ধর্ম্ম কাঁটায় ওজন করিলে, টঙ্গ অফ্ দি ব্যালান্স নড়িবে চড়িবে না। যত বাঙ্গালা পুস্তক আছে, দ্বদশ খানা ইংলিস থটের ছাড়া সমস্তই কাশীরাম দাস ও কীর্ত্তিবাসের অনুগ্রহে জানিবে। কবিকঙ্কণের চণ্ডী শ্যামা মাকে রাখিয়াছে। ভারতচন্দ্র বড় কম নন, বাঙ্গালা ছন্দ ও ভাষা মার্জ্জিত করিয়াছেন।

থুড়ি, জগা সেক্‌রাকে আমোদের স্থানে ভুলিয়াছিলাম, শ্যামা মার কৃপায় জগাসেক্‌রা মনে আসিল। জগাসেক্‌রা চণ্ডীর নাম প্রথমে বঙ্গদেশে বাহির করেন। রামপ্রসাদ বড় ফেল্‌না নন। বঙ্গ দেশের ভিতর প্রধান সাধক হন। রামপ্রসাদের পদাবলি, শ্যামার প্রেমে পারার মত টল্ টল্ করে, কিন্তু রামপ্রসাদ কেশুরের পাতার রস খাইয়া, এমনি পাকা মাতাল হইয়াছিলেন, টলা কাকে বলে, তাহা ভুলিয়া গিয়াছিলেন। রামপ্রসাদ কার্য্যের মাতাল ছিলেন, খানায় ডোবায় পড়া মাতাল ছিলেন না। মাতাল হয়ে' রামপ্রসাদ শ্যামা মাকে এমনি জোরে ডাকিতেন, যে শ্যামা মা ভয়ে জড়সড় হইয়া দেখা না দিয়া থাকিতে পারিতেন না। মার কৃপা মাতালের উপর

বেশী হয়, কারণ মাতাল ছেলে পাছে খানায় ডোবায় পোড়ে অপঘাতে মরে।' ভাষা মাতাল কবিকঙ্কণের উপর শ্যামা মার এত নজর ছিল না, কারণ ভাষা মাতাল গা ভাসান দিয়া কিম্বা সাঁতার দিয়া একটা না একটা কিনারায় আসিতে পারে, সিট্ এক্কর্ হয় না। সোনামুখি নিবাসী গদাধর শিরোমণি প্রথম বঙ্গদেশে কথকতা সুরু করেন।

মৃত্যুঞ্জয় ভট্টাচার্য্যের রাজাবলি ও প্রবোধ চন্দ্রিকা, সে সময়ের পক্ষে বড় মন্দ নয় এবং ইহা ফোর্ট উইলিয়ম্ কলেজের বঙ্গ সিভিলিয়ানদের পাঠ্য পুস্তক ছিল। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, দাতাকর্ণের করাত্ ঝাউ তুলিয়া, বঙ্গভাষা শিক্ষা প্রণালীর পথ বড় পরিস্কার করেছেন। মাইকেল মধুসুদন দত্তের মেঘনাদ বধ কাব্য বঙ্গভাষা নিউওয়ারেল্ডের রত্ন হয়, এবং যে রত্ন অন্য কাব্যরত্নের সহিত বড় বেশী কম নয়। অক্ষয় কুমার দত্ত, দিনবন্ধু মিত্র, বঙ্কিম চট্টোপাধ্যায়, ইংরাজি থট্কে বাঙ্গালা পোষাক্ পরাইয়াছেন। বঙ্কিম বাবু আবার তাতে মাঝে মাঝে বামুন পণ্ডিতের টিকীনাড়াও দিয়াছেন। আর বেশী ঢাক পিটিতে পারিলাম না, অনেকক্ষণ কাঁধে থাকাতে অসহ্য হইয়াছে, পাছে পড়িয়া ভাত ভিক্ষা যায়, এই ভয়ে ছাড়িয়া দিলাম।

স্যার্বোরণ সাহেব প্রথম ইংরাজি বিদ্যালয় স্থাপন করেন। গৌরমোহন আড্ডি তাহার পর। বেথুন সাহেব প্রথম বালিকা বিদ্যালয় স্থাপন করেন। ফুলার, মারস্মন্, কেলি, ওয়ার্ড, হেয়ার, ডফ সাহেবদের কাছে বাঙ্গালি ইংরাজি ভাষা শিক্ষার দরুন চিরকাল কৃতজ্ঞ পাশে বদ্ধ থাকিবে। আর শ্রীরামপুরের ট্রায়মভিরেট হইতে সমাচার দর্পণ নামে প্রথম খপরের কাগজ বাহির হয়। ছুতর কৃষ্ণ প্রথম খ্রীশ্চান হয়, তাহার কন্যার সহিত বামুন কৃষ্ণ প্রসাদের বিবাহ হয়, এবং এই বিবাহই খ্রীশ্চানদের মধ্যে বামুন ও শূদ্রের ভিতর প্রথম

বিবাহ বলিয়া কথিত হয়। মহাত্মা লর্ড উইলিয়াম বেণ্টিক সাহেব বাঙ্গালীকে উচ্চ বিদ্যা শিখিবার পথ প্রথম দেখান। আরো অনেক বিভাগ আছে, পাছে গরিবের খুদ কুঁড়া ফুরিয়া যায়, এই ভয়ে ঝুলিবন্ধ করিলাম।

হে বালক বালিকাগণ। তোমাদিগের চৌদ্দপুরুষ তোমরা দেখ, ইহাতে তোমরা দুঃখিত হইওনা। প্রথমে এই রকম চৌদ্দপুরুষ সকলকারই থাকে, কালে পুরুষকারের দ্বারায় সভ্যজাত হয়, মাতৃগর্ভ হইতে কেহ হয় না। সকল জাতের হিষ্টরি অফ্ সিভিলিযেসন্ পড়, তাহা হইলেই জানিতে পারিবে, কোন্ জাত কি রকম করিয়া সভ্য হইয়াছে। যে জাতের এক সমাজ ধর্ম্ম নাই, এক পোষাক নাই, এক খাদ্য নাই, এক রং নাই, এবং প্রাইমোজিনিচর আইন্ নাই, সে জাত জগতে কোন কালে সভ্য বলিয়া পরিগণিত হয় নাই। স্থূলে এক না হইলে সূক্ষ্মে এক হয় না।

আজ কাল সংস্কৃত ভাষাতে কত কম অধিকার দেখ না, ইহার কারণ আর কিছুই নয়, খালিচেষ্টা এক ধারে নাই। কোটী কোটী মাথা এক ধারে ধাইলে, একটা না একটা মাথা উচ্চ বাহির হইবে, একটা উচ্চ মাথা হইলেই কোটী কোটী মাথার কার্য্য করিবে। বঙ্গদেশের বামুন পণ্ডিতেরা অত্যন্ত গরিব হয়, কারণ ইহারা টোলের ভাত খাইয়া বিদ্যা শিখে, সে যে কি ভাত যাহারা খাইয়াছে, তাহারাই বলিতে পারে। বামুনের ভিতর যে মূর্খ হইল, সে ঘন্টা নাড়া ব্যবসাতে যাইল। পূর্ব্বে পৌরোহিত্য কার্য্য কি উচ্চকার্য্য ছিল, এক্ষণকার যজমানও যেমনি, পুরোহিতও তেমনি, যেমনি বুনো ওল্, তেমনি বাঘা তেঁতুল। বামুন পণ্ডিতদের ভিতর কাহারও কিছু সুবিধা হইলেই, সে তাহাদিগের পুত্রদের ইংরাজি বিদ্যালয়ে দেয়। ইংরাজি বি এল এ রে, শিখিবামাত্রই ভিক্ষা বৃত্তি ত্যাগ করে, ভিক্ষা বৃত্তি

ত্যাগ করিলেই মানসিক তেজ হয়। মানসিক তেজ হইলেই আর পুত্রদের টোলের ভাত খাওয়াইতে পারে না। ভাল ইংরাজি শিখিলেই বড় বড় চাকরি পায়, চাকরি পাইলেই আর পূর্ব্বপুরুষদের সহিত মিলে না, গুটি পোকা হইতে যেন প্রজাপতি বাহির হয়। ধর্ম্ম, পোষাক, খাদ্য, এবং রং পূর্ব্বপুরুষের সহিত ক্রমে ক্রমে তফাৎ হইতে সুরু হয়। যত শ্রীবৃদ্ধি পায়, ততই পূর্ব্বের সহিত প্রভেদ লক্ষিত হয়, বিলাত ফেরত্ হইলেই রিফরমের চূড়ান্ত হয়। কায়স্থ ও অন্য অন্য জাতের এই রকম জানিবে।

খাদার পান্তা খাদায় রহিল, কোথায় আমার নিলমণি গেল। বঙ্গদেশের মাতাদের বড় দুঃখ, যে তাঁহাদিগের সন্তানরত্ন হইলেই, আর তাঁহারা সন্তানের সুখ ভোগ করিতে পারেন না। কিন্তু যত সন্তান মূর্খ হয়, তত মাতার মুখ অগ্নি করিতে পারে। আজকাল্ অনেকটা বাঁচোয়া হইয়াছে। ইংরাজি পড়িলে জাত যায় না, ধোপা নাপিত বন্ধ হয় না। সোব্ গরু খাইলে ও হোটেলে যাইলে একঘরে হয় না। হণ্ট্লে পামারের বিস্কুট খাইলে মাতা রাগ করেন না। এলো মেলো ধর্ম্মে থাকিলে কোন দোষ হয় না। দোল্ দূর্গোৎসব, দান, ধ্যান, ইষ্টদেবতার পূজা না করিলে, মাতা বড় রাগান্বিতা হন না, খালি বলেন, নিলমণিটা সাহেব হইয়াছে। যদি নিলমণি বেশী পয়সা খরচ করিয়া বাটীতে সাহেব ভোজন করাইতে পারে, পাবলিক্ মিটিংয়ে বক্তৃতা দিতে পারে, অনর্‌আরি বড় বড় পদ সংগ্রহ করিতে পারে, সামনে ও পিছনে খেতাব বাড়াইতে পারে, দেউড়িতে সাত টাকা মাহিনার তক্মাওয়ালা ডালকুত্তাকে ভেউ ভেউ করাইতে পারে, নরমাণ্ডি ঘোড়া ও বারুগাণ্ডি বেরুষ্ চড়িতে পারে, অগ্নালের ঝাড় ঝুলাতে পারে, ভদ্রাসনের দালানের খরচ বন্ধ করিয়া সামনে লন্ প্রস্তুত করিতে পারে, আর একসানকের ফ্রেণ্ডদিগকে মাঝে মাঝে

রোখোমণ্ডা না দিয়া পেলিটী ডিস্ দিতে পারে, আর পাবলিক্ চাঁদাতে নাম লইটা করিতে পারে, তাহা হইলে কুটুম্ব, প্রতিবাসী ও পাবলিক্ রুষ্ট না হইয়া বরং সন্তুষ্ট হয়।

হে বালকবালিকাগণ! দেখ কত রেপিড্ চেঞ্জ, ভয় পাইওনা, এখনও অনেক দেরী আছে। বুড়া মাদের বিলাত ফেরৎ সন্তান রত্ন হইলেও, "খাদার পান্তা খাদায় রহিল, কোথায় আমার নিলমণি গেল" বলিয়া কাঁদিতে হয়। যেমনি ঘরে বসিয়া অসতীবৃত্তি করিলে কোন দোষ হয় না, নাম লিখিলেই সর্ব্বনাশ হয়, তেমনি বঙ্গের ভিতর পুরো নকল্ গোরা হইলে মাতাকে কাঁদিতে হয় না, বিলাতে যাইয়া রত্ন হইয়া আসিলেই যত দোষ হয়। আর পঞ্চাশ বৎসরের ভিতর বোধ হয় সব্ ফরসা হইয়া যাইবে, কিন্তু দুঃখের বিষয় বঙ্গ সভ্য হইল না; আরো দিন দিন পরেণ্ট্ অব্ দি নিডিলের উপর থাকিয়া বাতাসে ঘুরিতে লাগিল। দলাদলি এত বৃদ্ধি হইয়াছে ও হইতেছে, যে মাগ ভাতারে বঙ্গদেশে এক এক দল হইবে।

বিলাত্ ফেরতদিগের উপর অনেক ভরসা করা গিয়াছিল, যে ইহাদিগের দ্বারা বুঝি বঙ্গ সভ্যজাত হইবে, কিন্তু এখন সব্ উল্টা দেখি। উহাদিগের ভিতর এক সমাজ ধর্ম্ম নাই, এক পোষাক নাই, এক খাদ্য নাই, এক রং নাই ও প্রাইমোজিনিচর আইন্ নাই; উহারাও আমাদিগের মতন হটন্টন্ হইয়া পাদলে ঘুরিতেছে। যাহার যাহা মনে আইসে, সে তাহাই করে, সমাজ ধর্ম্ম এক করিতে কাহারও চেষ্টা নাই, যাহার যে ধর্ম্ম স্যুট্ করে, সে সেই ধর্ম্মে দীক্ষা হয়। যাহার যে পোষাক লইতে ইচ্ছা হয়, সে সেই পোষাক লয়, যাহার যে রঙে বিবাহ করিতে ভাল লাগে, সে সেই রঙে বিবাহ করে। প্রাইমোজিনিচর্ আইনের দরুন, কেহ

মিটিং কল করে না, কেহ বক্তৃতা দেয় না, কেহ ইংরাজ বাহাদুরের নিকট দরখাস্ত করে না। বিলাত্ ফেরত ওয়ালারা কেবল পয়সা রোজগার করিয়া, নিজের দেহের জন্য পয়সা শ্রাদ্ধ করিতে, আরপলিটীকল্ ওয়ারেল্ডে মুভ্ করিতে পারে যাহাতে বঙ্গদেশের কোন উপকার নাই। যদি বল, আমাদিগের দ্বারায় বাঙ্গালিরা বড় বড় চাকরি পাইতেছে, পুলিসের অত্যাচার কম হইতেছে, সুবিচার হইতেছে, স্বাস্থ্য রক্ষার যাহা যাহা প্রয়োজন, তাহা প্রস্তুত হইতেছে, ইংরাজ বাহাদুর যে আইন্ পাশ করিলে কষ্টবহ হইতে পারিত, তাহা রোধ করা হইতেছে, ইংরাজ বাহাদুরের আঠার শত সাতান্ন খৃষ্টাব্দের ডিক্লারেসানে যাহা আছে, তাহা কার্য্যে পরিণত হইতেছে। ইহা যে ভুল নয়, তাহা শত শত বার বলি, কিন্তু ইহাতে কি হইতে পারে, কলু হইতে কায়স্থ হইতে পারে না, যখন গোড়ায় যে কলু সেই কলু রহিল।

যখন বিলাতে থাক, ইংরাজদের খ্রীষ্টান ব্যতীত আর কিছু দেখ কি? হ্যাট্ কোট্, পেণ্টুলন ব্যতীত ধুতি চাদর দেখ কি? ধলা ব্যতীত কালা দেখ কি? প্রাইমোজিনিচর্ আইন্ ব্যতীত কক্কুরে পোষা আইন্ দেখ কি? বোধ হয় বলিবে দেখি না, তবে কেন বঙ্গদেশে এই সব্ অভাব পূরণ করা না হয়। যদি বল "কার শ্রাদ্ধ কেবা করে, খোলা কেটে বামুণ মরে," তবে সাত্ সমুদ্র তের নদী পার হইবার কি প্রয়োজন, কিঞ্চিৎ দিনের স্বার্থের জন্য? চিরকাল তো বাঁচিবে না। যদি সন্তান সন্ততির মঙ্গল হইল না, তাহা হইলে এই পুরুষকারের ফল বৃথা হইল। দেখ, এমন কেহ সম্পত্তি সঞ্চয় করিতেছ না, যাহাতে মূর্খ পুত্র পায়ের উপর পা দিয়া, পিতার নাম রাখিয়া বসিয়া খাইতে পারে, সকলেই যে পিতার উপযুক্ত পুত্র হইবে, ইহার কোন কথা

নাই। মূর্খ পুত্র হইলে সর্ব্বনাশ উপস্থিত হইবে, সকলেই কলেন্ এঞ্জেল্ বলিয়া ঘৃণা করিবে।

তোমাদের উপর সাধারণের যাহা কিছু ভক্তি দেখিতেছ; ইহা কেবল তোমাদের গুণের দরুন। গুণের পূজা সর্ব্ব কালে ও সর্ব্ব স্থানে হয়। ইহাতে এক সমাজ ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য ও এক রং চাই না। যত দিন গুণ থাকিবে তত দিন পূজা করিবে, গুণ অভাব হইলে যে কলু সেই কলু। ধনীরা তোমাদের রোজ-গারের কাছে দাঁড়াতে পারে না, কুইল ড্রাইভারেরা তোমাদের ইজ্জতের কাছে থৈ পাচ্ছে না, ইস্পিকারেরা তোমাদের মুখের কাছে বোম্বা চাক্ হচ্ছে, লেখকেরা তোমাদের কলমের কাছে কলম বন্ধ কচ্ছে, মোট কথা তোমাদের ভাল কেহ অন্তরে দেখিতেছে না, বাহিরে যাহা দেখ, তাহা কেবল জুতার ঠোক্করের ভয়ে, যে দিন জুতার ঠোক্কর বন্ধ হইবে, সেই দিন তোমাদের সন্তান সন্ততিদের সকলে চাপিয়া ধরিবে; ইহা নিশ্চয় জানিবে। জগতে বাঙ্গালির মতন্ নিজশ্রী কাতর কেহ নাই। যখন বোল বোলা থাকিবে, তখন কমন্ ব্রিটের মতন্ আল্‌বোলা মুখের সামনে ধরিবে, এবং হুজুর হুজুর বলিয়া শতবার আওয়াজ দিবে, আর যখন দকে পড়িবে, তখন হাত বাড়াইয়া সাহায্য করিবে না, বরং অদৃশ্য হইবার যাহা কিছু অভাব থাকিবে, তাহা তখন পূরণ করিয়া অপরের নিকট নিজের গৌরব বৃদ্ধি করিবে।

পাঁচ জন কায়স্থ ও পাঁচ জন ব্রাহ্মণ বঙ্গদেশে আসিয়া, বঙ্গদেশকে কম্প্যারিটিভ্‌লি অপরের অপেক্ষা সভ্য করিয়া লইয়া চলিতেছে, সত্য কি মিথ্যা ধনীর লিষ্ট্ দেখ, ইউনিভারসিটীর রেজল্ট দেখ। যদি দশ জনে নয় শত বৎসরের ভিতর এত করিতে পারে, কেন তোমরা বঙ্গের রত্ন হইয়া না পারিবে? এক-

দিনের কার্য্য নয়, এক বৎসরের কার্য্য নয়, কিন্তু ইহা শত শত বৎসরের কার্য্য হয়। এমন বীজ্ ফেল, যাহাতে কালে শত শত হস্তী বাঁধা যাইতে পারে। কিন্তু সাবধান, বীজের শত্রু অনেক, একটি চড়ুই পাখীতে নষ্ট করিতে পারে, এমন কি পোকাতে নষ্ট করিতে পারে। অন্ধকারে চুপে চুপে, যেখানে ভূতের উপদ্রব নাই, এমন স্থানে ফেলিবে, ইগিল্ আই উহার উপরে রাখিয়া জল সিঞ্চন করিবে, মজুর দিয়া সময়ে সময়ে নিড়বে। চারা হইলে বেড়া দিবে, যখন ছাগল গরুর উপর উঠিবে, তখন মাঝে মাঝে জল দিবে, পরগাছা যেন ইহার কাঁধে না উঠে, গোড়ায় যেন ঘাস না জন্মায়, তাহা হইলে সব্ মেহনত্ বৃথা জানিবে। যখন এই সব্ বিপদ হইতে পার হইবে, তখন একের কৃপার উপর ফেলিবে, "তিনি রাখিলে রাখিবেন, তিনি মারিলে মারিবেন" কারণ তোমার হাতের বার হইয়াছে। যখন তোমরা পুরুষকারের দ্বারায় কষ্ট সহ্য করিয়া, এবং দেশ দেশান্তরে যাইয়া এত গুণ আহরণ করিতে পারিয়াছ; তখন কেননা দেশের চৌদ্দপুরুষ হইতে পারিবে। এক সমাজ ধর্ম্ম কর, এক পোষাক কর, এক খাদ্য কর, এক রং কর এবং প্রাইমোজিনিচর্ আইন্ কর, তাহা হইলেই তোমাদের বিদ্যাশিক্ষা সার্থক হইবে, এবং কষ্ট সহের ফল বৃথা যাইবে না।

মহাত্মা রামমোহন রায় ব্রাহ্ম ধর্ম্ম প্রচার করিয়া গিয়াছেন, কিন্তু দুঃখের বিষয় কাঁচা বাঁশে ঘুণ ধরিয়া বাঁশের বংশ বৃদ্ধি নাই। ব্রহ্ম কি কখন সমাজ ধর্ম্ম হইতে পারে? দেখনা, যাট্ বৎসরে প্রায় যাটাএ গেল, যাহা কিছু আছে, তাহা কেবল ইংরাজি বিদ্যার কৃপায়। মহাত্মা রাম মোহন রায় যদি ব্রহ্মবাদী হইয়া, শৈব ধর্ম্ম প্রচার করিতেন, তাহা হইলে বঙ্গের বোধ হয় আর এক্ শ্রী হইত। শৈব

ধর্ম্মে ইকোয়ালিটি ও ফ্রেটারনিটি আছে, যাহা আর কোন ধর্ম্মের কার্য্যে নাই, কেবল বচনে আছে। ব্রাহ্মণ হইতে চণ্ডাল পর্য্যন্ত সকলকার পূজা করিতে অধিকার আছে, এবং সকলে আজ পর্য্যন্ত করিয়া থাকে। একটি পুরাতন ধর্ম্মকে না লইলে ধর্ম্ম প্রচার হয় না। নূতন কথা ধর্ম্মে আনিলে মূর্খের বুকে বুমিং অব্ দি কেননের মত লাগে, বিশেষতঃ বাঙ্গালিরা ধর্ম্ম প্রচারকের নিকট হইতে এত তফাৎ হইয়া যায়, যে তিনি আর কোন রকমে নাগাল্ পান না। মূর্ত্তিপূজা উঠাইবার যদি ইচ্ছাছিল, শৈব ধর্ম্মে কোন মূর্ত্তি নাই। লিঙ্গ আর যোনি ব্যতীত আর কিছুই নাই, যদি ইহাও দোষনীয় বিবেচনা করিতেন, উঠাইয়া দিতে বাধা ছিল না। এক ধর্ম্মে না হয় দুই দল হইত অর্থাৎ কেহ বা সাকার, কেহ বা নিরাকারের উপাসক হইতেন, কিন্তু সকলেই তো শৈব বলিত। মহাত্মার প্রধান প্রধান শিষ্যেরা যদি অহংকার ও প্রেযুডিশ ত্যাগ করিয়া, ব্রহ্মবাদী হইয়া পুরাতন আর্য্যদের মতন, শৈবধর্ম্ম প্রচার করেন, তাহা হইলে বোধ হয়, পঞ্চাশ বৎসরের ভিতর বঙ্গের আর এক শ্রী হইয়া যায়, এবং তাহাতে আবার বিলাত্ ফেরত্ বাবুরা যদি অনুগ্রহ করিয়া যোগ দেন্, এবং শৈবধর্ম্মে দীক্ষিত হন্; তাহা হইলে আর কোন কথাই নাই।

কেবল ধর্ম্মে এক হইলে ঠিক্ হইবে না, ইহার সহিত অমনি পোষাক ও খাদ্য এক হওয়া আবশ্যক হয়। সঙ্গে সঙ্গে ড্রেস্ মিটিং কল করাও উচিত হয়। যখন মিটিংয়ে ড্রেস্ ঠিক হইবে, তদবধি ন্যাসানেল্ ড্রেস্ বলিয়া কথিত হইবে। যত লোক গ্রহণ করুক আর না করুক, তাহাতে তত ক্ষতি নাই, বড় বড় লোক গ্রহণ করিলে, মধ্যবিত্ ও গরিব্ পশ্চাতে গ্রহণ করিবে। মহাত্মার প্রধান প্রধান শিষ্যেরা ও বিলাত্ ফেরত্ বাবুরা যেন একমত হন, উহাতে গোল্‌মাল্

হইলেই সব্ গোল্ মাল্ জানিবে। কিন্তু কালাবধি বংশাবলি ক্রমে ব্যবহার করিলে সব্ এক হইয়া যাইবে, ইহাতে কোন সন্দেহ নাই। এক রং কলানটী বহু দিনের প্রয়োজন হয়, কিন্তু একাধারে বহু দিন করিলে নিশ্চয়ই হইবে। আচার্য্যদের পক্ষে আপাততঃ নিরামিষ এবং অন্যের পক্ষে আমিষ রহিল। আচার্য্য বিবাহ করিলে আর তিনি আপাততঃ আচার্য্যের কার্য্য করিতে পারিবেন না, কারণ ইহাতে ও থাক হইবার সম্ভাবনা আছে। প্রাইমোজিনিচর্ আইনের দরুন ইংরাজ বাহাদুরের নিকট চেষ্টা করিলে ফল ফলিতে পারে, কারণ ইহাতে পুরুষকারের ফল কাট্ যায় না। আজ যদি বঙ্গে প্রাইমোজিনিচর্ আইন্ থাকিত, বোধ হয় আর দুই চারিটী বর্দ্ধমান রাজার মতন হইতে পারিত।

হে বালকবালিকাগণ! তোমরা যেন আর তোমাদের পিতা মাতাকে কাঁদাইও না, এবং তোমাদের নিজেও যেন কাঁদিতে না হয়; কারণ তোমরাও তো পিতা মাতা হইবে। এক সমাজ ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য ও এক রং না হইলে, পিতা মাতাকেও কাঁদাবে, আর নিজেরাও কাঁদিয়া মরিবে। চৌদ্দপুরুষ ঠিক কর, পুরুষকারের উপাসনা কর, এবং সব্ বিষয়ে যাহাতে সকলে এক হয়, ইহার চেষ্টা কর। মন্ত্রের সাধন্ কি শরীর পতন্। চৌদ্দপুরুষ অভাব হইলে মানসিক তেজের অভাব হয়। যে যার নিজের বংশের চৌদ্দপুরুষ দেখনা, দেখিলেই জানিবে সত্য কি মিথ্যা। যাহার চৌদ্দপুরুষ যত টুকু পুরুষকার করিয়া গিয়াছেন, তাহার বংশধরদের তত টুকু মানসিক তেজ আছে।

বঙ্গদেশে প্রকৃত চৌদ্দপুরুষ অভাব বলিয়া দুঃখিত হইও না, যখন কাল্ অনন্ত পড়িয়া রহিয়াছে। তোমরা নিজে এখন পুরুষকার কর, যাহাতে তোমরা নিজে প্রকৃত চৌদ্দপুরুষ হইতে পার। প্রকৃত

চৌদ্দপুরুষ হইতে পারিলেই, সব্ দুঃখ শেষ হইয়া সুখ শান্তি ভোগ করিবে।

চৌদ্দপুরুষ এ বড় কথা, কাজে দেখাতে মাথায় ব্যাথা,
ভাতে পোষাকে সকড়ি যেথা, মার্গে লেকড়ি দেবতা সেথা
কারে কবহে মনের কথা, খিঁচুড়ি পাকান সব তথা,
হো হো
খিঁচুড়ি পাকান সব তথা।

## পঞ্চম অধ্যায়

# অজা রাজা।

কোন কালে কোন দেশে কোন এক ব্যক্তি ধনী ছিল, তাহার খুদ্ ও কুঁড়া দানের ব্যাপার সম্পাদকেরা নিত্য খবরের কাগজে ঢাক পিটিত। সে কোন সভায় যাইলে সম্পাদকেরা তাহাও খবরের কাগজে উঠাইয়া দিত, কারণ সে খবরের কাগজওয়ালাদের যথেষ্ট পূজা করিত। সে সময়ে সময়ে নিজ বাটীতে সভা বসাইত এবং হরেকৃষ্ট ধীনি ডাক্, বত দিতে থাকি খেতে থাক্, ইত্যাদি লোকের আগমনে সভা উজ্জ্বল হইত। পরদিন সকালে খবরের কাগজে মহা ধুম পড়িয়া যাইত "আর, বি, এক্, এল্, বি, এস, সভায় উপস্থিত হইয়া সভাপতির আসন গ্রহণ করিয়াছিলেন, মহা বক্তৃতা হইয়া ছিল, এবং দেশের নূতন উন্নতির জন্য যাহা প্রস্তাব হইয়াছিল, সমস্ত লোকেই প্রায় তাহাতে মত দিয়াছেন।" যত রিজোলিউসন্ পাস হইত, তাহা সমস্তই পুস্তকাকারে ছাপা হইয়া, বিনামূল্যে বিতরিত হইত। এই রকম কিছু দিন করাতে শেষে দেশের রাজার নজরে পড়িল। রাজা কোন দিন মন্ত্রীকে জিজ্ঞাসা করিলেন, অহে মন্ত্রিন্! অমুক লোকের অনেক প্রশংসা খবরের কাগজে দেখা যায়, তুমি তদন্ত কর, অমুক লোকটা কে, এবং কি কার্য্য করে, এবং বংশ কেমন। মন্ত্রী যে আজ্ঞা বলিয়া প্রস্থান করিল, রাজাও অবসর গ্রহণ করিলেন।

কিছুদিন পরে মন্ত্রী এক লম্বা চওড়া রিপোর্ট্ লইয়া রাজসমীপে উপস্থিত হইল, এবং রিপোর্ট্ রাজাকে শুনাইল।

রাজা বলিলেন। লোকটা তো বড় খয়ের খাঁ, একে একটা খেতাব দিতে হইবে।

মন্ত্রী। হাঁ মহারাজ! এ লোকটা খেতাবের উপযুক্ত, কারণ ইহার পূর্ব্বপুরুষ রাজসরকারে জুতা বুরুসের কার্য্য করিত। জুতা বুরুসের দক্ষতা দেখাইয়া আপনার পূর্ব্বপুরুষকে সন্তুষ্ট করিয়া দেওয়ানের কার্য্য পর্য্যন্ত করিয়াছিল এবং ঐ সময়ে বহুধন সঞ্চয় করিয়া রাখিয়া গিয়াছে। আপাততঃ অমুক উহার বংশজাত, সেও দশ জনকে জড় করিয়া, দশজনের টাকা লইয়া আপনার দেশের লোকের উপকারের জন্যবড় উদ্যোগী, ভেবে ভেবে শীর্ণ হইয়া গিয়াছে, রাজ সরকারের বড় বড় চাকরের পূজা করিতেও অনেক টাকা খরচ করিয়াছে, নিজের বাপ দাদার শ্রাদ্ধ না করিয়া, এবং জ্ঞাতি কুটুম্ব ও প্রতিবাসিকে এক মুটো চাউল না দিয়া, কিসে খেতাব পাব ইহার জন্য বহু চেষ্টা করিতেছে, অতএব হুজুর! একে একটা খেতাব দেওয়া উচিত, আপনি যাহা ভাল বিবেচনা করিবেন, তাহাই আমার শিরোধার্য্য।

রাজা বলিলেন। মন্ত্রিন্! ওকে বাহাদুর খেতাব দেওয়া হউক।

মন্ত্রী। না হুজুর সে বাহাদুরের উপযুক্ত নয়, কারণ আমি শুনিয়াছি যে, সে এক দিন রাত্রে প্রস্রাব করিতে উঠিয়াছিল, কোন একটা জিনিষ নড়াতে ভয় পাইয়া মূর্চ্ছিত হইয়া যায়, ওর স্ত্রী ও অন্যান্য দাসীরা আসিয়া মুখে জল দিয়া মূর্চ্ছা ভঙ্গ করে। "সে জিজ্ঞাসা করিল, চোর কোথায়, পলাইয়া গিয়াছে, না ধরা পড়িয়াছে? স্ত্রী বলিল। চোর কোথায়, তুমি কি স্বপ্ন দেখছো, কি হয়েছিল বল দেখি। সে বলিল, যখন আমি প্রস্রাব কর্‌ছি, ওমনি একটা জিনিষ নড়্‌লো, আমি মনে কর্‌ম্ চোর এসেছে।"

অমনি স্ত্রী ভয়ে, কোন দিকে কোন দিকে ? “ ওই ধারে,” স্ত্রী ইহা শুনিয়া কলাপাতের মতন কাঁপিতে লাগিল, এবং ভয়ে ভরসা করিয়া, হরির মাকে বলিল, ‘দেখত ঐ ধারে কি হয়েছে। হরির মা বলিল, “মা কিছুই নাই, একটা নেঙটে ইঁদুর রাত্রের খাওয়া ক্ষুদের বাটির ভিতর বসে আছে।” তখন সাহস পাইয়া স্ত্রী বলিল “তুমি কি গো, একটা নেঙটে ইঁদুরের ভয়ে মূর্চ্ছিত হয়ে গেলে, এই তুমি আজ শোবার সময় বীরত্বের কথা কত বল্লে, তা যা হউক, এস এখন ঘরের ভিতর কাপড় ছাড়।” হুজুর! বাহাদুর খেতাব বাহাদুরদের যোগ্য হয়, এবং যাহারা দেশের কিম্বা নিমকের জন্য প্রাণ দিতে পারে। সে উচ্চ বংশে জন্মিয়াছে, এবং উহার পূর্ব্বপুরুষ সরকারে কার্য্য করিয়াছে, এবং সকলে বড় লোক বলে।

রাজা। আচ্ছা তাই হবে। উহার আয় কত।

মন্ত্রী। রাজন্। উহার আয় বেশী হইলে বোধ হয় দুই হাজার হইবে।

রাজা। তবে মন্ত্রী, উহার কি করিয়া চলিবে। একটা চতুরঙ্গ রাখিতে পাঁচ হাজার টাকা খরচ হয়, অন্য খরচ তো আলাহিদা আছে। এতো রাজা খেতাব না হইয়া মন্ত্রিন্। সাজা খেতাব হইবে ?

মন্ত্রী। না হুজুর। আপনার রাজ্যে এমন অনেক রাজা আছে, মা, ভাই, হরির মা ও পদ্মপিসি চতুরঙ্গ হইয়া রাজা খেতাব পাইয়াছে।

রাজা। মন্ত্রিন্! তুমি ঠিক জান, যে এ রকম ‘চতুরঙ্গে’ রাজা হয়, আমার বাপ দাদা কিম্বা আমি এরকম লোককে রাজা খেতাব দিয়াছি ?

মন্ত্রী। হুজুর অনেক।

রাজা। তবে আজ্ঞা, রাজসরকারের কাগজে ছাপিয়া দেওয়া

হউক ও উহাকে এক চিঠি লেখা হউক, যে অমুক দিন তুমি রাজ ভবনে আসিবে, এবং তোমাকে রাজা খেতাব দেওয়া হইবে। রাজা ইহা বলিয়া দরবার ঘর ত্যাগ করিলেন, এবং মন্ত্রীও নিজের কার্য্য শেষ করিয়া নিজালয়ে প্রস্থান করিলেন।

কিছু দিন পরে নির্দ্দিষ্ট দিনে অজা দরবার গৃহে উপস্থিত হইল; রাজাজ্ঞানুসারে মন্ত্রী রাজা খেতাবের হুকুম পাঠ করিতে আরম্ভ করিল।

"হে অজে, তোমার পূর্ব্বপুরুষ এই রাজ সরকারে বড় বড় চাকরি করিয়াছিল, এবং তোমার পিতাও দেশের উপকারার্থে—অনেক ব্যয় করিয়াছিল,—তুমিও সমাজ উন্নতির অনেক চেষ্টা করিয়াছ, ও তুমি ভবিষ্যতে রাজার প্রতি ভক্তি রাখিবে।" এই বলিয়া মন্ত্রী রাজ পত্র অজার হস্তে অর্পন করিলেন, অজা যথা বিধি প্রণালীতে গ্রহণ ও নমস্কার করিয়া বাটীতে প্রত্যাগমন করিল।

অজা বাটীতে আসিয়া দুই ইঞ্চি উচ্চ গদির উপর তাকিয়া ঠেসান দিয়া বসিল, এবং ইহাই অজার রাজ সিংহাসন হইল। সে তথা হইতে বড় বড় হুকুম বাহির করিতে লাগিল, দেওয়ান্ তথায় উপস্থিত হওয়াতে বলিল;—কি হে শুনিয়াছ, আজ আমি রাজা হইয়াছি। দেখ কত লোক কত চেষ্টা করিতেছে, কিন্তু কেহ কিছুই করিতে পারিতেছে না। আমি কোন চেষ্টা করি না, তুমিত জান, তবুও আমায় রাজসরকার রাজা করিল। আমি কত অস্বীকার করিলাম, কত বলিলাম, আমার রাজা হইয়া কি হইবে, আমি সন্ন্যাসী, কিন্তু কিছুতেই শুনিলেন না। যাহা হউক, এখন তুমি অন্য সকল চাকরদের খবর দেও, ও চাকরাণীকে ডেকে ভিতরে খবর পাঠাও, আর কালুকে তোমার সঙ্গে যাহা করিতে হইবে সমস্ত ঠিক্ করা যাইবে।

দেওয়ান বলিল। আপনার আবার রাজা খেতাব কি, আপনি

মনে করিলে কত লোককে রাজা করিতে পারেন, আপনার মত রূপবান্, বুদ্ধিমান্ ধনবান্ কে আছে, এ জগতে তো নাই, তা যাহা হউক রাজসরকার দিয়াছেন, ভালই হইয়াছে, তবে কালকে ইহার যাহা কিছু করিতে হইবে করা যাইবে, আমি এখন চল্লুম, সকলকে খবর দিইগে, ইহা বলিয়া দেওয়ান অন্তর্হিত হইল। রাজা মধুকে ডাকিয়া নিজ কার্য্য সমাধা করিতে চলিল।

পরদিন দেওয়ান ও ধামাধরা মো সাহেব প্রভৃতি সকলে উপস্থিত হইল। উভয় পক্ষে নানা কথা বিনামূল্যে বিক্রীত হওয়ার পর, ঠিক্ হইল যে কিঞ্চিৎ অর্থ খরচ করা উচিত. এবং তাহা যথাক্রমে খরচ করা হইল। অজা রাজার আনন্দের সীমা নাই, কাহাকেই গ্রাহ্য নাই, সকলকেই ঠাট্টা, জগৎকে তৃণ জ্ঞান, কেবল রাজসরকারের লোককে, খপরের কাগজের নামওয়ালাকে এবং সম্পাদককে কিছু কিছু জ্ঞানে রাখিল।

কিছুদিন পরে অজার রাণী একদিন রামায়ণ পড়িতে পড়িতে দেখিল, রাজা দশরথের পুত্র ভরত আটমন সোনার বাঁটুল লইয়া খেলা করিত। রাণী মনে মনে চিন্তা করিল, আমার স্বামী রাজা হয়, এবং আমার পুত্রের নামও ভরত হয়, তবে কেন আমার ভরত পঁচ্কে গোলা লইয়া খেলা করিবে, আজ রাজা আসুন বলিব, আমার ভরত সোনার আটমন বাঁটুল লইয়া খেলা করিবে, যদি বলে এত ভারি পার্‌বে কেন, তা হলে বলিব, আপনি কখন রামায়ণ পড়েন নাই, ও শাস্ত্র জানেন না, মিথ্যা কি সত্য আপনি সমস্ত অধ্যাপককে ডাকিয়া জিজ্ঞাসা করুন্। সোনা অতি দামী সামগ্রী, এর যত বেশী হয় ততই ভাল, এর আবার কম বেশী কি, দামি জিনিষের দ্রব্য যত বেশী হয় ততই ভাল। এই-রূপ মনে মনে চিন্তা করিতেছে, ইত্যবসরে রাজা আসিয়া উপস্থিত হইল, রাণী সসম্ভ্রমে উঠিয়া রাজাকে বসাইলেন।

রাজা জিজ্ঞাসা করিল। তোমার হাতে কি বহি ?

রাণী কহিল। রামায়ণ, এই পুস্তকে নানা রকম গল্প আছে, এবং ইহাতে রামাবতারের নানা লীলা আছে।

রাজা বলিল। তুমি বল দেখি সীতা কার ভার্য্যা হয়, এবং সীতার বাপ কে ?

রাণী উত্তর করিল। রামের ভার্য্যা সীতা এবং জনক তাহার বাপ হয়।

রাজা বলিল। সীতা চাষের জমিতে লাঙ্গল হইতে উঠিল তবে জনক তার বাপ কি করে হলো।

রাণী কহিল। পাঁচ রকম বাপ আছে, তাহার ভিতর অন্নদাতা বাপ জনক হয়।

রাজা উত্তর করিল। জন্মদাতা বাপ ছাড়া কি আর বাপ আছে, এই বলিয়া হাঁসিতে লাগিল।

রাণী বিরক্ত হইয়া বলিল। রাজন্! ও সব্ কথা ছেড়ে দাও, এখন তুমি রাজা হইয়াছ, তোমার ভরত আটমন সোনার বাঁটুল নিয়ে খেলা করবে, আমি আজ রামায়ণে পড়েছি, দশরথের পুত্র ভরত ছেলে বেলায় সোনার আট মন বাটুল লয়ে খেলা করতো, তুমি এখন এর জোগাড় কর, আর তা না হলে তুমি রাজা কিসের ? দশরথ রাজা ছিল তুমিও রাজা হইয়াছ। দশরথের পুত্র ভরত ছিল, তোমার পুত্র ও ভরত আছে, তবে এর এখন কি হবে বল ?

রাজা বলিল। আমার ভরত ছেলে মানুষ, সেকি আট মন সোনার বাঁটুল লইয়া খেলা করিতে পারিবে ?

রাণী উত্তর করিল। কেন পারিবে না। সে ভরত রাজকুমার ছিল, তোমার ভরত ও রাজকুমার হয়, আবার ইহা বাল্মীকির রামায়ণে লেখা আছে, আমি শাস্ত্র ছাড়া কথা বল্‌চি না, ঠিক কিনা তুমি সমস্ত

ভট্টাচার্য্যকে ডেকে জান। যে কার্য্য শাস্ত্রে আছে তাহা করা উচিত কি না?

রাজা বলিল। ঠিক বলেচো, আজ আমি সমস্ত ভট্টাচার্য্যকে ডাকাবো, যদি তারা সকলে বলে এবং পুরাতন শাস্ত্র থেকে প্রমাণ দিতে পারে, তা হলে হবে তার আর কি। এই বলিয়া রাজা বাহিরে আসিয়া দেওয়ানকে ডাকিল, এবং বলিল ওহে অজবুক! আমার একটি বিশেষ আবশ্যক আছে, তুমি সমস্ত বামুন পণ্ডিতকে বলে আইস, যে আজ রাজ বাটীতে গিয়া রাজার সহিত. দেখা করে, আরো তাদের বলবে, যে যত ভাল ভাল পণ্ডিত পাবে সঙ্গে করে নিয়ে আসে। সকলকার বিদায় ভাল রকম হবে।

দেওয়ান শুনিয়া আশ্চর্য্য হইল, এবং রাজাকে বলিল;—সে দিন এক শত টাকা হাজার হাজার বামুন পণ্ডিতকে দেওয়া গেল, এখন ও যাদের জুতো মেরে গলা ধাক্কা দিয়ে বার করে দেওয়া হয়েছিল, তারা আমার উমেদার আছে। তা আপনার কি আবশ্যক, যদি বলেন তা হলে সেই মত কার্য্য করি।

রাজা বিরক্ত হইয়া বলিল। রাজকুমারের সোনার আটমন বাঁটুল চাই, সে খেলা করিবে।

দেওয়ান আনন্দের সহিত বলিল। এতো ঠিক কথা মহাশয়, আপনার ভরত বিশেষতঃ রাজার ছেলে, সে আর সোনার আটমন বাঁটুল নিয়ে খেলা করবে না। রাজার ছেলে হাতী নিয়ে খেলা করবে, দেখুন না, লব কুশ যখন বনে ছিল, তখন তারা বাঘ সিংহদের নিয়ে খেলা করতো। আপনার ছেলে, বাঘের ছেলে বাঘ, সে তো খেলা করবেই, তবে আমি শীঘ্র খবর দিইগে।

রাজা। আচ্ছা যাও।

পরদিন দলে দলে বামুন পণ্ডিত আসিতে আরম্ভ করিল।

যে দেখিতে কিঞ্চিৎ ভাল ছিল, ও যার পরিস্কার পরিচ্ছদ ছিল, তার জন্ত প্রবেশ দ্বার মুক্ত রহিল, অন্তের পক্ষে বড় সাংহীন্ হইল। কিঞ্চিৎ ক্ষণের মধ্যে প্রবেশ দ্বারের সম্মুখে, অনেক বামুন জমা হইয়া পড়িল, নানা রকম চীৎকার করিতে লাগিল, নানা নাম ধরিয়া ভিতরের দিকে চক্ষু রাখিয়া ডাকিতে লাগিল। কেহ কেহ অনেক ক্ষণের পর শুনিয়া দয়া প্রকাশ করিয়া, ভিতর হইতে নামিয়া আসিয়া গম্ভীরস্বরে দ্বারীকে হুকুম করিল, "ওসুকো ছোড়্ দেও, রাজা সাহেব্ বোলা হায়।" কেহ কেহ দ্বারীর সহিত বাক্য বিন্যাস ও বিনয় করিয়া, কতকগুলিকে সঙ্গে লইয়া ভিতরে উপস্থিত হইল। ক্রমে ক্রমে দ্বারের সম্মুখে এত বামুন্ পণ্ডিত জমা হইল, যে গাড়ী ঘোড়া ও পথিকের রাস্তা চলা ভার হইল। উহাদের রাগের সহিত কাতর চীৎকারে সহর্ গুলজার্ হইতে লাগিল। কথায় কথায় ঠেলিকন্] হইয়া গেল। রাজার বাড়ী আজ বিদায় হইতেছে, উচ্চ বিদায়, উচ্চ বিদায়, চল চল।

একজন মূর্খ উত্তর করিল; কিহে বিদ্যানিধি মহাশয়, রাজবাড়ীর উচ্চ বিদায় কিরূপ? হাতী ঘোড়া না অমুক বাড়ীর মতন্ জুতা লাথি?

বিদ্যানিধি রাগ করিয়া বলিল। তুই মূর্খ পাষণ্ড ও জাট্, তোরে এ সব বাহুল্য কেন। তোর ঐ রকম বিদায় হইয়া থাকে।

দ্বারী দ্বারে ভিড় ঠেলিতে ঠেলিতে ক্রমে ক্লান্ত হইয়া পড়িল। এবং দ্বারের সম্মুখের ভীষণ চীৎকারেতে সে ক্রমে ক্রমে অন্তমনা হইতে লাগিল, কিন্তু সে উহাদিগের পরস্পরের ঝগড়া একধারে দাঁড়াইয়া মুচ্ কে হাসিতে হাসিতে দেখিতে লাগিল। ইত্যবসরে একজন মহা বুদ্ধি-মান বামুন পণ্ডিত চটী জুতা বগলে করিয়া, এক দমে দৌড়িয়া প্রবেশ দ্বার অতিক্রম করিয়া ছুটিতে লাগিল। দ্বারীও পশ্চাৎ পশ্চাৎ

ধাবমান্ হইল, কিন্তু দুঃখের বিষয়, রাজ বাটীর সিংহাসন প্রবেশদ্বার হইতে এক লাকের স্থান ছিল, তা না হলে অপার আনন্দ হইত। সে যাহা হউক, বামুন্ হাঁপাতে হাঁপাতে অর্দ্ধ চাপা চীৎকার স্বরে "রাজা রক্ষা করুন, রাজা রক্ষা করুন," দ্বারীও "শালাকে পাক্‌ড়াও পাক্‌ড়াও" বলিতে বলিতে উভয়ে রাজসমীপে উপস্থিত হইল। রাজ দরবারের সমস্ত লোক আশ্চর্য্য হইল। কেহ বামুন্‌কে জিজ্ঞাসা করিল, কি হইয়াছে কি হইয়াছে? কেহ বা দ্বারীকে? কিন্তু বামুন্ কাহাকেও কোন কথার উত্তর না দিয়া, একেবারে ঘরের মধ্যে গিয়া বসিয়া পড়িল, এবং "রাজা রক্ষা করুন্," বারংবার বলিতে লাগিল। রাজা ভয় নাই বলিয়া দ্বারীকে বলিল, "কিয়া হুয়া হায়।"

দ্বারী উত্তর করিল। মহারাজ! যব্ হাম্ ফটক্ কো এক্ তরফ্ খাড়া হোকে গোল্‌মাল্ মিটাতা থা, তব্ ঐ আদমি ভাগ্‌কে আয়া হায়, আপ্‌কো যো হুকুম্।

রাজা। আচ্ছা যাও, খপরদারী আচ্ছা কর্‌কে করো। দ্বারী সেলাম্ করিয়া ফিরিল।

কিঞ্চিৎ দূর্ আসিয়া দেখিল, আর সকলে হুড়ামুড়ি হো হো করিয়া আসিতেছে, দ্বারী একেই রেগে আছে, তাতে আবার সামনে গোল্ মাল্, তেলে বেগুনে জ্বলে উঠে, কাহাকে জুতা ও লাথি ও কাহাকে অর্দ্ধচন্দ্র দিয়া, কুকুরের মতন্ সকলকে ফটক থেকে বার করে দিয়ে, ফটকে পাহারা দিতে লাগলো।

মহা বুদ্ধিমান ভোঁ দৌড়ে পণ্ডিত সভার মধ্যে বসিয়া, নিজের বুদ্ধির পরিচয় দিতে লাগিল। একজন বলিল;—ওবেটা দ্বারবান্ বৈত নয়, কত বুদ্ধি ধরে, দেখ, তাহা কেমন বুদ্ধি করে পলাইয়া আসিয়াছে। আর একজন বলিল। ওবেটা তো শাস্ত্র পড়েনি, লেখা পড়াও শিখে

নাই, ভায়া কত বড় পণ্ডিতের ছেলে, নিজে সর্ব্ব শাস্ত্র পড়েচে, বিশেষতঃ ন্যায় ; তা ওবেটা ওঁর কিসে লাগে।

রাজা সকলকে উপস্থিত দেখিয়া বলিতে আরম্ভ করিলেন :— আমার পুত্র রাজকুমার ভরত সোনার আট মন বাঁটুল লইয়া খেলা করিতে পারেন কি না, ইহা আমি আপনাদের নিকট হইতে জানিতে ইচ্ছুক কারণ রাণী ঠাকুরাণী রামায়ণে পাঠ করিয়া আমায় অনুরোধ করিয়াছেন। আমি আপনাদের বিনা অনুমতিতে কোন কার্য্য করিতে পারিনা, বিশেষতঃ আমি শাস্ত্র গর্হিত কোন কার্য্য করিনা, ইহা বোধ হয়, আপনারা সকলেই অবগত আছেন, অতএব আপনারা সকলে অনুগ্রহ করিয়া পুরাতন শ্লোকের দ্বারা মতামত প্রকাশ করুন, আপনাদের পরিশ্রমের দরুন উত্তমরূপ পুরস্কার দেওয়া যাইবেক।

বামুন্ পণ্ডিতেরা সকলেই মহা আশীর্ব্বাদ করিল। যাহার যাহা কিছু খোসামুদে শ্লোক মুখস্থ ছিল, সর্ব্ব আওড়াইয়া রাজাকে জ্ঞাপন করিল। ছয় স্কুলের ছাত্র প্রায় উপস্থিত ছিল এবং উহারা সকলে বহু তর্ক বিতর্ক করিতে লাগিল, কিন্তু কিছুই ঠিক্ করিতে না পারিয়া ঝগড়া আরম্ভ করিল।

এমন সময় একজন স্মার্ত্তবাগীশ উহাদিগকে বলিল ;—আপনারা পরস্পর কেন বিবাদ করিতেছেন, ইহা ব্যবহারের কাণ্ড হয়, স্মৃতিতে না হয় পুরাণে ইহার ভুরি ভুরি প্রমাণ পাওয়া যাইতে পারে, পাওয়া যাইলে পরে আপনারা মতামত প্রকাশ করিবেন।

সকলে খুসী হইয়া, তথায় যত স্মার্ত্ত ও পৌরানিক উপস্থিত ছিল, তাহাদিগকে ডাকিয়া বলিল,—দেখত এই ভাবের শ্লোক কোথা আছে। অনেকেই অনেক শ্লোক উদ্ধার করিল, এবং যথানিয়মে প্রমাণ হেতু লেখা হইল। ছয় স্কুলের ছাত্র মিলিয়া যে যার বিদ্যা প্রকাশ করিল। স্মার্ত্ত ও পৌরানিক বড় কম নয়।

বহুক্ষণের পর ঠিক্ হইল, এবং যত লোক উপস্থিত ছিল সকলে স্বাক্ষর করিল, পরে রাজাকে এক একটি করিয়া শ্লোকের অর্থ বুঝাইয়া দিল, এবং রাজাও খুসী হইল।

রাজা বলিল। আমার আটমন সোনার মূল্যের টাকা নাই।

স্মার্ত্তবাগীশ অমনি উত্তর করিল। আমাদের শাস্ত্রে সমস্ত আছে, গরুর বদলে মাটীর গরু চলে, আপনার সোনার বদলে পিতল্ চলিতে পারে।

রাজা বলিল। ইহা তো বদল হইল, এমন কোন শাস্ত্রে প্রমাণ আছে, যে আটের স্থানে এক অথচ শাস্ত্র সঙ্গত।

অনেকে বলিয়া উঠিল, হাঁ ইহাও অনেক আছে, কিন্তু আপনি বলুন্ দেখি, আপনার একমন হইলে ঠিক্ হয় কি না?

রাজা বলিল। আজ্ঞে হাঁ।

স্মার্ত্তবাগীশ। আচ্ছা তাহাই হইবে। কেমন হে, সকলে ইহাতে সম্মত আছ, রাজা সোনার আটমন বাঁটুল করিতে অশক্ত হন, আটমন পিতলের বাঁটুল করিতেও অশক্ত আছেন, অতএব একমন পিতলের বাঁটুল রাজকুমারের উপযুক্ত হয়।

সকলেই বলিল। হাঁ।

কিছুক্ষণ পরে সকলে ভাবপত্র দস্তখৎ করিয়া, এবং সঙ্গে সঙ্গে যথাযোগ্য বিদায় লইয়া, রাজাকে মহানন্দে আশীর্ব্বাদ সূচক বাক্য প্রয়োগ করিতে করিতে তথা হইতে প্রস্থান করিল।

রাজাও, দেওয়ানকে ডাকিয়া যথাযোগ্য হুকুম দিয়া বাটীর ভিতর প্রবেশ করিল।

কিছু দিন পরে কাঁসারি পিতলের এক মন বাঁটুল লইয়া আসিল। রাজার শক্তি নাই যে তুলিয়া দেখে, ইহার কারণ রাজা অজবুক দেওয়ানকে ডাকিল। দেওয়ান বাঁটুল দেখিয়া বড় খুসী হইল, এবং

কাপড়ের খুঁটে বাঁধিয়া যাহা কিছু খোসামোদ কথা লইয়া আসিয়াছিল, সমস্তই প্রায় রাজাকে দান করিল। পরে দেওয়ান কাঁসারিকে বলিল;—কেমন রে, রাজকুমার বাঁটুল নিয়ে বেশ্ খেল্‌তে পার্‌বে তো।

কাঁসারি। রাজকুমার কে? আমার দোকানের পাশে তো রাজ-মিস্ত্রি আছে, সে তো এ বাঁটুল ভাল করে পরাপেটে বসাতে পারবেনা।

দেওয়ান। ওরে বেটা তুই কি বলচিস্! রাজমিস্ত্রি কি? আবার পরাপেট্ কি? রাজার ছেলে রাজকুমার তিনি খেলা করিবেন।

কাঁসারি। দেওয়ান বাবু, এই বাবুর ছেলের নাম কি রাজ-কুমার, তিনি পরাপেটে কি করে বসাবেন, তিনি তো রাজমিস্ত্রি নন্, তিনি বাবুর ছেলে।

দেওয়ান। দূর বেটা মূর্খ, রাজার ছেলে যে তাকে রাজকুমার বলে, তাদের নাম আলাহিদা হয়, তুই বেটা পরাপেট্ কি বলচিস্।

কাঁসারি। দেওয়ান বাবু জানেন না, ঐ যে বাড়ীর সাম্‌নে ছাতের উপর তৈয়ার করে, কত লোক কত রকম করে, কিন্তু দেওয়ান বাবু, ঐ বাটীতে যা করেচে তা আর কি বলবো, আল্‌সের উপর যেন শূন্যে কত পরী শুয়ে আছে, আবার তাতে কত রকমের কত ফুল কেটেছে, তা আপনি এমন বাঁটুল কেন তৈয়ার কর্‌লেন।

দেওয়ান। রাজন্! এ বেটা পরাপেট্, পরাপেট্ কি বল্‌চে।

রাজা। অজবুক! তুমি বুঝিতে পারনি, ঐ যে আমার বাটীর মাঝ্‌খানে ছাতের উপর একটা মানুষ দাঁড়াইয়া আছে, ওকেই পরাপেট্ বলে, তা ও বেটার এর সঙ্গে কি। তুমি পাড়া গেঁয়ে মেড়া কি না, সেই জন্য বুঝ্‌তে পারনি, সে যাহা হউক, এখন বেটাকে বাঁটুলটা এইখানে রেখে যেতে বল। তুমি কি আর কোন লোক পেলে না?

দেওয়ান। না মহাশয়, ও কারিকর ভাল, আর শীঘ্রই দিবে বল্‌লে, সেই জন্যই আমি ওকে দিয়ে ছিলাম, “ওরে কাঁসারি, তুই এইখানে বাঁটুল রেখে যা।”

কাঁসারি। দেওয়ান বাবু, আমি পাব্‌ব না, ডাল্ ভাত্ খাই তাতে আবার মুর্খ, আপনি দরয়ান্‌দের বলুন্।

দেওয়ান বলিল। দূর্ বেটা মুর্খ, রাজার ছেলে নিয়ে খেলা কর্‌বে।

কাঁসারি। দেওয়ান বাবু, রাজার ছেলে তবে তো ভীম হয়েছে, কত বড়, আমার চেয়ে বড় ?

দেওয়ান। এ বেটা বড় জ্বালাতে লাগ্‌লো, সে ছেলে মানুষ, দুই বৎসরের ছেলে।

কাঁসারি। ওঃ বাবা। সে মরে যাবে না, ছেলে মানুষ সে কি করে তুল্‌বে? দাওয়ান বাবু সে কখন্ তুল্‌বে, আমি দেখ্‌তে পাব না ?

দেওয়ান। পাবি দাঁড়া এখানে।

দেওয়ান কোঁ হায় বলিয়া ডাকিলে, হুজুর বলিয়া এক দ্বারী সম্মুখে আসিল। দেওয়ান দ্বারীকে হুকুম্ করিল, এই বাঁটুল ঘর্‌কো অন্দর রাখো। দ্বারী বহু কষ্টে তুলিয়া ঘরের ভিতর রাখিয়া গেল।

রাজা দেওয়ানকে বলিল। ওহে, রাজকুমার এ কিকরে নিয়ে খেলা করবে।

দেওয়ান। শাস্ত্র সঙ্গত কার্য্য হইয়াছে, সকল পণ্ডিতে মত দিয়াছে, রাণীমা তিনিও রামায়ণে পড়েচেন, আপনিও মত দিয়াছেন। আপনার হুকুমে তৈয়ারি করা হইল, আমিও আপনার কৃপায় সমস্তই জানি, রাজকুমারের ইহাই উপযুক্ত হয়।

রাজা। আচ্ছা তবে রাজ কুমারকে নিয়ে আস্‌তে বল।

দেওয়ান মধুকে ডাকিয়া বলিল। গোলাপীকে বল্‌গে রাজ কুমারকে এই খানে নিয়ে আসতে।

রাণী উঠানের দ্বিতলের এক পাশের ঝিলির ভিতর হইতে সমস্ত শুনিতে ছিলেন, কারণ তাহার পুত্র ভরত, দশরথের পুত্র ভরতের মতন বাঁটুল খেলিবে, আনন্দের সীমা নাই, রাণী গোলাপীকে ডাকিয়া বলিল, গোলাপি! তুই রাজ কুমারকে রাজার কাছে বাহিরে নিয়ে যা, আমার ভরত আজ বাঁটুল খেলিবে।

গোলাপী রাজ দরবারের দরজাতে, আসিতে না আসিতে দেওয়ান খোকাকে কোলে করিয়া কাঁসারিকে দেখাইয়া, রাজ সমীপে উপস্থিত হইল। রাজা খোকাকে দেখিয়া হাসিতে হাসিতে বলিল ;— খোকা তোমার কেমন বাঁটুল হইয়াছে দেখিয়াছ, দেখ তুলিতে পারিবে? খেলা করিতে পারিবে? দেওয়ান তৎক্ষণাৎ খোকাকে কোল হইতে নামাইয়া দিল, খোকাও বাঁটুলের নিকট গিয়া কতরকম ভাবভঙ্গি করিতে লাগিল, তুলিতে চেষ্টা করিল, (বাল স্বভাব সিদ্ধ) কিন্তু যখন আনন্দ মিটিল না ও আনন্দ পাইল না, তখন ফিরিয়া বাপের নিকট আসিয়া নানা কথা বলিতে লাগিল।

দেওয়ান রাজাকে বলিল। মহাশয়! রাজ কুমার ইহা তুলিতে পারিবে না বোধ হয়, ইহার উপর তুলিয়া দিলে খেলিতে পারিবে। অমনি কাঁসারী বাহির হইতে, "ইহাতে লীলা খেলা ফুরাবে" বলিয়া, একেবারে দেওয়ানের সামনে উপস্থিত হইয়া কসে এক চড় মারিল, দেওয়ানও উহাকে ধরিল। দুই জনে বাঙ্গালী প্রসিদ্ধ যুদ্ধ হইতে লাগিল। রাজা ভয়ে অস্থির হইয়া "সিপাই! সিপাই! আরদালি! আরদালি।" বলিয়া উচ্চৈঃস্বরে ডাকিতে লাগিল ; সিপাইএর বদলে মধুও এক নেড়িমারা দরয়ান্ আসিয়া উপস্থিত হইল, রাজা রাগিয়া বলিল, "এই শালাকো মার্‌কো বাহার কর্ দেও, খুনে হায়. খুনে

হায়” উহারা কাঁসারিকে বিরালে ইঁদুর ধরার মতন্ ধরিয়া, মারিতে মারিতে বাহিরে লইয়া গেল। রাজা তাড়াতাড়ি কোঁচার কাপড় দিয়া, দেওয়ানের মুখ মুছাইয়া দিয়া বলিল;—খুনে বেটাকে কোথা থেকে নিয়ে এলে, এখুনি মেরে ফেলেছিল, ঠাণ্ডা হও, বস, বস।

দেওয়ান রাগে ও দুঃখে গদ্‌গদ্‌স্বরে বলিতে লাগিল;—শালা জাতে কাঁসারী, গণ্ড মুর্খ। আদার ব্যাপারি হয়ে শালার জাহাজের খবরে কাজ কি। বড় বড় বামুন্ পণ্ডিত বেটারা কত পয়সা নিয়ে মত দিলে, কত শাস্ত্র হইতে বামুন্ বেটারা শ্লোক উদ্ধার করিল, কি না শাস্ত্র সঙ্গত কার্য্য হইবে, তাতে আবার রাণীমা রামায়ণে পড়েচে, রাজা বুদ্ধিমান, তিনি সব আবার ভাল করে বিবেচনা করে দেখেচেন, আমি দেওয়ান, সব জানি, তা তে আবার এক্‌জামিন করে নিয়েচি, বেটা কিনা সইতে না পেরে, হনুমানের মতন এক লাফ দিয়ে এসেই চপেটাঘাত। তা রাজা মহাশয় কি বল্‌বো, যদি আরদালি সিপাই বেটারা না আস্‌তো, তো শালাকে আজ যমালয়ে পাঠিয়ে দিতুম্।

রাজা বলিল। অজ্‌বুক্! ঠাণ্ডা হও, এখন ওসব ছেড়ে দাও।

দেওয়ান উত্তর করিল। ছেড়ে দেবো কি মহারাজ, বেটাকে এক পয়সা দেবোনা, বেটার কে সাক্ষী আছে, যে রাজা পিতলের এক মন গাঁটুল গড়াইয়াছে।

রাজা। ঠিক্ ঠিক্, ছোট লোক্‌কে ভাতে মারাই ভাল। অজ-বুক্, তুমি কি বুদ্ধিমান্, কি ফিকিরবাজ্, হাজার হোক্ লেখাপড়া শিখেচো কি না। তা এখন যা ভাল হয় তা কর।

দেওয়ান বলিল। মহাশয়! আসুন দুই জনে তুলিয়া রাজ-কুমারের বুকে দিই, তাহা হইলেই বোধ হয় বেশ্ খেলা করিবে। দশরথের পুত্র ভরত যখন খেলিয়াছিল, তখনও এই রকম্ করিয়া তুলিয়া দিয়া থাকিবে, কারণ শাস্ত্র মিথ্যা হয় না। আর দেখুন, আট

মন হইতে এক মন হইয়াছে, কিন্তু আপনি দশরথের অপেক্ষা কিছুতেই ন্যূন নন্।

রাজা বলিল। তবে এস। খোকা এই সব দেখিয়া ভয়ে অস্থির হইয়া মা, মা বলিয়া কাঁদিতে লাগিল। খোকা খোকা বলিয়া রাজা কত আদর করিতে লাগিল, ঐ দেখ তোমার কেমন বাঁটুল, খেলা করিবে চল, খোকাও ঐদিকে চলিল, নানা রং তামাসা করিতে লাগিল।

দেওয়ান বলিল। তুমি এইখানে শোও, দেখ কেমন বাঁটুল নিয়ে খেলা করিবে, খোকা শুইল, আর উঠিল্ না। হে পাণ্ডিত্যাভিমানী-পাষণ্ড! তোমাদের ইহাতে কিছুই অলাভ নাই, কারণ তোমরা পাষণ্ড হও, তবে এইরূপে পুত্রের কেন দুর্দ্দশা বর্দ্ধন কর, যখন তাহারা কিছুই জানে না।

হে বালক বালিকাগণ! তোমরা আর বৃথা সময় নষ্ট করিও না। যাহাতে সভ্য হইতে পার, তাহার পথ অবলম্বন কর। সমাজ ধর্ম্ম শিক্ষকের নিকট হইতে শিক্ষা কর। এক পোষাক কর, এক খাদ্য খাও, এবং এক রং যাহাতে হয় তাহার চেষ্টা পাও, যদি এই রকম কর, তাহা হইলে কোন দিন জগতে সভ্য বলিয়া পরিগণিত হইতে পারিবে। পুরাতন শ্লোক ছেড়ে দাও, পুরাতন অভিমান ছাড়, পুরাতন "এক ব্যতীত দ্বিতীয় নাই" বলিয়া খিঁচুড়ি পাকান রহিত কর। যাকে তাকে অবতার অর্থাৎ বাপ ঠাকুরদাদা বলা ছেড়ে দাও, এবং সুন্দর দেখিলেই বাপ বলিও না। স্থূলের একতা শিক্ষা কর, স্থূলকে খুব বেশী আদর কর। পৃথিবীর স্বাধীন রাজাদের দেখিয়া, ধর্ম্মের, পোষাকের, খাদ্যের ও রঙের একতা শিক্ষা কর।

স্থূলের একতার নাম বাহ্যযোগ, আর দেহের একতার নাম অন্তর যোগ। জগতে যাহা কন্সেণ্ট্রেট্ করিবে, তাহারই ক্ষমতা শক্তি

অন্যের অপেক্ষা বেশী হইবে। গান্ পাউডার ধোয়ার কন্সেণ্ট্রেসন্ হয়, আবার গান্ পাউডারের কন্সণ্ট্রেসন্ ডিনামিট্ হয়। বড় বড় যুদ্ধ হইলে, তারপর সেই স্থানে মহা বৃষ্টি হয়, কারণ ধোয়া মেঘরূপে পরিণত হইয়া বৃষ্টি বর্ষণ করে। সাত্ ধর্ম্ম, সাত্ পোষাক, সাত্ খাদ্য ও সাত্ রং থাকিলে কোন কালে সভ্য হইতে পারিবে না। মূর্খেরা বলে, আজকাল বাঙ্গালা বড় সভ্য হইয়াছে, কারণ দুই চারিটী মেয়ে সিমির উপর বোম্বাই সাটী পরিতে শিখিয়াছে, মেয়ের পায়ে জুতা ও মোজা হইয়াছে, পাউডার মাখিয়া রং ফলাতে শিখিয়াছে, বিদ্যালয়ে পরীক্ষা দিয়া উত্তীর্ণ হইতেছে, কালা ও ধলার ভিতর হইতে স্বামী মনোনীত করিতে শিখিয়াছে, বিধবা বিবাহ করিতেছে, হাতা বেড়ী ছাড়িয়া গৈরিকধারিণী হইয়া অবতার তৈয়ার করিতেছে, আর সব দুঃখ হরিপালে দিয়া, টীয়া পাখীর ন্যায় "এক ব্যতীত দ্বিতীয় নাই" বুলি কপ্চাতে শিখিয়াছে। পুরুষেরাও ইহাদিগের অপেক্ষা কম নহে, কারণ উহাদেরও সব হইয়াছে, দুঃখের ভিতর কেহ কাহাকেও চিনিতে পারে না, কেহ কাহারও ভাল দেখিতে পারে না, সকলেই হাম্ বড়া, সকলেই হাম্ গোরা, সকলেই হাম্ ব্রহ্মা।

চতুরঙ্গ. বিহনে হি রাজা নাহি হয়,  
কলাপ্ ব্যাকরণে হি লিঙ্গ নাই কয়।  
প্রলাপ বাক্য প্রায়ই হয় সমুদয়,  
তবুও সকলে সাজা লইতে সদয়।

[পাঁচটি অধ্যায়েতেই গল্পের ছলে ইস্পিরিট্ ও ম্যেট্রারকে অর্থাৎ এক ও বহুকে বুঝান হইয়াছে। এক ও বহু কি ইহা না জানিয়া, অশিক্ষিত লোকের পরামর্শে অর্থাৎ বুক্তিতে কার্য্য করিলে, শেষে দুঃখ ভোগ করিতে হয়। ছেলেধরা ও ডাইনীর হাত হইতে রক্ষা পাইবার উপায় খালি লবণ ও জল পড়া অর্থাৎ মিত্র-রহস্য হয়। বালকবালি-কারা যেন কোন সময়ে লবণ ও জল পড়া হইতে রহিত না হও, কারণ হইলেই ছেলেধরা ও ডাইনীরা ধরিবে ও খাইয়া ফেলিবে। সাবধান, সাবধান, সাবধান।]

ষষ্ঠ অধ্যায়

# ভারতরাজাবলি।

## সূর্য্যবংশ

| | |
|---|---|
| ১। ইক্ষাকু। | ৮। ধুন্দুমার। |
| ২। কুক্ষি। | ৯। যুবনাশ্ব। |
| ৩। বিকুক্ষি। | ১০। মান্ধাতা। |
| ৪। বাণ। | ১১। সুসন্ধি। |
| ৫। অনরণ্য। | ১২। ধ্রুবসন্ধি। |
| ৬। পৃথু। | ১৩। ভরত। |
| ৭। ত্রিশঙ্কু। | ১৪। অসিত। |

ভারত রাজাবলি ঠিক্ করা অতি দুরূহ, কারণ কোন সংস্কৃত পুস্তক হইতে ঠিক্ করা যায় না। রামায়ণ, মহাভারত, পুরাণ ও শ্রীমদ্ভাগবত, যাহাহইতে ঠিক্ করা যাইতে পারে, কিন্তু দুঃখের বিষয়, একখানি পুস্তক অপর একখানি পুস্তকের সহিত মিলে না। রামায়ণ মহাভারতের সহিত, মহাভারত পুরাণের সহিত, পুরাণ শ্রীমদ্ভাগবতের সহিত মিলনাই, প্রত্যেক প্রত্যেক পুস্তক, প্রত্যেক প্রত্যেক রকম লিখিয়াছে, কিন্তু সমস্ত পুস্তকই এক সূর্য্য ও চন্দ্র বংশকে বিশেষ রূপে বর্ণনা করিয়াছে। কোন্ পুস্তক ঠিক্ এবং কোন্ পুস্তক অঠিক্ ইহা ঠিক্ করা অতি ভয়ানক ব্যাপার, এক পক্ষে বাল্মীকিকে আঘাত

| | | | |
|---|---|---|---|
| ১৫। | সগর। | ২৮। | প্রসুশ্রুক |
| ১৬। | অসমঞ্জ। | ২৯। | অম্বরীষ। |
| ১৭। | অংশুমান। | ৩০। | নহুষ। |
| ১৮। | দিলীপ। | ৩১। | যযাতি। |
| ১৯। | ভগীরথ। | ৩২। | নাভগ। |
| ২০। | কাকুৎস্থ। | ৩৩। | অজ। |
| ২১। | রঘু। | ৩৪। | দশরথ। |
| ২২। | কল্মষ্পাদ। | ৩৫। | রামচন্দ্র। |
| ২৩। | শঙ্খন। | | |
| ২৪। | সুদর্শন। | | চন্দ্রবংশ। |
| ২৫। | অগ্নিবর্ণ। | ৩৬। | ভরত। |
| ২৬। | শীঘ্রগ। | ৩৭। | ভূমণ্যু। |
| ২৭। | মরু। | ৩৮। | সুহোত্র। |

করা হয়, অপর পক্ষে ব্যাসকে আঘাত করা হয়, তদকারণ রামায়ণে ও মহাভারতে যাহা আছে তাহাই উদ্ধৃত হইল।

কশ্যপ দক্ষ রাজার কন্যা দাক্ষায়িনীকে বিবাহ করিয়াছিলেন, হর দক্ষরাজার কন্যা দাক্ষায়িনীকে বিবাহ করিয়াছিলেন, কশ্যপ ও হর শ্বেত ছিলেন, ইক্ষাকু লাল ছিলেন, প্রথমটি প্রকৃত ব্রাহ্মণ অর্থাৎ শ্বেত, দ্বিতীয়টি প্রকৃত ক্ষত্রিয় অর্থাৎ লাল, কশ্যপ আসিয়া কাশ্মীর স্থাপন করেন, ইক্ষাকু অযোধ্যা স্থাপন করেন। ইঁহারা এক স্থান হইতে আসেন নাই, যদি আসিতেন তাহা হইলে এক রং হইতেন। একজন শ্বেত দেশ হইতে এবং অপরটি লাল দেশ হইতে আসিয়াছিলেন, কোন্ সময় তাহা ঠিক্ করা যায়না, কারণ অনেক অব্দ গত হইয়াছে। ইঁহারা এবং ইঁহাদিগের আনুসঙ্গিক জন সস্ত্রীক আসিয়া ছিলেন কি না, ইহার অত্যন্ত গোলমাল্, যদিও আসিয়া থাকেন, কিন্তু

| | |
|---|---|
| ৩৯। হস্তী। | ৫১। পরীক্ষিত। |
| ৪০। অজমীঢ়। | ৫২। জন্মেজয়। ২ |
| ৪১। ঋক্ষ। | |
| ৪২। সম্বরণ। | জরাসন্ধ বংশ। |
| ৪৩। কুরু। | ৫৩। সহদেব। |
| ৪৪। জন্মেজয়। ১ | ৫৪। মার্জ্জারি। |
| ৪৫। ধৃতরাষ্ট্র। | ৫৫। শ্রুতশ্রব। |
| ৪৬। প্রতীপ। | ৫৬। অযুতায়ু। |
| ৪৭। শান্তনু। | ৫৭। নিরমিত্র। |
| ৪৮। বিচিত্রবীর্য্য। | ৫৮। সুনক্ষত্র। |
| ৪৯। পাণ্ডু। | ৫৯। বৃহৎসেন। |
| ৫০। যুধিষ্ঠির। | ৬০। কর্ম্মজিৎ। |

তাঁহাদের দেশীয় স্ত্রীতে যে তাঁহাদের সন্তান সন্ততি হইবেনা ইহা ঠিক্ আছে, বিশেষতঃ শ্বেতদের, কারণ উমা এক দিন হরের সহিত পুত্র কামনা করিয়া আমোদ প্রমোদ করিতেছিলেন, এমন সময়ে দেবতারা আসিয়া তাঁহার কামনা ভঙ্গ করায় তিনি কোপান্বিতা হইয়া শাপ দেন, "যেমন তোমরা আমার পুত্র কামনা ভঙ্গ করিলে, তেমন তোমাদের স্বদেশীয় স্ত্রীতে তোমাদের অপত্য উৎপত্তি হইবেক না" ইহাতে স্পষ্ট বুঝা যাইতেছে, যে শ্বেতদের পুত্রেরা অন্য দেশীয় স্ত্রী হইতে হইয়াছে। সপ্তর্ষিরাই প্রকৃত শ্বেত হন;—মরীচি, অত্রি, অঙ্গিরা, পুলহ, পুলস্ত, ক্রতু ও ভৃগু ইঁহারা কেহ লালেতে ও কেহ কালাতে সন্তান উৎপাদন করিয়াছিলেন, ইঁহাদিগের বংশাবলি দেখিলে জানিতে পারিবে। তন্মধ্যে পুলহ ও ক্রতুরবংশ লোপ জানিবে। ইক্ষাকুর শত পুত্র হইতে অনেক রকম বংশ স্থাপন হইয়াগিয়াছে, তন্মধ্যে দশজনের কিছু কিছু বলিব

৬১। সুতঞ্জয়।
৬২। বিপ্র।
৬৩। শুনি।
৬৪। ক্ষেম।
৬৫। সুব্রত।
৬৬। ধর্ম্মসূত্র।
৬৭। সম।
৬৮। দ্যুমৎসেন।
৬৯। সুমতি।
৭০। সুবল।
৭১। সুনীথ।
৭২। সত্যজিত।

সুনিকবংশ।

(সত্যজিতের পুত্র রিপুঞ্জয়কে তাহার মন্ত্রী শুনিক হত করিয়া তাহার পুত্র প্রদত্তকে রাজা করিয়া ছিল)।

৭৩। প্রদত্ত।
৭৪। পালক।
৭৪।১। বিশাখ যুপ।
৭৪।২। জনক।
৭৫। নন্দিবৰ্দ্ধন।

———

৭৬। শিশুনাগ।
৭৭। কাকবর্ণ।

সর্ব্ব কনিষ্ঠ কবি বিবাহ না করিয়া মানব লীলা সম্বরণ করেন। নবম নভাগ তাঁহার বংশে রথীতর জন্মগ্রহণ করেন, তিনি অপুত্রক হওয়ায়, অঙ্গিরাকে অনুরোধ করায়, অঙ্গিরা রথীতরের স্ত্রীতে সন্তান উৎপাদন করেন্ এবং উঁহারা রথীতর ব্রাহ্মণ বলিয়া খ্যাত।

অষ্টম নরীসন্ত ইঁহার বংশে অগ্নিবেশ্য জন্ম গ্রহণ করেন এবং উঁহার সন্তানেরা আগ্নিবৈশ্যায়ন ও কানীন ও জাতূকর্ণ ব্রাহ্মণ বলিয়া খ্যাত। সপ্তম বৃষধ্র অগ্নিতে দেহ ত্যাগ করেন। ষষ্ঠ করুষ্ তাঁহার পুত্রেরা কারুষ ব্রাহ্মণ বলিয়া খ্যাত। পঞ্চম ধৃষ্ট, তাঁহার বংশেরা ধার্ষ্ট ব্রাহ্মণ বলিয়া খ্যাত।

চতুর্থ দিষ্ট ইনি বৈশ্য হন, ইঁহার বংশে ত্রিনবিন্দু জন্ম গ্রহণ করেন, তিনি অলম্বুষাকে বিবাহ করিয়া ছিলেন, এবং ইঁহার কন্যা ইলবিলার সহিত বিশ্রবা মুনির বিবাহ হইয়াছিল, বিশ্রবা মুনির পুত্রের নাম কুবের হয়। দিষ্টের বংশধরেরা বিশলপাতি বলিয়া কথিত।

| | |
|---|---|
| ৭৮। ক্ষেমধর্ম্মন। | ৮৮। বিন্দুসার। |
| ৭৯। ক্ষেত্রঞ্জয়। | ৮৯। অশোক বর্দ্ধন |
| ৮০। বিম্বিসার। | ৯০। সুযশা। |
| ৮১। অজাতশত্রু। | ৯১। দশরথ। |
| ৮২। দর্ভক। | ৯২। সঙ্গত। |
| ৮৩। | ৯৩। শালিশূক। |
| ৮৪। নন্দিবর্দ্ধন। | ৯৪। সোমশর্ম্মা। |
| ৮৫। মহানন্দ। | ৯৫। সতধম্ব। |
| ৮৬। নন্দ। | ৯৬। বৃহদ্রথ। |
| মৌর্য্য বংশ। | শুঙ্গবংশ। |
| (চানক্য নন্দকে হত করিয়া চন্দ্রগুপ্তকে রাজা করেন)। | (বৃহদ্রথের মৃত্যু হইলে তাহার সেনাপতি পুষ্পমিত্র রাজা হন)। |
| ৮৭। চন্দ্রগুপ্ত। | ৯৭। পুষ্পমিত্র। |

তৃতীয় সর্যাতি, যিনি আপন কন্যা সুমতীকে ভৃগু পুত্র চ্যবনকে দান করিয়াছিলেন, যাঁহার বংশে রেবতী জন্ম গ্রহণ করেন, রেবতী শ্রীকৃষ্ণের জেষ্ঠভ্রাতা বলরামকে বিবাহ করিয়াছিলেন, রেবতী সর্যাতি হইতে চতুর্থ পুরুষ হন। দ্বিতীয় নৃগ, যাঁহার বংশ পঞ্চম পুরুষে লোপ হয়।

প্রথম ইক্ষাকু যাঁহার বংশধরেরা অযোধ্যা পতি বলিয়া কথিত হন। ভারতরাজা বলিতে পর্য্যায়ক্রমে যে নাম আছে, তাহা যে কেবল ইক্ষাকু বংশ সম্ভুত ইহা যেন মনে করা না হয়, ইক্ষাকুর ভ্রাতার বংশধর দিগের ও নাম আছে, জানিবে। সগর কশ্যপের কন্যা সুমতীকে বিবাহ করিয়াছিলেন, রাবণের দিগ্বিজয়েতে সগর হইতে রঘু পর্য্যন্ত কোথায়ও নাম উল্লেখ নাই, কিন্তু অনরণ্য ও মান্ধাতার নাম দেখিতে পাওয়া যায়। অনরণ্য রামায়ণের কথিত মতে,

৯৮। অগ্নিমিত্র
৯৯।
১০০। বসুমিত্র।
১০১। অদ্রক।
১০২। পুলিন্দ।
১০৩। ঘোষ।
১০৪। বজ্রমিত্র।
১০৫। ভগধত।
১০৬। দেবভূতি।

কন বংশ।

(দেবভূতিকে তাঁহার মন্ত্রী বসুদেব হত করিয়া রাজা হন)।

১০৭। বসুদেব।
১০৮। ভূমিত্র।
১০৯। নারায়ণ।
১১০। সুশর্ম্মণ।

অন্ধবংশ।

(সুশর্ম্মাকে বলী হত করিয়া রাজা হন, ইনি জাতে শুদ্র ছিলেন)।

১১১। বলী।
১১২। কৃষ্ণ।
১১৩। শতকর্ণ।
১১৪। পৌর্ণমাস।
১১৫। লম্বোদর।
১১৬। দ্বিবিলক।
১১৭। মেঘস্বাতি।

মান্ধাতার পূর্ব্বপুরুষ, কিন্তু অন্য পুস্তকে মান্ধাতা অনরণ্যের পূর্ব্বপুরুষ হন, ইক্ষাকু হইতে অনরণ্য পঞ্চম পুরুষ হন এবং রাম পঞ্চ ত্রিংশত্ পুরুষ হন। রাবণ অনরণ্যকে দ্বন্দ্ব যুদ্ধে হারাইয়া হতজীবন করিয়া স্বর্গে পাঠাইয়াছিলেন, মান্ধাতার সহিত দ্বন্দ যুদ্ধে রাবণ সমান হইয়াছিলেন। মান্ধাতার কন্যাগণকে সৌভরিমুনি বিবাহ করেন, যাঁহার আশ্রমে রামচন্দ্র গিয়াছিলেন। মথুরার রাজা দৈত্য লবণ মান্ধাতাকে দ্বন্দ যুদ্ধে মানবলীলা সম্বরণ করিতে বাধিত করিয়াছিলেন। রাবণ লবণের মাতৃস্বসা সুর্পনখার ভ্রাতা। লবণ রামের ভ্রাতা শত্রুঘ্নের দ্বারায় হত হন, এবং রাম রাবণকে স্বর্গে পাঠান। এক রাবণ যে এত কাল বাঁচিয়া এত কাণ্ড করিয়া শেষে লঙ্কাকাণ্ডে মানব লীলা শেষ করেন, ইহা কত দূর সম্ভবপর ও যুক্তি সিদ্ধ তাহা পাঠক-পাঠিকাগণেরা মীমাংসা করিয়া লইবে। রাক্ষসের ভিতর যিনি

১১৮। পটুমান
১১৯। তালক।
১২০। শীবস্বাতি।
১২১। পুরুষভেরু।
১২২। সুনন্দন।
১২৩। চকোবক
১২৪। বটক।
১২৫। গোমতিপুত্র।
১২৬। পুরীমৎ।
১২৭। মেদাশিরা।
১২৮। শিবচ্ছন্দস।
১২৯। যজ্ঞশ্রী।
১৩০। বিজয়।
১৩১। চন্দ্রবীজ

১৩২। বিক্রমাদিত্য।

পাল বংশ।

১৩৩। সুমদ্র পাল
১৩৪। চন্দ্র পাল।
১৩৫। সহায় পাল।
১৩৬। দেব পাল।
১৩৭। নরসিংহ পাল।
১৩৮। শ্যাম পাল।
১৩৯। রঘু পাল।

প্রধান হইতেন ও যিনি মানবের মনে ভয় উৎপাদন করিয়া দিতে পারিতেন, বোধহয়, তিনিই তৎকালিক লোকের দ্বারা রাবণ বলিযা কথিত হইতেন, যেমন শতক্রতু করিলেই ইন্দ্র বলিয়া কথিত হইত। কিন্তু কোনটি প্রথম ইন্দ্র এবং কোনটি শেষ ইন্দ্র যেমন ঠিক্ করা যায় না, তেমন কোনটি প্রথম রাবণ ও কোনটি লঙ্কাকাণ্ডের রাবণ ইহাও ঠিক্ করা অতি দুরূহ ব্যাপার।

চন্দ্রবংশের উৎপত্তি অতি আশ্চর্য্য কাণ্ড যাহা পুস্তক পড়িলে জানিতে পারিবে। চন্দ্র কিঞ্চিত্ দিন বৃহস্পতির স্ত্রী তারাকে সম্ভোগ করেন, যাহাতে তারার গর্ভ হয় এবং এই গর্ভ লইয়া দেবতাদিগের মধ্যে মহা গণ্ডগোল উপস্থিত হয়। ইন্দ্রাদি সমস্ত দেবতারা ইহার কিছুই স্থির না করিতে পারায়, ব্রহ্মা নির্জনে তারাকে জিজ্ঞাসা করেন, হে তারে। এই গর্ভ কাহা হইতে হইযাছে ?

লজ্জান্বিতা তারা অধঃবদন হইয়া বলিলেন ;—চন্দ্র হইতে।

১৪০। গোবিন্দ পাল

১৪১। অমৃত পাল।

১৪২। বালী পাল।

১৪৩। মহী পাল।

১৪৪। হরি পাল।

১৪৫। সীশ পাল।

১৪৬। মদন পাল।

১৪৭। কর্ম্ম পাল।

১৪৮। বিক্রম পাল।

চন্দ্র বংশ

১৪৯ মুলুক চন্দ্র।

১৫০ বিক্রম চন্দ্র।

১৫১। অগিন চন্দ্র।

১৫২। রামচন্দ্র।

১৫৩। হরিচন্দ্র।

১৫৪ কল্যান চন্দ্র।

১৫৫ ভীম চন্দ্র।

১৫৬। লাভ চন্দ্র।

১৫৭। গোবিন্দ চন্দ্র।

১৫৮। বাণী পদ্মাবতী।

বৈরাগী বংশ।

১৫৯। ভবি প্রেম।

১৬০। গোবিন্দ প্রেম।

সকলে বলিল, তারার এই পুত্র বুধ বলিয়া খ্যাত হউক।

পুরুরবার বংশ হইতে জহ্নুমুনি হইয়াছেন, যিনি এক গণ্ডুষে গঙ্গাকে উদরসাৎ করিয়া ছিলেন। জহ্নুবংশে গাধি জন্ম গ্রহণ করেন এবং উঁহার কন্যা সত্যবতীকে ভৃগুবংশের ঋচীক বিবাহ করেন, বিশ্বামিত্র গাধির পুত্র হন, ইঁহার শত পুত্র বশিষ্ঠের শাপে ডোম হয়, আবার বিশ্বামিত্রের শাপে বশিষ্ঠেব শত পুত্র ডোম হয়। শক্তি হইতে বশিষ্ঠের বংশ থাকে। শুনশেফ হইতে বিশ্বামিত্রের বংশ থাকে। বিশ্বামিত্র, অম্বরীষ ও শ্রীরামের দ্বারায় ক্ষত্রিয়ের বল প্রবল হয়, কারণ বশিষ্ঠ, দুর্ব্বাসা ও পরশুরাম উঁহাদিগের নিকট পরাজয় স্বীকার করিয়াছিলেন। পুরুরবার পুত্র আয়ু, তাঁহার পাঁচটী পুত্র হয়। পঞ্চম অনেন, যাঁহার বংশে শান্ত রাজা জন্মিয়াছিলেন। চতুর্থ রভ, যাঁহার পুত্রেরা রাভ ব্রাহ্মণ বলিয়া খ্যাত।

| | |
|---|---|
| ১৬১। গোপাল প্রেম। | ১৭৩। লক্ষ্মীসেন। |
| ১৬২। মহাবাহু। | ১৭৪। দামোদর সেন। |
| সেনবংশ। | সিংহবংশ। |
| ১৬৩। আদিসেন। | ১৭৫। দীপ সিংহ। |
| ১৬৪। বিলাল সেন। | ১৭৬। রাজ সিংহ। |
| ১৬৫। কেশব সেন। | ১৭৭। রাণা সিংহ। |
| ১৬৬। মধু সেন। | ১৭৮। নর সিংহ। |
| ১৬৭। ময়ুর সেন। | ১৭৯। হরি সিংহ। |
| ১৬৮। ভীম সেন। | ১৮০। জীবন সিংহ। |
| ১৬৯। কল্যাণ সেন। | চোহান বংশ। |
| ১৭০। হরিসেন। | ১৮১। পৃথ্বীরাজ। |
| ১৭১। ক্ষেমসেন। | ১৮২। অভয় পাল। |
| ১৭২। নারায়ণ সেন। | ১৮৩। দুর্জ্জন পাল। |

তৃতীয় রজি, যিনি প্রহ্লাদের সমসাময়িক হন। যযাতির চতুর্থ পুত্র অনুর বংশ হইতে বলি রাজা হয়, ইনি অপুত্রক হওয়ায় সম্বত্তের পুত্র দীর্ঘতমাকে অনুরোধ করায়, বলির স্ত্রীতে দীর্ঘতমা সন্তান উৎপাদন করেন, বলির বংশে রোমপাদ ওরফে চিত্ররথ জন্মগ্রহণ করেন, ইনি অঙ্গদেশের রাজা, যাঁহার সঙ্গে অযোধ্যাপতি দশরথ মৈত্রতা স্থাপন করিয়াছিলেন।

প্রহ্লাদ ইন্দ্রকে জয় করিয়া ইন্দ্রত্ব লাভ করিয়াছিলেন, পরাজিতইন্দ্র রজির সাহায্য-প্রার্থনা করেন, রজি প্রহ্লাদকে জয় করিয়া ইন্দ্রকে না দিয়া নিজে ইন্দ্রত্ব বহুদিন ভোগ করিয়া গত হইলে, তাঁহার পুত্রেরা ইন্দ্রত্ব ভোগ করিতে বাসনা করেন, কিন্তু ইন্দ্র তাহাতে সম্মত না হইয়া বৃহস্পতির মতানুসারে রজির সমস্ত বংশধরগণকে নষ্ট করেন। দ্বিতীয় ক্ষেত্রবৃদ্ধ ইহাঁর পুত্র সুহোত্র, সুহোত্রের

| | | | |
|---|---|---|---|
| ১৮৪। | উদয় পাল। | ১৯৬। | ইব্রাহিম। |
| ১৮৫। | যশ পাল। | ১৯৭। | মস্থদ। ৩ |
| | —— | ১৯৮। | আশ্লন। |
| | মুসলমান বংশ। | ১৯৯। | বররাম। |
| ১৮৬। | সবক্ত জীন। | ২০০। | খসরু। |
| ১৮৭। | ইজ মেল। | ২০১। | খসরু মালিক। |
| ১৮৮। | মামুদ। | | —— |
| ১৮৯। | মহম্মদ। | | তুরস্ক বংশ। |
| ১৯০। | মস্থদ। ১ | ২০২। | কুতব উদ্দীন আইবেক |
| ১৯১। | মমুদ। | ২০৩। | আরাম। |
| ১৯২। | মস্থদ। ২ | ২০৪। | অলৃটমিশ। |
| ১৯৩। | আবদুল হোসেন আলি | ২০৫। | রুকুদ্দীন ফিরোজ। |
| ১৯৪। | আবদুল রসিদ। | ২০৬। | রোজীয়া বেগম। |
| ১৯৫। | ফেরব জাদ। | ২০৭। | বৈরাম। |

তিন পুত্র প্রথম কাশ্য, যাঁহার বংশে ধন্বন্তরি জন্মগ্রহণ করেন, যিনি আয়ুর্ব্বেদ প্রণেতা হন, এবং ইঁহার বংশধরেরা কাশীর রাজা বলিয়া খ্যাত। দ্বিতীয় কুশ যাহাতে ক্ষেত্রধর্ম্ম রাজা ছিলেন। তৃতীয় গৃতসমদ যাঁহার বংশে শৌনক জন্মিয়া এবং ঋক্‌বেদ প্রচার করিয়া, বহ্বৃচ বলিয়া খ্যাত হন, ইঁহার বংশধরেরা শুনক, সুহোত্র, গৃৎসমদ প্রবর ও ব্রাহ্মণ বলিয়া খ্যাত। প্রথম নহুষ যাঁহার ছয় পুত্র, জেষ্ঠ্যরাজ্য লইতে অস্বীকার করায়, দ্বিতীয় যযাতিকে রাজ্যাভিষিক্ত করিয়া স্বর্গে গত হন। অন্য চারিজন যযাতির অনুমত্যানুসারে চারিদিকে গমন করেন। জ্যেষ্ঠ যতি অগস্তের সমসাময়িক ছিল।

যযাতি শুক্রচার্য্যের তনয়া দেবযানী ও দৈত্য বৃষপর্ব্বের কন্যা শর্মিষ্ঠাকে বিবাহ করেন। যযাতির পাঁচ পুত্র হয়, সর্ব্ব কনিষ্ঠ পুরু

| | |
|---|---|
| ২০৮। মস্যুদ। | ২২২। নসিরুদ্দিন মহম্মদ। |
| ২০৯। নরিরুদ্দীন। | ২২৩। হোমান। |
| ২১০। যেসিয়া উদ্দীন। | ২২৪। মামুদ। |
| ২১১। বলবন। | ২২৫। সাএদখীর খাঁ। |
| ২১২। কৈকোবদ। | ২২৬। সাএদ মবারিক। |
| ২১৩। জেলালুদ্দীন। | ২২৭। সাএদ মহম্মদ। |
| ২১৪। আলাউদ্দিন। | ২২৮। সাএদ এলাউদ্দীন। |
| ২১৫। ওমার। | |
| ২১৬। মবারিক। | |
| ২১৭। ঘ্যাসুদ্দীন। ১ | আফগান বংশ। |
| ২১৮। মহম্মদ। | ২২৯। বিলোল লেভী। |
| ২১৯। ফিরোজ। | ২৩০। সেকন্দর। |
| ২২০। ঘ্যাসুদ্দীন। ২ | ২৩১। ইব্রাহিম। |
| ২২১। আবু বেকার। | ২৩২। সেব্সা। |

ব্যতীত অন্য চারি পুত্রকে তেজ্যপুত্র করেন কারণ পুত্রেরা পিতার কথা শুনেন নাই, বিশেষতঃ যদুকে শাপ দেন, "যে তোমার বংশ-ধরেরা সোমবংশ বলিয়া কথিত হইবে না, তুমি যাতুধান উৎপাদন করিবে।" পুরু-রাজা হইলেন, যাঁহার বংশে মেধাতিথি জন্ম গ্রহণ করেন, এবং যাঁহার বংশধরেরা প্রস্কন্ন ব্রাহ্মণ বলিয়া খ্যাত। অজ-মীঢ় দুরীতক্ষও গর্গ ব্রাহ্মণ হইয়াছিলেন, অজমীঢ়ের বংশে মুগদল্য হন, যাঁহার কন্যা অহল্যা, গৌতম মুনিকে বিবাহ করেন। রাজা দুশ্মন্ত পুরুবংশে জন্মিয়াছিলেন, যাঁহার পুত্র ভরতরাজ চক্রবর্ত্তী হন, যাহা সর্ব্ব পুস্তকে একাধারে বলে। রাজা দুশ্মন্ত মিশ্বামিত্রের কন্যা শকুন্তলাকে কন্নমুনির আশ্রমে বিবাহ করেন। কন্নমুনি দশরথের সম-সাময়িক, এবং রাজা রোমপাদ দশরথের সমসাময়িক হন। ঋষ্যশৃঙ্গকে

২৩৩। সেলিম সা।
২৩৪। ফেরোজ সা।
২৩৫। মহম্মদ।
২৩৬। সেকন্দর।

মোগল বংশ।

২৩৭। বেবার।
২৩৮। হুমায়ুন।
২৩৯। আকবর।
২৪০। জাহাঙ্গীর।
২৪১। সাজীহান।
২৪২। আরংজীব।
২৪৩। বাহাদুর সা।
২৪৪। জেহান্দর সা।
২৪৫। ফেরক সা।
২৪৬। রেফিয়া আদ্দিরজাদ
২৪৭। রেফিয়া আদ্দৌলত।
২৪৮। মহম্মদ সা।
২৪৯। আমেদ।
২৫০। আলাম্‌গীর। ২
২৫১। সাআলম্‌।

কৃশ্চান্‌ বংশ।

২৫২। জর্জ। (৩)
২৫৩। জর্জ। (৪)
২৫৪। উইলীয়ম। (৪)
২৫৫। মহারাণী ভিক্টোরিয়া
২৫৬। এডওয়ার্ড। (৭)

রোমপাদের নিকট হইতে দশরথ পুত্রার্থী হইয়া অযোধ্যাতে লইয়া গিয়াছিলেন। শ্রীরাম ভরদ্বাজের সমসাময়িক হন। চন্দ্রবংশের ভরত অপুত্রক হওয়ায় ভরদ্বাজকে দত্তকপুত্র রূপে গ্রহণ করেন, ইহার কারণ বিতথ বলে।

শ্রীরাম সরযুতে প্রাণত্যাগ করিবার অগ্রে তাঁহার পুত্রদের ও ভ্রাতার পুত্রদের প্রদেশাধিপতি করিয়াছিলেন, এবং বহুদিন অযোধ্যা অরণ্য হইয়াছিল ইহাও কথিত হয়। এই সব কারণ ভরতকে শ্রীরামের পরে ফেলিলাম, কত দূর ঠিক্‌ পাঠক পাঠিকারা মীমাংসা করিয়া লইবে। ভরত হইতে জন্মেজয় পর্য্যন্ত যাহা মহাভারতে আছে তাহাই রহিল। মগধ রাজা সহদেব হইতে বিক্রমাদিত্য

মরীচি।
|
কশ্যপ।
|
কাশ্যপ।
|
বিভাণ্ডক।
|
ঋষ্যশৃঙ্গ।

---

অত্রি।
|
দুর্ব্বাসা।

---

ক্রতু

---

পুলহ

---

গৌতম।
|
শতানন্দ।
|
সত্যদৃত।
|
শরদ্বান।
|
কৃপাচার্য্য।

---

পুলস্ত্য।
|
বিশ্রবা।
|
রাবণ ও কুবের।

---

অঙ্গিরা
|
বৃহস্পতি, সম্বর্ত্ত, উতথ্য

বৃহস্পতি — কচ

সম্বর্ত্ত — দীর্ঘমতা,

বৃহস্পতি সম্বর্ত্তের স্ত্রী মমতাতে এক সন্তান উৎপাদন করেন, উঁহার নাম ভরদ্বাজ।
|
দ্রোণাচার্য্য।

---

ভৃগু।
|
ঋচীক।
|
জমদগ্নি।
|
পরশুরাম।

---

বশিষ্ঠ।
|
শক্তি।
|
পরাশর।
|
ব্যাস।
|
স্তুকদেব।

---

কুশ।
|
কুশনাভ।
|
গাধি।
|
বিশ্বামিত্র।

পর্য্যন্ত স্যার উইলিয়ম জোন্স হইতে উদ্ধৃত হইল। সমুদ্রপাল হইতে যশপাল পর্য্যন্ত হরিশ্চন্দ্র মোহনচন্দ্র চন্দ্রিকা হইতে এবং সত্যার্থ প্রকাশ গ্রন্থের সহিত মিল করিয়া লেখা হইল। সুবক্তজিন হইতে মহারাণী ভিক্টোরিয়া পর্য্যন্ত ইয়ুনিভারসেল্ ইতিহাস হইতে উদ্ধৃত হইল।

কাড়ওয়ার্থ পড়িলে উচ্চ মাথা হবে,
একরট নেপোলিয়ানে স্থূল শিক্ষা লবে।
দত্তা ত্রেয়েতে খুব জ্ঞানের ভোগ খাবে,
কিন্তু বাল্মীকি ও ব্যাসে সর্ব্ব শিক্ষা পাবে।

চিন্তা-বহস্পটি ফুরাল, নটে গাঁছ টিমুরাল

ক্রিয়াযোগ, জ্ঞানযোগ, লণ্ডভণ্ড যবে।
প্রেমযোগ ও যোগাযোগ নির্ম্মূল তবে।

বি, মিত্র।



# প্রেম-রহস্য।

শ্মশান মশান গায়ে ছাই, তবে হে পাই প্রেমকে ভাই,
দর্শন পুরাণ স্মৃতি ছাই, কালে এটা ওটা সব চাই।
কারে কবহে রহস্য ভাই,
লীলা হয় তাই তাই তাই।

### প্রথম পরিচ্ছেদ।

## চণ্ডাল-গ্রাম।

কোন সময়ে মহানিধির কিঞ্চিৎমাত্র দূরে একটী গ্রাম ছিল, কিন্তু তথায় অনেক চণ্ডাল একত্র বাস করিবার কারণ উহা চণ্ডাল গ্রাম বলিয়া কথিত হইত। চণ্ডালগ্রামটী পক্ষীচক্ষুদৃষ্টতে বড় মন্দ নয়। থরে থরে যেথা সেথা বৃহৎ বৃহৎ বৃক্ষ বহুদিনের পরিচয় দিত। মধ্যে মধ্যে অনেক পর্ণকুটীর, কিন্তু সমস্ত পর্ণকুটীরের সম্মুখের দেয়াল

ষোড়শীর অঙ্গুলির দ্বারা নানাবর্ণে সিন্দুর চুপড়ীর মতন চিত্রিত হইবার কারণ এক অপূর্ব্ব শোভা ধারণ করিয়াছিল। চালের মট্‌কাতে মাথার খুলি ও কিনারাতে কেলা তীর, ধনুক ও ভোঁতা অস্ত্র শস্ত্র সজ্জিত ছিল। দ্বারে দ্বারে প্রায় কোল গোঁত গোঁত করিত। রাস্তা এঁকা বাঁকা ছিল। ঘেঁটু, আকন্দ ও সজনীফুল আমোদিনী-দের আমোদ দিত।

মিউনিসিপ্যালিটী, পাবলিক্‌ লাইব্রেরী, এসোসিয়েসন, থিয়েটার, গার্ডন, কলেজ, ডিস্পেন্সারি, হসপিটেল, বাজার, ঘাট, ও মন্দির এই সমস্তেরই তথায় অভাব ছিল, কিন্তু একটি পঞ্চাত এই সব্‌ দুঃখকে মোচন করিয়া গ্রামবাসীদিগকে আনন্দ দিত।

চিন্তামনি সর্দ্দার এই পঞ্চাতের নায়ক হয়। সে দেখিতে হৃষ্টপুষ্ট, অতিশয় কাল ও বলিষ্ঠ ছিল, রং আঁস্তাকুড়ের হাঁড়ি অপেক্ষা এক পোঁচ বেশী হয়, পায়ের ও হাতের গঠন এবড়ো খেবড়ো, কেঁচোর মত সমস্ত শির সজ্জিত, পেট কুকুরে খেয়ে গেছে, বুক বিশাল এমন কি মধ্যে নৌকাচলে, কাঁধ উয়ের ঢিপি, গলা মোটা, কিন্তু রেখা সমন্বিত, ঠোঁট উলটান ও পুরু, যেন কাফ্‌রি। চিনবাসীর মতন নাক খেবড়া ও চক্ষু গোল, কপাল বিস্তৃত যেন দার্শনিক, এবং কেশরীর কেশরের মত কেশ লম্বা, মোট কথা,—বিধাতা যেন নির্জ্জনে বসিয়া চিন্তামনিকে গড়িয়াছেন।

চিন্তামনি সর্দ্দার বনে শিকার করিয়া দিন কাটাইত, এবং রাত্রিতে কাত্‌লা মারিয়া ও লুণ্ঠন করিয়া আনন্দে থাকিত। সে একদিন দাওয়ার উপর বসিয়া চিন্তা করিতেছে, এমন সময়ে একজন গ্রামবাসী আসিয়া নালিশ করিল, সর্দ্দার! কেলেবেটা আমার মেয়ের উপর বজ্জাতি করেছে, যখন সে বনের ভেত্‌র কাঠ্‌ আন্‌তে গেছল, তার মাথা নিতে হবে, আর তা নাহলে মুই এক কাঁড় দিব।

সর্দ্দার বলিল। তোর কিছু কর্‌তে হবে না, মুই সব কর্‌বো, তুই ঘরে যা, পরশু আসিস্‌, ভুলিস্‌নি। হরিয়া বাটিতে ফিরিয়া গেল।

চিন্তামনি একজনকে ডাকিয়া বলিল;—অরে, কেলেকে পরশু আস্‌তে বলিস্‌। সে হরিয়ার মেয়ের উপর কি করেছে?

সে উত্তর করিল। মুই কিছুই জানি না; মুই খবর দিইগে। এই বলিয়া সে খবর দিতে গেল।

চিন্তামনি সর্দ্দার নিজ চিন্তাতেই মগ্ন রহিল।





## দ্বিতীয় পরিচ্ছেদ

# পঞ্চাত।

চণ্ডালগ্রামের ভিতর পঞ্চাত কুটীরটী অন্য সব কুটীর অপেক্ষা বৃহৎ এবং ইহার মট্‌কা বহুদূর হইতে নজর হইত। সম্মুখের দেয়াল ষোড়শীদের দ্বারায় চিত্রিত না হইয়া, যুবক বৃন্দের দ্বারায় হইয়াছিল। বন্য পশু ও নানারকম অস্ত্রশস্ত্র দেয়ালে নানারংয়ে অঙ্কিত ছিল। মট্‌কাতে ও কিনারাতে অন্য কুটীর অপেক্ষা মাথার খুলি ও ভোঁতা অস্ত্রশস্ত্র বেশী ছিল। চিন্তামনি সর্দ্দার ও আর চারিজন সর্দ্দার আসিয়া উপস্থিত হইল। ক্রমে ক্রমে অনেক লোক জমীয়াত হইল। বাদী ও প্রতিবাদী আসিল। পঞ্চাত কুটীরে এক্‌টুও স্থান ফাঁক রহিল না। কিন্তু কোন গোল্‌মাল্‌ নাই, ফুস্‌ফুস্‌ ও ইসারা ব্যতীত আর কিছুই শোনা ও দেখা যায় নাই। বৃদ্ধার ও বালিকার অভাব ছিল না। স্বভাব যেন দয়া করিয়া উহাদিগকে রামচন্দ্র সভার সভ্যতা শিক্ষা দিয়াছিলেন। নাইন্‌টীন্‌ত সেন্‌চুরির সভ্য বাঙ্গালী বাবুরা, বোধ হয়, এই রকম সভ্যতা বিবাহে, শ্রাদ্ধে, ও অন্যান্য উৎসব উপলক্ষে দেখাইতে পারেন কিনা সন্দেহ।

চিন্তামনি সর্দ্দার জিজ্ঞাসা করিল। হাঁরে কেলে, তুই হরিয়ার মেয়ের উপর বজ্জাতি করেছিস্‌, যখন সে বনে কাঠ্‌ আন্‌তে গেছ্‌ল?

কেলে উত্তর দিল। সর্দ্দার! যখন তাকে বনের ভিতর দেখলুম, তখন মনের ভেতরটা কেমন কব্‌লো। অমনি আর সইতে না পেরে

ধরলুম্, সেওত কিছু বল্‌লে না। তা সর্দ্দার, মুই বিয়ে কর্‌বো। হরিয়ার মেয়ে কি বলে, সে বিয়ে কর্‌তে রাজী আছে ?

চিন্তামনি সর্দ্দার। শ্যামকি ! তুই কেলেকে বিয়ে কর্‌বি, তোর বয়স কত ?

শ্যামকী বলিল। হাঁ সর্দ্দার, আমি কেলেকে বিয়ে কর্‌বো, আমার বয়স চার্ গণ্ডা।

চিন্তামনি সর্দ্দার। হাঁরে হরিয়া, তোর মেয়ে কেলের সঙ্গে নিজে নচ্‌পচে হয়েছে, তোর মেয়ে বিয়ে কর্ত্তে রাজী আছে, তোর মেয়ে ডাগর হয়েছে, তুই কি বলিস্ ?

হরিয়া বলিল। কেলে আমায় না বলে, কেন এমন কাণ্ডটা কর্‌লে ? আমায় কতলোক কত কথা বল্‌চে, তা সর্দ্দার, কেলেকে সাজা দিতে হবে।

চিন্তামনি সর্দ্দার। কেলে তোর মেয়েকে ভাল বাসে, তোর মেয়েও কেলেকে ভালবাসে, তুই ও যে জাত কেলেও সে জাত, তোর মেয়েও কুচ্‌কুচে কাল, কেলেও কুচ্‌কুচে কাল, তোর মেয়েও ডাগর, কেলেও ডাগর, তোর মেয়ে কি জানে ?

হরিয়া উত্তর করিল। শ্যামকী সব্ জানে, জল আন্‌তে পারে, বন থেকে কাঠ্ আন্‌তে পারে, রাধ্‌তে পারে, শোর মার্‌তে পারে। সর্দ্দার ! শ্যামকীর কথা আর কি বল্‌বো, সেদিন যখন মুই মাঙ্গার মাঠে একটা কাত্‌লা মারলুম্, শ্যামকী মোর সাথে ছিল, সে অমনি পা ধরে টেনে নিয়ে এসে ফেল্‌লে। তখন কাত্‌লা হা করে বল্‌লে, জল, অমনি শ্যামকী একমুটো শুক্‌নো বালি মুখের ভিতর দিলে। কাত্‌লাও অমনি চিতিয়ে পড়্‌লো।

চিন্তামনি সর্দ্দার। তোর্ শ্যামকীতো খুব্ মেয়ে। তা কেলে তোকে না বলে তাকে বিয়ে করেচে, তার দরুন একটা শোর দিবে,

আর শ্যামকীর হিক্‌মতের দরুন চারটে দেবে। কেমনরে হরিয়া, ঠিক্‌ হয়েছে তো?

হরিয়া। সকল সর্দ্দারেরা যা বল্‌বে তাই হবে।

চারিজন সর্দ্দার বলিল। চিন্তামনি ভায়া যা করেছে, তা ঠিক্‌ হয়েছে।

কেলে ও শ্যামকীর পশ্চাত কুটীরের ভিতর বিবাহ হইল, এবং তৎপরে সকলে যে যার স্থানে প্রস্থান করিল।

## তৃতীয় পরিচ্ছেদ।

# শ্মশান।

চণ্ডালগ্রামের অন্তে এক শ্মশান। তিন চার ক্রোশ ব্যবধানের লোক ঐ শ্মশানে শবদাহ করিতে আসিত। শ্মশানটী অতি প্রাচীন, বহুদিন হইতে কিম্বদন্তী আছে যে, শ্মশানের নিকট যে এক মহাবট-বৃক্ষ আছে, উহাতে ভূত আঁছে। ভূতের উপদ্রবের দরুন দুই চারিজন কেহই রাত্রিকালে শবদাহ করিতে যাইত না। শ্মশানের মালিক এক বৃদ্ধ চণ্ডাল। প্রেমিকা ব্যতীত উহার আর অন্য সন্তান সন্ততি ছিল না, ইহার কারণ প্রেমিকাকে পেমী বলিয়া ডাকিত। পেমী পুরুষের মত লম্বা চওড়া, রং ডিমার্টিন কালী অপেক্ষা কিছু উঁচু। পা রাবণ রাজার মতন, কিন্তু এঁকা বেঁকা শিরের খাতিরে আরও উৎকৃষ্ট ছিল। বাহু ও উরু শালবৃক্ষের মত লম্বা ও কঠিন, পেট নাঁদা, স্তন ধানের ছালা, বুক পাঞ্জাবি পালোয়ানের মতন বিশাল, কাঁধ বৃষের মত উচ্চ, গলা সিংহের মত মোটা। চিবুক বার করা, ঠোট উলটান, দাঁত মিশির দরুন দেহের রংকে ঝঁকু মেরেছে। নাক ছোট, চোক কুটুরেপেঁচা, কান বড় ও পুরু, ভিটে খাপার মাঠ, মাথা ছোট, কিন্তু কোঁকড়া কোঁকড়া ছোট ছোট চুলের কারণ অতি শোভা-যুক্তা। মোট কথা, জলধর ও জগদম্বা পেমীর কাছে বালক বালিকা। পেমীর বাসস্থান ও বড় ফ্যালনা নয়, সাম্‌নে অনেক শূকর গোঁদ্‌গোঁদ্‌ করে। দেয়ালের রং বেরংয়ের চিত্রের ভিতর থেকে সাদামানিক উকি মারে। মট্‌কা উড়ে গেছে। চালের

ভিতর দিয়া, লাল মানিক ঘরের ভিতরে যাইয়া খেলা করে। মড়ার খুলি, চিতা নিবাইবার কলসী, মড়ার খাট ও কেঁথা ঘরের আসবাব্ হয়। ঘরের দাওয়াতে বেহিসাবি রকমের মড়ার আধপোঁড়া কাষ্ঠ ছড়ান। বড় মজার কথা, এই কাষ্ঠই পেমীর বলির কাষ্ঠ হয়। বাপের বেশী বয়সের কারণ নিজেই ঘাটের কাজ করে, দান লইতে পেমীর মত আর কেহ প্রায় নাই, মড়ার উপর কথার খাঁড়ার ঘা দিতে খুব মজবুত। সময়ে সময়ে আবার মহাবটবৃক্ষের ডালে পা ঝুলাইয়া বসিয়া ভূত হয়। পেমীর গুণ অনেক, দয়া কাকে বলে তা স্বপ্নেও জানে না। মাঝে মাঝে সুবিধা পেলেই কাত্লা মেরে দিনগত পাপক্ষয় করে। পেমী রাতদিন পুরুষের সঙ্গে একত্রে বাস করে, কিন্তু কোন পুরুষকে খারাপ ভাবে দেখেনা। প্রেম কি তা পেমী কিছুই জানে না। যদিও পূর্ণ যৌবনা তথাচ ইন্দ্রিয়ের কোন উদ্রেক নাই, নিজ ব্যবসাতেই ব্যতিব্যস্ত হয়ে দিন কাটায়।

পেমীর বাসস্থানের নিকট একটী শ্মশানেশ্বরের মন্দির আছে, প্রতিদিন পেমী শ্মশানেশ্বরের মাথায় জল ঢালে এবং ফুলের সুবিধা পাইলেই আকন্দ, ঘেঁটু ও চাঁপা দিয়া সাজাইয়া থাকে। যে দিন ঘাটে বেশী লাভ হয়, কিম্বা কাত্লা মেরে পয়সা বেশী পায় সেদিন শ্মশানেশ্বরের মাথায় আরও বেশী জল ঢালে।

পেমীর পিতা একদিন জিজ্ঞাসা করিল—পেমি! আজ কাল ঘাটে কেমন লাভ হচ্ছে?

পেমী বলিল। বাবা, আজ কাল বড় কম্ হচ্ছে, কিন্তু আজ দুইদিন ধরে কিছুই নাই।

পিতা। কাত্লা ব্যবসা কেমন চল্ছে?

পেমী। পরশুদিন একজন পথ ভুলে শ্মশানেশ্বরের মন্দিরের দিকে পড়েছিল। আমায় জিজ্ঞাসা কর্লে, অমুক পথ কোন্দিকে?

আমি ঐইদিক দেখাইয়া দিলাম। সে শ্মশানেশ্বরের মন্দিরের দিকে চল্লো; আমিও তার পিছনে পিছনে চল্লাম। সে যেমন মন্দির ঘুরে শ্মশানেশ্বরের সামনে গড করলে, আমি অমনি সুবিধা পেয়ে চেপে ধরলুম্। কিন্তু বাবা, সে একটু পুরুষের মত ছিল; সেই দরুন ঝপ্‌টা ঝাপ্‌টি করতে হয়েছিল। একটুক্ষণের পর তাকে নীচে আনে গলা চেপে মেরে ফেল্লুম্। তার যা কিছু ছিল, সব নিলুম্, কিন্তু দু'পয়সার বেশী ছিল না। আমি তার ঘাড় কেটে শ্মশানেশ্বরের মাথায় রক্ত দিয়ে চলে এলুম্।

পিতা। বেশ, বেশ। তুই আজ সকলকে ডেকে কোদাল পূজা কর্‌গে, তা হলেই অনেক পয়সা পাবি।

পেমী আর সব মুর্দ্দারফরাসকে ডেকে কোদাল-পূজা করিতে লাগিল।

পেমী তার পরদিন রাত্রি নয়টার পর মহাবটবৃক্ষের ডালে দুইপা ঝুলাইয়া বসে নিজের চিন্তা করিতেছে,—এমন সময়ে "শিবনাম সত্য" এই আওয়াজ শুনিতে পাইয়া পেমীর আনন্দের আর সীমা রহিল না। পেমী মনে করিল—আজ কিছু হবে, কি করে ইহাদের ভয় দেখান যায়, এই চিন্তা করিয়া পেমী আর দুইটী ডাল দুই হাতে ধরিয়া ভয়ানক আওয়াজ করিতে ও ডাল নাড়িতে লাগিল। যত পাখী গাছে ছিল প্রায় সব, যে যার রব করিতে করিতে বাসা ছাড়িতে লাগিল। যাহারা মড়া কাঁধে করিয়া আনিতেছিল, তাহারা সংস্কারের কারণ যত মহাবটবৃক্ষের নিকট হইতে লাগিল, ততই ভয়ে মানসিক তেজ হারাইতে লাগিল। ক্রমে ক্রমে পা লাগালাগি ও পা জড়াজড়ি সুরু হইল। চিন্তামনি সর্দ্দার ব্যতীত সকলেই পাঁচ বৎসরের বালক হইল। চিন্তামনি উহাদিগকে বলিতে লাগিল,—ভয় কি, মুই আগে আছি, যদি কিছু হয় তো মোর হবে। ভূত

কোথায়—ভূত বেটা কিছু করে তো মুই ধরবো। খুব জোরে নাম ডাকো। সকলে ভরসা করিয়া খুব জোরে "শিবনাম সত্য" হাঁকিতে লাগিল। সংস্কারের ক্ষমতা—কি অদ্ভুত। যাহারা পূর্ব্বদিন অন্ধকারে তেপান্তর্ মাঠে একলা ভয়ানক—ভয়ানক, অমানুসিক ও অসাহসিক কার্য্য করিয়াছে, অদ্য তাহাদের কণ্ঠ ভূতের নামে—ক্রমে ক্রমে রোধ হইয়া আসিতেছে। যতই মহাবটবৃক্ষের নিকটবর্ত্তী হইতে লাগিল, ততই কাষ্ঠের পুত্তলিকাবৎ হইল। চারিধারে পাখী রব করাতে ও মহাবটবৃক্ষের ডাল নড়াতে, উহাদের আরও ভয় বাড়িতে লাগিল। এমন কি গায়ে গায়ে ঠেকাঠেকিতে দুই একটী পড়িল ও অপর কেহ কেহ পিছনে হাঁটিল। হঠাৎ পেমী গাছের উপর থেকে মহাচীৎকার করিয়া লম্ফ দিল। বাকী সকলে ওইগো বলিয়া মূর্চ্ছা—

কাঁধের মড়াও মাটীসাথ হইল, কিন্তু চিন্তামনি সর্দ্দার ভূত ধরিল। উভয়ের কিছুক্ষণ ঝাপ্টাঝাপ্টির পর চিন্তামনি ভূতকে নীচে আনিল। চিন্তামনির মর্দ্দনে ও গর্জ্জনে ভূত অস্থির। ভূতের অনেক অনুনয় ও বিনয়ের পর, চিন্তামনি বলিল;—দেখ, তুই মেয়ে-মানুষ, তাই তুই বেঁচে গেলি। তুই কে? আর তুই কি দিবি বল্?

সে উত্তর দিল। আমি পেমী। আমার বাবা ঘাটের কর্ত্তা। আমি একটা শোর দিব, আর মড়া পোড়াবার ঘাটের দান্ লব না।

চিন্তামনি। এক কলসী হাঁড়ুয়া দিবি বল? মুই চিন্তামনি সর্দ্দার, তা না হলে মেরে ফেল্‌বো।

পেমী বলিল,—তাই হবে।

চিন্তামনি পেমীকে এক কলসী জল আনিবার হুকুম করিল। পেমী গা-টা ঝেড়ে জল আনিতে গেল। চিন্তামনি উহাদের নিকট

যাইয়া দেখিল—তুই চারিজন কম, আর যাহারা আছে, তাহারা সকলেই মড়ার সঙ্গে মড়ার মতন পড়ে আছে। এমন সময় পেমী চিন্তামনির হাতে জলের কলসী দিল।

চিন্তামনি পেমীকে বলিল,—পেমি! চণ্ডালগ্রামে হরিয়ার কাছে গিয়ে জেনে আয় যে, অমুক অমুক লোক গ্রামে আছে কি না। আর বলিস্ যে, অপর সকলে ভাল আছে, কোনও ভয় নাই, আর কারও আসবার দরকার নাই।

পেমী চণ্ডালগ্রামের দিকে ধাইল।

চিন্তামনি সর্দ্দার উহার বন্ধুদিগকে মুখে জলের ঝাপ্‌টা দিয়া মূর্চ্ছাভঙ্গ করিল। মূর্চ্ছাভঙ্গেও ভয় যায় না। অনেক রকমে চিন্তামনির পরিচয় পাইবার পর উহাদের ধড়ে প্রাণ আসিল। চিন্তামনি উহাদিগকে যত্ন করিতেছে, এমন সময়ে পেমী আসিয়া বলিল,—উহারা সকলে গ্রামে আছে। হরিয়া ও অন্য সব আসিবার দরুন অনেক বলিল, কিন্তু আমি তোমার কথাপ্রমাণ বলাতে আর আসিল না।

চিন্তামনি পেমীকে বলিল,—মড়াটাকে তুলে বাঁধ। পেমী তাহাই করিল। চিন্তামনি সর্দ্দার ও পেমী মড়া ঘাড়ে করিয়া চলিতে লাগিল।

চিন্তামনি অপর সকলকে বলিল,—তোরা সব পিছনে পিছনে আয়, তারাও তাহাই করিল।

কিছুক্ষণের পর শ্মশানে পঁহুছিল। শ্মশানবাসীরা পেমীকে দেখিয়া আশ্চর্য্য হইল। তাড়াতাড়ি মড়া উহাদের ঘাড় হইতে নামাইতে যাইল; কিন্তু পেমী ও চিন্তামনি মড়া কাঁধ হইতে ঝট্‌পট্‌ নামাইল।

পেমী হুকুম করিল,—তোরা শীঘ্র চিতা সাজাইয়া শেষ করে দে।

দানের কথা কিছু বলিস্‌নি, আমি আস্‌চি। এই বলিয়া পেমী নিজের কুটীরের দিকে চলিল।

চিন্তামনি সর্দ্দার ও অন্য সকলে শ্মশানে বসিল। মুর্দ্দারফরাসেরা চিতার যোগাড় করিতে লাগিল।

কিছুক্ষণের পর পেমী একটা শোর ও একটী কলসী হাঁড়ুয়া নিয়া উপস্থিত হইল।

তার পর পেমী বলিল,—আমি যা দিব বলেছিলুম, তা এই নাও।

চিন্তামনি। পেমি! শীঘ্র চিতায় মড়া তুলে দিয়ে আগুন দে, তারপর আয় হাঁড়ুয়া খাবি। ওরে পেমি! একটা পাত্র নিয়ে আয়, তা না হলে কি হবে।

পেমী। আমি নিয়ে আস্‌চি। পেমী মুর্দ্দফরাসদের হুকুম করিল, ওরে, তোরা দেরি করছিস কেন? শীঘ্র শেষ কর। এই বলিয়া পেমী পুনরায় নিজের কুটীরের দিকে চলিল। মুর্দ্দারফরাসেরা আধপোড়া বাঁশ ও ধক্কে, যেখানে যা পেলে তাহাই লইয়া চিতা সাজাইয়া, চিতার উপর মড়া তুলিল। তাহার পর উহারা চিন্তামনিকে ডাকিয়া বলিল,—ওহে ভাই, কে মুখে আগুন দিবে, এস।

চিন্তামনি অমুককে বলিল,—ওহে চল, আগুন দিয়ে আসি। তারপর হাঁড়ুয়া খাওয়া যাবে, আর শোর ঝল্‌সান যাবে। অমুক চিন্তামনির সঙ্গে যাইয়া আগুন দিল।

মুর্দ্দারফরাসেরা উহাদিগকে বলিল। তোরা যখন পেমীর মিতা, তখন আমাদেরও মিতা। তোরা বস্‌গে, তোদের কিছুই কর্ত্তে হবে না, আমরা সবই করবো। উহারা বসিতে আসিতেছে এমন সময় পেমী আসিয়া মড়ার খুলি দিল।

চিন্তামনি। পেমি! হাঁড়ুয়া খাবি আয়। পেমী ও অন্য

সকলে আইয়া বসিল। চিন্তামনি সকলকে হাঁড়ুয়া দিতে সুরু করিল।

চিতার আলোতে প্রথম চিন্তামনি পেমীকে দেখিল। পেমীও চিন্তামনিকে প্রথম দেখিল। ইহা পরস্পরের কি দেখা,—তাহা খালি চিন্তামনি আর পেমী জানে।

পুরুষকার, যুক্তি, জ্ঞান ও বিজ্ঞান কিছুই জানে না। যে মজেছে, সেই মজেছে এবং সেই জেনেছে। যে মজেনি, সে মজেনি এবং সে জানেনি। সকলে সমস্ত রাত্ আনন্দের লহর চালাইয়া দিল। চিন্তামনি ও পেমী যে যখন চক্ষু খুলিল, সে তখন পরস্পরকে দেখিল। আর অন্য সকলে দিনমনিকে দেখিল।

চিন্তামনি বলিল,—ওরে তুই এক পাত্র হাঁড়ুয়া খেয়ে, ডোবায় নেয়ে, চল বাড়ী যাওয়া যাগ।

সকলে বলিল,—হ্যাঁ ভাই, কিন্তু ভাই তুই কাল্‌কের ভূতের কথা কিছু ঘরে গিয়ে বলিস্‌নে।

চিন্তামনি। দূর পাগল, ও কথা কি বল্‌তে আছে। তা হলে সব্ ভুর্ ভেঙ্গে যাবে। আয় সকলে খাই।

সকলকার ভিতর হাঁড়ুয়া চলিতে লাগিল, নানারঙ্ তামাসাও চলিল। সকলেই পেমীর গুণ গাইতে লাগিল। পেমী নীরব থাকিয়া খালি উহাদেব সেবা কবিতে থাকিল। তুই এক ঘন্টার পর চিন্তামনি বলিল,—ওহে ভাই, চল ডোবায় নেয়ে ঘর যাওয়া যাক। কালকে সে বেটারা ভেগে গেছে—সে বেটারা বাটী গিয়ে কতকথা বলেছে, আর সকলে কত কি মনে করেছে। তা আর দেরি করা ভাল নয়, চল শীঘ্র নেয়ে যাওয়া যাক্।

সকলে ডোবায় স্নান করিতে যাইল। পেমীও পিছনে পিছনে চলিল। পেমীর দৃষ্টি খালি চিন্তামনির উপর রহিল। যে পেমীর হৃদয়

পাষাণের অপেক্ষা পাষাণ ছিল, আজ দ্রবের অপেক্ষাও দ্রব হইল। এই অদ্ভুত লীলা খালি লীলাময় বুঝিতে পারেন।

চিন্তামনি ও অন্য সকলে স্নানান্তে পেমীর নিকট আসিল, এবং পেমীকে চিন্তামনি হাসিতে হাসিতে বলিল। পেমি! মোরা সকলে আসি, আবার কেহ মর্‌লে দেখা কর্‌বো।

পেমীর চক্ষু হইতে বারি ঝর্ ঝর্ ঝরিতে লাগিল, এবং কর্‌ কর্‌ করিতে লাগিল হিয়া। পেমীর কণ্ঠরোধ হইল, কথা সরিল না। ফ্যাল্ ফ্যাল্ দৃষ্টি ব্যতীত আর কিছুই রহিল না।

চিন্তামনি। অরে পাগ্‌লি! তুই কাঁদিস কেন? তোর মন কেমন করছে। ঘরে গেলে ভাল হবে, মোরা চল্লুম, এই বলিয়া উহারা গ্রামাভিমুখে চলিল। পেমী চিন্তামনির উপর নজর রাখিল যতদূর নজর চলিল, যখন নজর বন্ধ হইল, তখন হতাশ হইয়া নিজ কুটীরাভিমুখে ধাইল।

চতুর্থ পরিচ্ছেদ।

## নদেরচাঁদ, ভুড়্‌ভুড়িচাঁদ, বোক্‌চাঁদ।

নদেরচাঁদ। কিহে ভুড়্‌ভুড়িচাঁদ! এতদিন কোথায় ছিলে, অনেকদিনের পর তোমার সঙ্গে দেখা হলো, ভাল আছত?

ভুড়্‌ভুড়িচাঁদ। ভাল আছি বই কি, তা না হলে কি করে হেথা এলুম, টোলে ও দেশভ্রমণে অনেক দিন গেল। তুমি ভাল আছ?

নদেরচাঁদ। তোমাদের সকলের কৃপায় বেঁচে আছি। তুমি অষ্টাদশবিদ্যা শিখেছ, সমস্ত পৃথিবী দেখেছ, তবেত তুমি খুব বড়লোক হয়েছ। কিন্তু ভাই, বোক্‌চাঁদটা সেই রকমই আছে। আমি কত বলি যে, চিরকাল এই রকম করে কাল কাটাবি, একটু ভাল হও, আর্ বাঁচবিই বা কতদিন, বোক্‌চাঁদ হা হা করে হেসে রঙ্‌তামাসা করে উড়িয়ে দেয়। তা ভাই, তুমি এসেছ ভালই হয়েছে, এইবার জোঁকের মুখে নুণ পড়েছে। কিন্তু, সে ছিনে জোঁক কিছুতেই ছাড়ে না, যা বল অমনি মিঠে মিঠে ঠোনা দেয়। বোক্‌চাঁদ, নিমকহারাম নয়, এই গুণটা তার বড়, এইজন্যে সকলেই ভালবাসে। বোক্‌চাঁদ হাসিয়ে হাসিয়ে পেটের নাড়িভুড়ি ছিড়ে ফেলে। বোক্‌চাঁদ বড়লোকের বৈঠকখানায় বড় উত্তম সাজ হয়।

ভুড়্‌ভুড়িচাঁদ। তুমি যা বল্লে সমস্তই ভাল, যখন সে নিমক্‌-হারাম্ নয়। আচ্ছা ভাই বোক্‌চাঁদের কিছুই বদল হয় নাই—এ বড় আশ্চর্য্য কথা। বয়সে সমস্তই বদল হয়। আমি যখন অধ্যাপকের

নিকট পাঠ্যাভ্যাস করিতাম, একদিন অধ্যাপক মহাশয় বলিলেন,—দেখ ভুড়্ভুড়িচাঁদ, কাল সকলকার চেয়ে বড়, কারণ কাল হয় অনন্ত, কালেতে সমস্ত জিনিষকে বদল করে ফেলে। কালের সঙ্গে যুঝিয়া কেহ কালকে পরাস্ত করিতে পারে না। কালের আকার নাই, আদি নাই, মধ্য নাই, অন্ত নাই, কাল নিরবচ্ছিন্ন অজানিত রহিয়াছে, ইহার কারণ কালকে অজানিত বলে। অধ্যাপক মহাশয় আরও বলিলেন,—"কালের আর এক নাম—শিব, আবার কেহ কেহ মহেশ্বরও বলে। আমরা যে কালকে সূর্যের দ্বারায় ঠিক্ করিয়া লইয়াছি, উহা কল্পিত। যথা,—কাষ্ঠা, কলা, মুহূর্ত্ত, দিন, মাস, বর্ষ, ও যুগ। বাঘের ছেলে বাঘ বই মানুষ হয় না। সং থেকে অসং আসে না। সমস্ত জগৎ কল্পিত বই আর কিছুই নয়। অসভ্য জগতে দিন রাত ব্যতীত কালকে নিরূপণ করিবার আর কিছুই নাই। সভ্য জগতে—কাষ্ঠা, কলা, মুহূর্ত্ত, দিন, মাস, বর্ষ ও যুগ আছে। জাগ্রত অবস্থাতে সংস্কারের কারণ কালকে কত বড় বোধ হয়, চিন্তাতে কত কম বোধ হয়, গাঢ়চিন্তাতে আরও কম, স্বপ্নেতে আরও কম; সুষুপ্তিতে কিছুই নাই। এক দেহের ভিতর অবস্থাভেদে কালের নিরূপণই কত রকম দেখ। অতএব কালের ঠিক্ নাই, যদি ঠিক্ না রহিল,—তাহা হইলে আমরা যাহা ঠিক্ করি, তাহাও সব্ অঠিক্ রহিল। আমরা যাহা কল্পনা করি, তাহাও যদি অঠিক্ হইল,—তবে কেননা অঠিকে অঠিকে বন্ধু হইবে? অবশ্যই হইবে। কাল অনন্ত,—কাল হইতে যাহা, তাহাও অনন্ত; অতএব সমস্ত জগৎও অনন্ত।" বোরুচাঁদের যে কিছুই বদল হয় নাই, এটা যে কি, তাহা আমি ভালরূপ বুঝিতে পারিতেছি না। দেখ,—আমি অনেক দেশ ভ্রমণ করিয়া আসিলাম,—কিন্তু কোনও দেশ কোনও দেশের সহিত এক দেখিলাম না। দেশ-ভেদে সমস্ততেই প্রভেদ দেখিলাম।

নদেরচাঁদ। তুমি যে কি বল্‌লে তা আমি কিছুই বুঝিতে পারিলাম না। তুমি খুব বিদ্বান্ হয়েছ। বেশ—বেশ, কি বদল—বদল, কাল—কাল বল্‌লে, সাটে বুঝিলাম যে, তুমি বোক্চাঁদের বয়সের বদল কি বল্‌লে।

বোক্চাঁদকে যা দেখে গিয়াছিলে, বোক্চাঁদ তা নাই। পাঁচ বৎসরের ছেলে—বিশ বৎসরের হলে কি তাই থাকে? তা নয়। বোকচাঁদ আগে যেমন রঙ্-তামাসা কর্‌তো, এখন বুড়ো হয়েও তাই করে। আমি তাই বলেছিলাম যে, বোক্চাঁদ সেই রকমই আছে।

ভুড্ভুড়ি হা-হা করিয়া হাসিয়া বলিল,—তাই বলো, আমি ভাই মনে করেছিলাম যে, বোক্চাঁদ বুঝি এক রকমই আছে, আমার মাথা ঘুরে গিয়াছিল।

নদেরচাঁদ। আমার মাথাও বোঁ-বোঁ করিয়া ঘুরিতেছে। তোমার বিদ্যা দেখে হিংসা হয়। যদি আমিও তোমার সঙ্গে যেতুম্, তা হলে আজ কি আনন্দ হতো, তুমি যা সব্ এখন বলিলে, সব্ বুঝিতে পারিতুম।

ভুড্ভুড়িচাঁদ। তুমি বেশ আছ, ঘরে বসে পায়ের উপর পা দিয়ে সুখ করে ভাত খাচ্ছ, এর চেয়ে সুখ কি আর বেশী আছে? আমাদের মত কষ্ট সহ্য করিতে পারিবে কেন? মরে যাবে, আমরা এত কষ্ট সহ্য করে বিদ্বান্ হয়ে এসেও, তোমার মত বসে পায়ের উপর পা দিয়ে আহার যোগাতে পারি না। বসে আহার করা মহাপুণ্যের কার্য্য। ভাগ্যলক্ষ্মীর কৃপা না হইলে, বিনা পরিশ্রমে আহার হয় না। তোমার উপর ভাগ্যলক্ষ্মীর কৃপা আছে, তাই তুমি সকলকার চেয়ে বড়। তোমার লেখাপড়া শিখে কি হবে? যা বাপ দাদা রেখে গেছেন তোমার পক্ষে যথেষ্ট; তাতে আবার ছেলে নাই। আচ্ছা

নদেরচাঁদ। কেন তুমি ছেলে হবার জন্য বাটীতে পুরাণপাঠ করাও না ?

নদেরচাঁদ। আমি সব্ করেছি, কিছুই হয় না।

ভুড়্ভুড়িচাঁদ। বোধ হয়, তুমি এক মনে কার্য্য কর নাই। আর যারা ব্রতী ছিল, তারাও উপযুক্ত নয়। আমার ইচ্ছা হয় যে, তোমার জন্যে কিছু করি, কিন্তু সমস্ত দ্রব্য যদি ঠিক্ করিতে পার। আর যাহারা আমার সঙ্গে থাকিবে, তাহারা যদি শুদ্ধাচারে থাকে, আর তুমি যদি অর্থের কৃপণতা না কর, তা হলে বোধ হয়, আমি নিশ্চয়ই সফল হইতে পারি।

নদেরচাঁদ চুপ করিয়া রহিল। এমন সময়ে, গোকচাঁদ আসিয়া উপস্থিত হইল। কিহে ভুড্ভুড়িচাঁদ। এতদিন কোথায় লুকিয়েছিলে ? এসেই বাপু, নদেরচাঁদকে জক্-সক্ করে ফেলেছ। কিহে নদেরচাঁদ। গুঁতো খেয়েই যে অস্থির হয়ে চুপ করে রইলে ? বাক সরে না যে ? ভুড্ভুড়িচাঁদ গোবা করে ফেল্লে নাকি ? ভাই ভুড্ভুড়িচাঁদ। কি ঔষধ শিখে এসেছিস্ আমায় একটু দেনা; আমার বড় উপকার হয়। অনেক গিধোড়ের কাছে যেতে হয়, তারা চীৎকার করে সব্ মাটী করে। তারা না জানে লেখাপড়া, না জানে রঙ্-তামাসা, না জানে ভোগ, তাদের চব্বিশ ঘণ্টাই শোক, কিন্তু অন্যকে দেখায় যে, তারা যেন নাড়ুগোপাল। তারা যদি মানুষ হতো, তাহলে কি বাঘের ঘরে ঘোগের বাসা হতো। তারা খুব্ ষাঁড়ের মতন গাঁ-গাঁ করে নাদ্তে পারে। তাদের গুণ আর কি বল্বো, পরের কুচ্ছ শুন্লে হাসির ধমকের চোটে রেলের গাড়ীর দম্ ঝক্ মেরে যায়। তাই বল্‌ছিলেম,—তুমি আমার ন্যাংটার ইয়ার, যদি কোথায় কিছু পেয়ে থাকো, দিলে আমার বড় উপকার হয়।

নদেরচাঁদ ! ভাই কিছু রাগ করোনা, তুমি তো জান যে আর সব্ গিধোড়, খালি তুমি ছাড়া।

নদেরচাঁদ। দেখ্‌লে ভুড়ভুড়িচাঁদ, আমি যা বলেছিলাম, ঠিক্ কিনা, রঙ্-তামাসা ছাড়া বোক্‌চাঁদ থাকে না।

বোক্‌চাঁদ। ভাই আমাদের বিষয়ও নাই, আশাও নাই, তার দরুন সোটাও নাই, খালি রঙ্-তামাসা নিয়ে থাকি। একটাতো মানুষকে নিয়ে থাক্‌তে হয়, তা না হলে যে, পাগল হয়ে যায়। আচ্ছা ভাই, নদেরচাঁদ। তুমি ঠিক্ বলো দেখি,—যখন তোমার বাবা ছিলো, তখন কত রঙ্-তামাসা কর্‌তে, কিন্তু কর্ত্তার মৃত্যুর পর থেকে এক রকম হয়ে গেছ কিনা তা হতেই পারে। নানাকার্য্য দেখতে হয়, নানাচিন্তা কর্‌তে হয়, কোথায় কি হলো না হলো সব্ খবর রাখ্‌তে হয়, এক মুহূর্ত্তও ফাঁক নাই যে, দুই একটা আমোদ প্রমোদ কর। কিন্তু ভাই, তোমার মনটা সখের কি না ঠিক্ বল দেখি? আমিতো সব জানি।

নদেরচাঁদ চক্ষু ছল্ ছল্ করিয়া বলিল,—তুমি যা বল্‌লে, তা সব্ ঠিক। মনের ভিতর সব্ হামাগুড়ি দেয়, কিন্তু কি করি, সব্ দিক্ বজায় রাখ্‌তে হবেতো। দেখনা, বাবা মরে যাওয়াতে, আমার লেখাপড়াও সব্ শেষ হলো।

বোক্‌চাঁদ। তাইতো বলি নদেরচাঁদ, আমাদের মতন লোকের অনেক বাপ থাকা উচিত, কিন্তু বিধির কি বিড়ম্বনা। একজন মর্‌লে আর একজন অমনি প্লেস্ নিলে, তা নাহলে কি রঙ্-তামাসা হয়, লেখাপড়া হয়, এ কিনা বিষয় বিষয় করে জীবনটা গেল, ওর চেয়ে ভিখারীর ছেলে হওয়া ভাল। দেখ না, আমি রঙ্-তামাসা নিয়ে থাকি, খাই দাই রগড় করে বেড়াই, কোন ভাবনা নাই, কোন চিন্তাও নাই। তবে ভুড়ভুড়িচাঁদ কেমন আছ, তা বলো?

ভুড়ভুড়িচাঁদ। তোমায় অনেকদিনের পর দেখে বড় খুসী হইলাম। আমি ভাই অনেকদিন অনেক টোলে থেকে, অনেক

লেখাপড়া শিখে অনেক দেশ বেড়াইয়া আসিলাম। কিন্তু ভাই, ছেলেবেলার ইয়ারের কাছে যে আমোদ পাওয়া যায়, তা আর কোথাও পাওয়া যায় না।

দেখনা, আমি দেশে আসিয়াই অগ্রে তোমাদের সঙ্গে দেখা করিতে আসিলাম। এতক্ষণ নদেরচাঁদের সঙ্গে কথাবার্ত্তা কহিতে ছিলাম। তুমি আসাতে আরও ভাল হলো। তোমার ছেলে হয়েছে, না নদেরচাঁদের মতন ?

বোকচাঁদ। আমার পয়সা নাই যে, হোমযাগ ক'রে ছেলে হবে। তিনি ইচ্ছা করিলেই সব্ হয়। গরিবের সহায় তিনি। বাপ দাদারা দেখে শুনে নাম ঠিক্ রাখে, তুমি টোলে পড়ে বিদ্বান্ হবে, দেশ দেশান্তরে যাবে, এইটী যেন বাপ দাদারা জেনে তোমার নাম ভুড়্ভুড়িচাঁদ রেখেছিলেন। আমি বোকা কোথাও যাব না, তাঁরা জেনে যেন ঠিক্ বোকচাঁদ নাম রেখেছেন। তা ভাই বুকনি শিখেছত, তা হলেই বেশ চল্‌বে। টিকী রেখেছ ? ওটা হজ্মী-গুলি, ওটা নাহলে কিছুই হয় না। তা বেশ বেশ।

নদেরচাঁদ। ভুড়্ভুড়িচাঁদ এতক্ষণ কত কি বল্‌লে। ভুড্-ভুড়িচাঁদ খুব্ লেখাপড়া শিখে এসেছে, তা ভাই আমি কিছুই বুঝ্‌তে পারলেম না। কি কাল—কাল, আরও কত কি বল্‌লে।

বোকচাঁদ। বুঝেছি, বুকনিতেই জড়সড়, তবুও খাতা খুলে নাই।

নদেরচাঁদ। তোমার আর ফাজলামি চল্‌বে না। এইবার জোঁকের মুখে নুণ পড়্‌বে।

বোকচাঁদ। আর নুণ দিতে হবে না, আপনিই গুটিয়ে গুটিয়ে গেছে। বাপ দাদাদেরতো বিষয় পায়নি যে, খোদার খাসি হবো, আর মোল্লারা খুব্ মজা করে খেয়ে পুত্নবক থেকে উদ্ধার কর্‌বে। পেটের দায়েতেই অস্থির। আমার লেখাপড়াতে কাজ নাই,

পয়সাতেও কাজ নাই। এই দুটাতেই মাথা খারাপ করে। একটা বাক্-চাতুরিতে মজা লোটে, আর একটা গিধোড় পয়সা হয়ে মজা দেয়। বোকা আছি ভাল, আজকের আজ বুঝিলাম, কালকের কাল বুঝিলাম, তাহলেই রোজের রোজ বুঝিলাম। আমার মাথা ঘামিয়ে কাল বুঝে কাজ নাই, কালেতেই কালে খায়, আগিয়ে গেলে রাজা হয়, পিছনে গেলে বাঘে খায়। বুকনিতে কাজ নাই, যা দেখলুম, তাই করলুম, মোটামুটি ভালরে বাপু। আজ মাছের ঝোল, কাল ভাটা চর্চ্চড়ী।

নদেরচাঁদ। বোক্চাঁদ। ভুড্ভুড়িচাঁদ কি বলে শুন না। অহে ভুড়্ভুড়িচাঁদ! তুমি যে কাল—কাল কি বল্লে। আর একবার বোক্চাঁদকে বলো না।

ভুড্ভুড়িচাঁদ। কালের আকার নাই, আদি নাই, মধ্য নাই, অন্ত নাই, কালকে পরাস্ত করিতে কেহ পারে না। কালকে অজানিত বলে, সূর্য্যের দ্বারায় যে কালকে ঠিক্ করা হয় তাহা কল্পিত। সমস্ত জগৎও কল্পিত হয়, খালি সংস্কারের কারণ নানারকম দেখি। কাল অনন্ত, কাল হইতে যাহা, তাহাও অনন্ত, ইহার কারণ সমস্ত জগৎ ও অনন্ত হয়।

বোক্চাঁদ। তুমি যা বল্লে সবই ঠিক। তবে কি জান ভুড়্ভুড়িচাঁদ, পুকুরে যা ভুড়্ভুড়ি কাটে সেও যা, আর পুকুরটাও তা। তা বেশ বেশ।

ভুড়্ভুড়িচাঁদ রাগান্বিত হইয়া বলিল,—বোক্চাদ, তুমি বোকা তাই বুঝিতে পারিলে না। ভুড়্ভুড়িটা কোথায় কাটিতেছে, পুকুরে, না আর কোথাও? যদি পুকুরে হয়, তবে সব এক নয়।

বোক্চাঁদ। যদি সব এক, তবে কেন তুমি কার্য্য কর। কেন তুমি আমায় বোকা বল, সূর্য্যের দ্বারায় যে কাল ঠিক করা হয়, তাহা

কেন কাল্পনিক বল, এবং সমস্ত জগৎকে কেন কাল্পনিক বল। কাল অনন্ত, কাল হইতে যাহা, তাহাও অনন্ত, ইহার কারণ সমস্ত জগৎ অনন্ত হয়। এইটি ঠিক বলেছো, কিন্তু ঠিক ধরতে না পেরে মাঝে মাঝে ভুড়্ভুড়ি কাট্‌ছো। এই জগৎ যদি কাল্পনিক হইল, তাহলে তুমি যা বল্‌ছো, তাহা কেন না কাল্পনিক হয়, যখন তুমি জগৎ ছাড়া নও। ভাষা শিখিলে হবে না, তলিয়ে দেখ—ভিতরে কি আছে; এক বোকা পাঁঠা ভাল, তা নয়ত বৃহস্পতি ভাল; মাঝামাঝি বড় সর্ব্বনাশ।

ভুড়্ভুড়িচাঁদ। তুই কিছুই জানিস্‌নি, তুই নিজে বোকা পাঁঠা, তোর কাণ্ডাকাণ্ড জ্ঞান নাই। বোকুচাঁদও যা আর ভুড়্ভুড়িচাঁদও তা। আহা কি বিদ্যাবুদ্ধি। তবে কি করে জগৎ উৎপত্তি হয়, শুন,—

প্রথমে পুরুষ, যাহা অব্যক্ত বলিয়া কথিত হয়। পুরুষ, কাল ও শিব, আর যে যাহা বল, ইহাতে কোন ক্ষতি নাই। প্রকৃতিকে পুরুষের মত জানিবে, কারণ ইহার কিছুই নিরাকরণ করিবার নাই; ইহাকেই প্রকৃতিতত্ত্ব বলে। ইহা হইতে মহতত্ত্ব, মহতত্ত্ব হইতে অহঙ্কার-তত্ত্ব, অহঙ্কার হইতে একাদশটি বৈকারিকতত্ত্ব। যথা ঃ—আকাশ, মরুত, তেজ, অপ, ক্ষিতি, শব্দ, স্পর্শ, রূপ, রস, গন্ধ, ও মন, এই চতুর্দ্দশতত্ত্ব হয়। চতুর্ব্বিংশতি করিতে হইলে, আরও দশটী যোগ করিতে হয়। যথা ঃ—কর্ণ, ত্বক, চক্ষু, জিহ্বা, নাসিকা, বাক্, পাদ, পাণি, লিঙ্গ, গুহ্য এই চতুর্ব্বিংশতি তত্ত্ব একের পর এক হইয়াছে। কিন্তু চতুর্দ্দশতত্ত্বতেই সমস্ত চলে, আর দশটী অপর দশটীর প্রকাশক ব্যতীত আর কিছুই নয়। এমন কি পঞ্চভূত ও মন এই ছয়টি তত্ত্ব বলিলেও চলে।

বোকুচাঁদ। তুমি যা বল্‌লে সব ঠিক, কিন্তু ধরতে ছুঁতে নাই। আই-মার-গল্পের মত শুনতে ভাল, কার্য্যে কিছুই নাই। কোন্‌টার পর কোন্‌টা ইহা কিছুই নিরাকরণ করিবার উপায় নাই,

খালি মহাজনের কথা ব্যতীত আর কিছুই নাই। যদি কেহ বিপরীত বলে, তাহাও ঠিক করিবার উপায় নাই, যখন দুই জনের অবস্থাই সমান হয়, কারণ কেহই দেখাইতে পারিবে না। যাহার কর্তার পুঁটকি বেশী থাকিবে সেই জয়লাভ করিবে।

সৃষ্টির সময় কেহই ছিল না যে, সৃষ্টির কথা বলিবে, এবং তিনি কাহারও সহিত পরামর্শ করিয়া কার্য্য করেন নাই যে, অপরে জানিবে। মহাজনেরা দূরদর্শী ছিলেন, বর্ত্তমান দেখিয়া ভূত ও ভবিষ্যৎ ঠিক করিতেন। আজ কালকার গাঁজাখোরের ফলিত জ্যোতিষ নয়। যাহা বর্ত্তমানে হয়, তাহা অতীতে হইয়াছিল ও ভবিষ্যতে হইবে, কারণ নূতন কিছুই নাই। যাহা আছে, তাহাই আছে, যাহা নাই, তাহা কোনকালেই নাই। মহাজনেরা স্থূল থেকে মাথা ঘামাইয়া বাক্যের কেল্লা তৈয়ার করে সূক্ষ্মে গেছে, আর কিছুই নয়, কিন্তু কেল্লা এমন তৈয়ার করেছে যে, বাহিরের শত্রু কেল্লা ভেঙ্গে ভিতরে যাবে তার পথটা নাই। ইচ্ছা কর, নূতন বাক্যের কেল্লা তৈয়ার কর। এই রকম অনেকেই তৈয়ার করেছে,—কিন্তু কেহ কাহারও ভাঙ্গিবার উপায় নাই, কারণ সকলেই সমান এবং সকলেই স্বস্ব প্রধান হয়। কেল্লার ভিতরে যাহারা ফৌজ থাকে, তাহারাই গোলমাল করে, কিন্তু কেল্লার ভিতরে যতক্ষণ থাকে, ততক্ষণ ঠিক থাকে, বাহিরে আসিলেই সর্ব্বনাশ হয়, কারণ যে যার কেল্লার বাহিরে আসিলে অন্যের কেল্লা দেখিয়া নিজের কেল্লার অহঙ্কারে মত্ত হইয়া ফৌজে ফৌজে লড়াই বাঁধে। যদি ঠুকঠাক হইল, তবে হাত পা ভাঙ্গিয়া যে যার নিজের কেল্লার ভিতর ঢুকিল। আর যদি খুব বেশী হইল, উভয়ের কর্ত্তা আসিয়া সন্ধি করিল। তাঁহার মহিমা কি অদ্ভুত হয়, কারণ কোন কালে দুই কর্ত্তায় একত্রিত হয় নাই। একের পতন, অপরের উত্থান, এই বিধি চিরকাল চলিয়া আসিতেছে। ভুড়্ভুড়িচাঁদ! আমরা বোকা ও

মূর্খ, মোটামুটি বুঝি, বাক-চাতুরী শিখি নাই, বুক্নি মুখস্থ করি নাই যে, প্রকৃতি-তত্ত্ব, অহঙ্কার-তত্ত্ব একাদশটি বৈকারিক-তত্ত্ব কিম্বা চতুর্ব্বিংশতি-তত্ত্ব বুঝিব। সাদাসিদে লোক সাদাসিদে বুঝি।

মুটে মজুর পেটের জন্যই অস্থির, আর মায়ার জন্যই মায়াতে কেঁদে মরি।

ভুড্ভুড়িচাঁদ। তুমি মোটামুটি কি বুঝ, বল দেখি ?

বোক্চাঁদ। প্রকৃতি পুরুষের কিছুই ঠিক করিবার উপায় নাই, ইহারা যে কে, এবং কোথা থেকে আসে, এবং ইহাদের কর্ত্তা কে, কেহই কিছু বলিতে পারে না, খালি স্বয়ং না বলিলে চলে না, কিন্তু যখন স্বয়ং এইটী বিশ্বাস করিবে, তখন সমস্তই বুঝান যাইতে পারিবেক।

একটী স্থান ঠিক না করিলে দিক নির্ণয় হয় না, যেমন সূর্য্যদেব না থাকিলে দিক নির্ণয় হইত না। মনে কর,—ক, খ, গ, নামক তিন ব্যক্তি উপবিষ্ট আছে; কএর পূর্ব্বদিকে খ বসিয়াছে, গ, খএর পূর্ব্বদিকে বসিলে, খ, গএর পশ্চিমদিক হইল। যেটী পূর্ব্ব ছিল, সেইটীই পশ্চিম হইল। অতএব দেখ, একটী স্থান ঠিক না করিলে দিক নির্ণয় হয় না, ফলতঃ প্রকৃত দিক কিছুই নাই।

১, ২, ৩, ৪, ৫, ৬, ৭, ৮, ৯, ০, বিশ্বাস না করিলে অঙ্কবিদ্যা হয় না। একের পিছনে কি আছে বলিলে সর্ব্বনাশ উপস্থিত হয়। ইহা বলিয়া (১) পরের পর অর্থাৎ ১, ২, ৩, ৪, ইত্যাদি যাহা, তাহা অস্থিতপঞ্চম নয়, কারণ নয়টী ফিগার ও একটী জিরো লইয়া জগতে অঙ্কবিদ্যা চলিতেছে। যদি একের (১) পিছনে কিছুই নাই বলিয়া, একের (১) পরেও কিছুই নাই বল, তাহাহইলে আদি, অন্ত ও মধ্য কিছুই নয়, ইহাই প্রমাণিত হইল।

একের (১) পর যতশূন্য বসাইবে ততই সংখ্যা বাড়িবে যথা ঃ—

১০০০০ দশ হাজার। কিন্তু এক পুঁছিয়া দিলে, তাহা (০০০০) শূন্যময় হয়, তদ্রূপ গোড়ায় একটী না ধরিলে সমস্ত শূন্যময় হয়। এক হইতে আনিলে পূর্ব্ববৎ দর্শন বলে। যথা,—এক, দুই, দশহাজার ইত্যাদি অর্থাৎ "এ-প্রায়রী।" আর পর হইতে একে আসিলে পরবৎ দর্শন বলে। যথা—দশ হাজার, দুই, এক অর্থাৎ "এপোষ্টিরিয়ারি"। এই দুইটী পথ ব্যতীত জগতে তৃতীয় পথ নাই। হিমালয় পর্ব্বতকে মাথা দিয়া ঢুঁ মারিয়া চূর্ণকরা যদিও কালে সম্ভবপর হইতে পারে, তথাচ প্রকৃত পুরুষকে জ্ঞান, বিজ্ঞান ও যুক্তিদ্বারা নির্ণয় করা সম্ভবপর নহে। গোড়ার অস্তিত্বকে যদি বিশ্বাস না কর, তাহা হইলে তোমার অস্তিত্বের বিশ্বাস কি? যদি তোমার অস্তিত্ব ঠিক হইল না, তাহা হইলে তুমি যাহা বলিবে, কহিবে ও তর্ক করিবে, তাহাও ঠিক নয়। প্রকৃতি পুরুষের উপর উহা যুক্তিসিদ্ধ নয়। কেমনহে ভুড়ভুড়িচাঁদ?

ভুড়ভুড়িচাঁদ। দেখ নদেরচাঁদ। বোক্‌চাঁদ যা সব বল্‌লে বড়ই ঠিক। আমরাও কোন পুস্তকে প্রকৃতি পুরুষের কর্ত্তা কে, কোথাও পাই নাই, সকল পুস্তকে স্বয়ং বা স্বয়ম্ভু বলে। তাহলে বিশ্বাস ব্যতীততো গতিই নাই। বোক্‌চাঁদের স্বাভাবিক জ্ঞান অতি উচ্চ হয়। আমি অনেক দার্শনিকের সঙ্গে এই সব বিষয়ে কথা কহিয়াছি; কিন্তু এমন যুক্তিসিদ্ধ কথা কোথাও শুনি নাই।

নদেরচাঁদ। সাপের হাঁচি বেদেই জানে। আমরাতো বোক্‌-চাঁদের মত নিরেট গাধা দুইটী দেখ্‌তে পাই না। বোক্‌চাঁদের যদি আক্কেল বুদ্ধি থাক্‌বে তাহা হইলে বোক্‌চাঁদ কেননা পাব্‌লিকে মুভ করে, কেননা উহার নাম খবরের কাগজে উঠে। কেননা বাহিরে থেকে পয়সা রোজকার করে নিয়ে আস্‌তে পারে। আমাদের দেশে সকলেই জানে যে, বোক্‌চাঁদ একটা মহাবানর হয়। খালি রঙ্‌-তামাসা

করে বেড়ায়, আর ঘরের কোণে চুপ করে বসে থাকে। কিন্তু ভুড়্ভুড়িচাঁদ! বোক্‌চাঁদের বিশ্বাস অত্যন্ত বেশী, যদিও এত চালাক-দাস বাবাজী,—বিশ্বাসের দরুন মাটী হয়ে গেল। যাকে বিশ্বাস করবে, তাকে অবিশ্বাস কিছুতেই করবে না, ইহার দরুন অনেক ঠেকেছে, কিন্তু বোক্‌চাঁদের ভ্রূক্ষেপ নাই,—তাঁর কৃপায় আবার ধুঁইয়ে ধুঁইয়ে উঠছে। এদেশে বিশ্বাসঘাতকতা অত্যন্ত বেশী, এই হেতু এদেশে কেহ প্রকৃত বড় হয় না। যাদের পেটে একখানা মুখে এক-খানা, তারাই এদেশে বড হয়। আইনবাজ একের (১) নং, ধনী—২নং, তার পরে পরে অন্য সব হয়। অন্যদেশে অসভ্যেরা মেরে ফেলে, কেডে বিকড়ে নেয়, কিন্তু আমাদের দেশে খালি আইন বাঁচিয়ে, জীয়ন্তেই সব লুটে পুটে নেয়। "ভাল মানুষের নির্ব্বংশ," এটা যা মেয়ে মানুষে বলে, তা ঠিক্।

ভুড়্ভুড়িচাঁদ। তুমি লোকের প্রকৃত বোঝ না। কেহ এক পয়সাতে ভিড়বিড়িয়ে বেডায়, কেহ কোটি টাকাতে ঘরে গাধা হয়ে চুপ করে থাকে, কিন্তু বোক্‌চাঁদের যা মাথা ওমাথা কখনই চুপ করে থাকবার নয়। যদি তুমি বাঁচ, আর বোক্‌চাঁদও বেঁচে থাকে, দেখ্‌বে বোক্‌চাঁদ একবার ওলট-পালট করবে। কিন্তু বোক্‌চাঁদের একটা মহাদোষ হয়েছে; যা দিয়ে লোক বড় হয়, সেই ভুড়ই সকলকার কাছে ভেঙ্গে দিচ্ছে, কেহই ভুড় ভাঙ্গে না; সকলকে গাধা রেখে নিজে বড় হয়। কিন্তু বোক্‌চাঁদ সকলকে সেয়ানা করে দিচ্ছে, এই বিপরীত পথের দরুন কতদূর কৃতকার্য্য হবে সন্দেহ। যে দেশে যে রকম বিধি, সে দেশে সে রকম ব্যবস্থা না করিলে বড় হয় না। বোক্‌চাঁদ সব জানে, কিন্তু প্রকৃতির দরুন কিছুই করিতে পারিতেছে না। তা নন্দেরচাঁদ, ও সব বাজেকথা এখন যাক্। বোক্‌চাঁদ! আরশয় মোটা কি রকম বুঝেছ, বল দেখি।

বোকচাঁদ। মনে কর, হর ও গৌরী নামে দুই ব্যক্তি আছে। একটি পুরুষমানুষ ও অপরটি মেয়েমানুষ, যদি হরের ও গৌরীর মা বাপ, কে জিজ্ঞাসা কর; তাহলে গোলমাল হবে। আমি পূর্ব্বে বলিয়াছি যে, প্রকৃতি-পুরুষের উপর উঠিবে না, এবং তুমিও স্বীকার করিয়াছ যে, প্রকৃতি-পুরুষের কর্ত্তা কে, ইহা পুস্তকে বলে নাই, খালি বিশ্বাসই এই স্থলের মীমাংসা হয়।

ভুড়ভুড়িচাঁদ। প্রকৃতি-পুরুষের কর্ত্তা কে, তাহা কেহ জানে না, ইহার কারণ বিশ্বাস ব্যতীত উপায় নাই, কিন্তু আমরা সকলে দেখিতেছি যে, পিতামাতা ব্যতীত সন্তান-সন্ততি হয় না, তাহলে কেননা উঁহাদের পূর্ব্বপুরুষ জিজ্ঞাসা করিতে পারিব।

বোকচাঁদ। জিজ্ঞাসা করিলে তারপর তারপর করিয়া অনন্ত-কাল ঘুরিবে। আমি পূর্ব্বে বলিয়াছি, একটা ঠিক না ধরিলে সবই অঠিক হয়। আরও দেখ, তুমি বল দেখি, ভ্রূণ জানিতে পারে যে অমুক আমার পিতামাতা।

ভুড়ভুড়িচাঁদ। না।

বোকচাঁদ। তবে কেন ওকথা জিজ্ঞাসা কর।

ভুড়ভুড়িচাঁদ। বড় হইলে জানিতে পারে যে, অমুক আমার পিতামাতা।

বোকচাঁদ। বড় হইলে জানিতে পারে যে, অমুক আমার পিতামাতা, কিন্তু সে না হইতে পারে, তথাচ তাহাদিগকে পিতা মাতা বলিবে কি না?

ভুড়ভুড়িচাঁদ। অবশ্য।

বোকচাঁদ। যেমন ভ্রূণ জানিল না যে, কে তার পিতা মাতা, এবং বড় হইয়াও প্রকৃত পিতামাতাকেও পিতামাতা বলিল না, বিবাহের পিতামাতা যে, তাহাকেই পিতামাতা বলিল। কিন্তু একটী

ঠিক যে, বিনা পিতামাতাতে সে জন্মগ্রহণ করে নাই। এইটাই সে দেখিয়া, শুনিয়া, পড়িয়া, ঠিক জানিল। বিনা প্রকৃতি-পুরুষ এই জগৎ নয়, ইহা ঠিক হইল। কিন্তু প্রকৃতি-পুরুষ না বলিয়া সম্প্রদায় অনুসারে যে যাহা বল, তাতে কোন ক্ষতি নাই। কিন্তু বিবাহের পিতামাতাকে যেমন মাতাপিতা বলিতে হয়, সে জন্ম দিগ্ আর না দিগ্, তেমনি সম্প্রদায় অনুসারে পিতামাতা বলা উচিত। অন্য সম্প্রদায়ের পিতামাতাকে পিতামাতা বলা উচিত নয়?

ভুড়্ভুড়িচাঁদ। অবশ্য।

বোরুচাঁদ। বলিলে কি হয়?

ভুড়্ভুড়িচাঁদ। সমাজে বেশ্যাপুত্র বলে।

বোরুচাঁদ। তবে কাহারও উচিত নয় যে, নিজ সম্প্রদায়ের প্রকৃতি-পুরুষ ব্যতীত অন্য সম্প্রদায়ের প্রকৃতি-পুরুষকে মাতাপিতা বলা।

ভুড়্ভুড়িচাঁদ। না।

বোরুচাঁদ। সকলকার গোড়া যে এক, ইহা জানিতে পারিলে এবং বিনা মাতা পিতা জন্ম হয় না, ইহাও যে ঠিক, ইহাও জানিতে পারিলে। কিন্তু ভ্রূণ অবস্থাতে জানিতে পারে না, বড় হইয়া জানিতে পারে। সেই রকম দেখিয়া, শুনিয়া ও পড়িয়া, জ্ঞানী হইলে জানিতে পারে যে, এই জগৎ প্রকৃতি-পুরুষ হইতে হয়। মহাজনেরা মোটা দর্শন দিয়া মাথা ঘামাইয়া সূক্ষ্ম দর্শনে যায়। প্রতিদিন মানবের জন্ম, স্থিতি, ও মৃত্যু দেখিয়া, জগতের সৃষ্টি, স্থিতি, প্রলয়, ঠিক করিয়াছেন। যেমন প্রত্যেক প্রত্যেকের স্ব স্ব প্রধানত্ব আছে বলিয়া, একেবারে সব মরে না, যে যার জন্ম, স্থিতি ও মৃত্যু ভোগ করে, তেমনি সমস্ত জগতের নাশ এক সঙ্গে হয় না, ইহার কারণ প্রলয়ে প্রকৃতিতে অব্যক্তভাবে থাকে কিন্তু ইচ্ছা হইলেই পুনঃ ব্যক্ত হয়।

উপস্থিত হইল। অতিথি বিবেচনা করিয়া তাহাকে সমাদর করিল, কিন্তু পেমীর উৎকট মূর্ত্তির কারণ আশ্রমবাসীরা পেমীকে নানাভাবে লইল। উহাদিগের ভিতর একজন জিজ্ঞাসা করিল;—তোমার নাম কি? কি বর্ণ? কি নিমিত্ত এই আশ্রমে আগমন?

পেমী উত্তর করিল,—আমার নাম পেমী, আমার পিতা ঘাটের কার্য্য করে, আমার বর্ণ শূদ্র অর্থাৎ চণ্ডাল, আমি চিন্তামনির অন্বেষণে আসিয়াছি, যদি তোমরা কেহ জান, তাহা হইলে বলিয়া দাও। যে যতদূর সাংখ্যশাস্ত্রে অপ্রবেশী ছিল, সে ততদূর তফাৎ হইল, এবং পেমীর উপর তার ততটুকু ঘৃণা বাড়িল।

আশ্রমে নানারকম লোক ছিল, সাংখ্যশাস্ত্রে যে যতটুকু প্রবেশী ছিল, সে তত নিকট হইল, কিন্তু কেহই দশ হাতের ভিতর নাই, মনের সন্দেহ ভঞ্জনের কারণ একাদশ হাতের নিকটবর্ত্তীরা জিজ্ঞাসা করিল। তোমার মূর্ত্তি ও বর্ণ পাগলিনীর পরিচয় দিতেছে। তোমার চিন্তামনি কে? যদি কোন বাধা না থাকে, তাহা হইলে তুমি বল?

পেমী বলিল। বাবার বেশী বয়স হইবার কারণ আমি ঘাটের কার্য্য করিতাম, কাত্‌লা মারিয়া পয়সা লইতাম, শ্মশানেশ্বরের মাথায় জল ঢালিতাম, সময়ে সময়ে মহাবটবৃক্ষের ডালে বসিয়া ভূত সাজিতাম, এই রকমে মহানন্দে কাল কাটাইতাম। একদিন চিন্তামনি সর্দ্দার মৃত দেহ দাহ করিতে আইসে, আমার নজর তার উপর পড়ে, মৃত দেহ দাহ হইবার পর আমি চিন্তামনিকে আমার মনের কথা কিছুই বলিতে পারি নাই, খালি ফ্যাং ফ্যাল্ করিয়া কাঁদিতে লাগিলাম। চিন্তামনি বলিল,—"তুমি বাটী যাও, আবার কেহ মরিলে তোমার সহিত দেখা করিব," সেই দিন হইতে আমার মন খারাপ হইয়াছে, এবং নিজের সমস্ত কার্য্য ছাড়িয়া, চিন্তামনি অন্বেষণে ঘুরিতেছি, যদি তোমরা কিছু বলিতে পার, তাহা হইলে আমার বড় উপকার হয়।

প্রথম ছাত্র বলিল। বৃদ্ধ পিতাকে বাটীতে ফেলে রেখে আসাটা তোমার ভাল হয়-নি, তুমি গৃহে যাও, এক চিন্তামনিকে না পাইলে আর এক চিন্তামনিকে লইতে পার, তাহাতে কোন দোষ নাই, যখন তুমি বিবাহ কর নাই। আরো চণ্ডালিনীরা বহুস্বামী করিতে পারে, তাহাতে কোন দোষ নাই। স্মৃতিতে ইহার অনেক ব্যবস্থা আছে।

পেমী বলিল,—চিন্তামনি ব্যতীত আমি আর কাহাকেও চাই না, চিন্তামনিকে দেখিবার পূর্ব্বে আমার জগতের কাহারও উপর মায়া ছিল না, এখন চিন্তামনির মায়াতে পাগলিনী; কোথায় যাইলে চিন্তামনিকে পাই, যদি বলিয়া দিতে পার, আমি সেইখানে যাইতে সম্মত আছি।

প্রথম ছাত্র বলিল,—দেখ পেমী! মায়া বড় খারাপ সামগ্রী। যত মায়া ত্যাগ করিতে পারিবে, তত জগতে সুখী হইবে। মায়া অপেক্ষা পাপ আর জগতে দ্বিতীয় নাই। মহাজনেরা মায়া ত্যাগের দরুন কত কষ্ট সহ্য করিয়া বনে বাস করেন, তপস্যা করেন, চিন্তাশীল হন, তোমার হিতের জন্য আমি শাস্ত্রসঙ্গত কথা বলিতেছি।

পেমী বলিল,—তুমি কেন পুনরায় আমায় অনেক মায়াতে মুগ্ধ করিতে চাও, যখন আমি একটী মায়াতে পাগলিনী হইয়াছি।

প্রথম ছাত্র বলিল। মায়া অনেক রকম আছে। বৃদ্ধ পিতাকে যত্ন করিলে পাপ হয় না, বরং পুণ্য হয়। কামাতুরা হইয়া বৃদ্ধ-পিতার মায়া ছাড়িয়া, অন্যকে ভজনা করিলে, প্রায়শ্চিত্ত করিতে হয়। স্মৃতিশাস্ত্রে ইহারও অনেক ব্যবস্থা আছে।

পেমী উত্তর দিল—কামনা ব্যতীত কি মায়া আছে, কামনা না হইলে মায়া হয় না, চিন্তামনির উপর আমার কামনা আছে, তাই চিন্তামনিতে মায়াও আছে। পূর্ব্বে পিতার উপর ভালবাসা ছিল, মায়াও ছিল, যেটী বেশী হয়, সেইটীই প্রবল হয়; কমটী লোপ হইয়া

যায়। মায়ের পুত্রের উপর আশা আছে, তাই মায়ের পুত্রের উপর মায়া আছে।

প্রথম ছাত্র বলিল। কামনা কাঁহাকে বলে।

পেমী উত্তর দিল। যে যাহা হইতে কিছু আশা করে, পিতা ও মাতা পুত্র হইতে আশা করেন যে, আমরা বৃদ্ধ ও বৃদ্ধা হইলে পুত্র আমাদিগকে ভরণপোষণ করিবে এবং মরিলে মুখ অগ্নি করিবে। পুত্র যখন নিজ ভরণপোষণে অপারগ থাকে, পিতা ও মাতা তাহাকে ভরণপোষণ করেন। প্রত্যেকের প্রত্যেকের নিজ স্বার্থে জগৎ চলিতেছে। স্বার্থও যা, মায়াও তা, যতদিন জগতে স্বার্থ থাকিবে, ততদিন জগতে মায়া থাকিবে।

প্রথম ছাত্র বলিল,—পশু ও পক্ষীদের স্বার্থ কি ?

পেমী উত্তর করিল। এইবার ঠাকুর মহা গোলমালে ফেলিয়াছ। একের ইচ্ছা ব্যতীত আর কিছুই বলা যাইতে পারে না। একের ইচ্ছা জগৎ থাকা, ইহার কারণ মায়াও আছে, জগতে থাকিতে হইলেই মায়াভোগ করিতে হয়। আমি জগৎ ছাড়া নয়, কি করে মায়াত্যাগ করিব। সে যাহা হউক ঠাকুর, আমার চিন্তামনি কোথায় আছে বলিতে পার ?

শেষ ছাত্র প্রথম ছাত্রকে বলিল,—কিহে তুমিও পাগল হয়েছ নাকি, পাগলিনীর সঙ্গে তুমিও পাগল হলে। দেখ, প্রথম ছাত্র ! আমাদের গুরু গজগজ্ করে যেমনি বকেন, এবং সকলকে জ্ঞানী ক'রে দেন, তেমনি এই পাগলিনীকে দেখে টেব্ পাওয়া যাবে।

প্রথম ছাত্র রাগান্বিত হইয়া শেষ ছাত্রকে বলিল,—তোমার গুরু ঠকান বিদ্যা ; তাহা না হইলে এই সব কথা আসবে কেন ? তোমার চেয়ে পাগলিনী লক্ষগুণে ভাল। তোমার চেয়ে কি, আমার চেয়েও ভাল। আমিতো পেমীকে গুরুর সহিত সাক্ষাৎ করাইব।

শেষ ছাত্র উত্তর দিল। সাপের হাঁচি বেদেই চেনে। তা যাহা হউক, অতিথি সেবার সময় উত্তীর্ণ হয়ে যাচ্ছে, আমার ক্ষুধা লেগেছে, আমি পাগলিনীকে পাতা ক'রে দিতে পার্‌বো না, আর পরিবেশনও কর্ত্তে পার্‌বো না।

প্রথম ছাত্র। আচ্ছা, আমি সব করিব। তোমার কিছু করিতে হইবে না, এই বলিয়া প্রথম ছাত্র পাতে একেবারে বেশী করিয়া অন্ন দিয়া পেমীকে সমাদর করিয়া দূর হইতে বসাইয়া দিল। পেমীর আহারান্তে আশ্রমবাসীরা সকলে সেবা লইল।

নবম পরিচ্ছেদ

# মহর্ষি কপিলমুনি ও পেমী।

প্রথম ছাত্রটী পেমীকে জিজ্ঞাসা করিল। তুমি আমার গুরুর সহিত দেখা করিবে ?

পেমী বলিল। তোমার গুরু কে ?

প্রথম ছাত্র উত্তর দিল। মহর্ষি কপিলমুনি। আমি তাঁর প্রধান ছাত্র। সেই মহাত্মার এই আশ্রম হয়।

পেমী। তিনি কি আমার চিন্তামনির কিছু খবব বলিতে পারিবেন।

ছাত্র। তিনি সর্ব্বজ্ঞ, দূরদর্শী ও চিন্তাশীল। তিনি সমস্ত বলিতে পারিবেন।

পেমী। তবে তাঁহার সহিত সাক্ষাৎ করিতে আমার কোন আপত্তি নাই।

ছাত্র পেমীকে সমভিব্যাহারে লইয়া যথায় মহর্ষি কপিল মুনি ধ্যানে মগ্ন ছিলেন, তথায় উপস্থিত হইল।

পেমী দেখিল, মহর্ষি কপিলমুনি ধ্যানে মগ্ন, শিরে কপিল জটা লম্বিত, দেহ বালরবির রঙে রঞ্জিত, মুর্ত্তি শান্ত ও নির্ম্মল। পেমী ছাত্রকে জিজ্ঞাসা করিল,—মহাত্মার ধ্যানভঙ্গ হইবে কখন ?

ছাত্র। তাহার কোন স্থিরতা নাই। সৎব্যক্তির আগমন হইলেই, গুরুদেব তৎক্ষণাৎ ধ্যানভঙ্গ করিয়া কথোপকথন করেন। যদি তুমি সৎ হও, তাহা হইলে পরিচয় পাব।

ইতিমধ্যে মহর্ষি কপিলমুনি চক্ষুরুন্মীলন করিয়া সম্মুখে পাগলিনীকে দেখিয়া ছাত্রকে বলিলেন। ছাত্র! এই পাগলিনীকে কোথায় পাইলে? আমার আশ্রমে ইহাঁর কোন কষ্ট হয় নাই?

ছাত্র। গুরুদেব! কল্য ইনি আপনার আশ্রমে অতিথি হইয়া আসিয়াছিলেন, এবং আমি ইহাঁর অত্যুৎকৃষ্ট পরিচয় পাইয়া আপনার নিকট ইহাঁকে আনিয়াছি। আতিথ্য ক্রিয়া যথানিয়মে পালন করা হইয়াছে।

কপিলমুনি। ছাত্র। আমি তোমার উপর বড় সন্তুষ্ট হইলাম, যখন তুমি ব্যক্তি চিনিতে শিখিয়াছ। এই পাগলিনী সতের আদর্শ স্বরূপিনী হন। অন্য ছাত্রেরা, বোধ হয় ইহাঁকে অন্যভাবে লইয়াছে।

ছাত্র। গুরুদেব! শেষ ছাত্রটি পাগলিনীর উপর বড় অসৎ ব্যবহার করিয়াছে। আপনাকে ও আমাকে অনেক বিদ্রূপ করিয়াছে, কিন্তু আমি রাগান্বিত হইয়া উহার উপর অনেক রুক্ষ কথা ব্যবহার করিয়াছি।

কপিলমুনি। পুত্র। তুমি অত্যন্ত গর্হিত কার্য্য করিয়াছ। তাপসদিগের ক্রোধ করা বিধেয় নয় কারণ ক্রোধ করিলে সমস্ত তপস্যা নষ্ট হয়। সম্প্রতি কোন মহাত্মা অপরের দ্বারা অত্যন্ত প্রপীড়িত হইলে, তাঁহার পৌত্র উহা সহ্য করিতে না পারিয়া, শত্রু বিনাশের দরুণ এক সত্র করে। তাহাতে মহাত্মা পৌত্রকে বলিয়াছিলেন, "জ্ঞানীর ক্রোধ কোথা? মূঢ়েরা ক্রোধান্বিত হয়। মানব কত কষ্ট করিয়া যশ ও তপ সঞ্চয় করে, কিন্তু ইহার নাশকর ক্রোধ হয় অতএব তাত। ক্রোধকে ত্যাগ করা বিধেয়।"

ছাত্র। ক্রোধ করিলে তপ ও জপ নষ্ট হয় কেন?

কপিলমুনি। পুত্র। ক্রোধ হইলে দেহের রক্ত গরম হয়, রক্ত গরম হইলে ইন্দ্রিয় চঞ্চল হয়, ইন্দ্রিয় চঞ্চল হইলে বুদ্ধি স্থির

থাকে না, ফলতঃ বুদ্ধির অভাব হইলে সমস্ততেই অভাব লক্ষিত হয়, ইহার কারণ স্থির বুদ্ধির পরিচয় চক্ষু হয়। যে ব্যক্তির নিমেষ যত ঘন ঘন পড়িবে তাহার স্থির বুদ্ধি তত অভাব জানিবে। পুত্র! পাগলিনীর নিমেষ কত স্থির দেখ না। পাগলিনী যত সূক্ষ্ম ধরিবে, তুমি তত পারিবে না। অতএব পুত্র! ক্রোধ বর্জ্জন করিবে কারণ ক্ষমা সাধুদিগের অলঙ্কার হয়।

পেমী বলিল,—তোমার গুরুদেব তোমাকে অত্যন্ত সদুপদেশ দিতেছেন। তুমি যে আমায় বলিয়াছিলে, তোমার গুরুদেব আমার চিন্তামনির কথা বলিয়া দিবেন, তুমি সে বিষয় তোমার গুরুদেবের নিকট কেন উল্লেখ করিতেছ না?

ছাত্র বলিল,—আপনি গুরুর সম্মুখে রহিয়াছেন, জিজ্ঞাসা করুন।

পেমী বলিল,—গুরুদেব! আপনি আমার চিন্তামনির খবর কিছু বলিতে পারেন?

কপিলমুনি বলিলেন,—মা, তোমার চিন্তামনি তোমার কাছে আছে। চিন্তা ঠিক করিলেই তুমি চিন্তামনিকে পাবে।

পেমী। গুরুদেব! সে চিন্তামনি এত সূক্ষ্ম যে আপনার চণ্ডালিনী মেয়ে ধরিতে পারে না। আপনার চণ্ডালিনী মেয়ে হাতপাওয়ালা চিন্তামনিকে চায়, যে চিন্তামনির জন্যে আপনার মেয়ে পাগলিনী হয় এবং যে চিন্তামনি পাগলিনীর চিন্তামনি হয়। অহোরাত্র যে চিন্তামনির চিন্তাতে আপনার মেয়ে চিন্তাশীলা। গুরুদেব! অনুগ্রহ করিয়া সেই চিন্তামনির ঠিকানা দিতে আজ্ঞা হয়।

কপিলমুনি। মা, আমি তোমার চিন্তামনি, সকলে আমায় দর্শন করিয়া চিন্তাশীল হইয়া অন্তে চিন্তামনি পায়। তুমি আমাকে দর্শন করিয়া চিন্তাশীলা হইয়াছ, অতএব তুমি শীঘ্রই তোমার চিন্তামনিকে পাবে।

পেমী। গুরুদেব! সমষ্টি চিন্তামনিকে আমি চাই না। তিনি ব্যষ্টির সব চিন্তাকে নষ্ট করেন। দার্শনিকেরা খালি ভাবাতে ভাসা দর্শন লইয়া, সমষ্টি চিন্তামনিকে ভোগ করেন। আমি লেখাপড়া জানি না,—তপ, জপ, হোম ও যজ্ঞ কিছুই জানি না এবং কখনও কিছু করি নাই। সূক্ষ্ম চিন্তামনি জ্ঞানীর যোগ্য হয়, আমি যেমন হাতপাওয়ালা দেহিনী, তেমনি আমার সেই হাতপাওয়ালা দেহী চিন্তামনি সর্দ্দারকে চাই; এবং যাহার জন্যে আমি পাগলিনী।

কপিলমুনি। মা, তুমি তাহার কিগুণে পাগলিনী হইয়াছ। জগতে অনেক সুন্দর ও গুণী পুরুষ আছে, তুমি কেন তাহার একটীকে লওনা।

পেমী। জগতে অনেক সুন্দর ও গুণী পুরুষ আছে, যখন আমি জগচ্চিন্তামনিকে চাই না, এবং যাঁহার তুল্য সুন্দর ও গুণী পুরুষ আর দ্বিতীয় নাই, তখন অন্য পুরুষ কি করিয়া আমার নিকট স্থান পাইতে পারে। গুরুদেব! আপনি যে বলিলেন,—তুমি তাহার কি গুণে পাগলিনী? আমি তাহা কিছুই জানি না। ক্রিয়াকাণ্ড ও জ্ঞানকাণ্ড যাহার দ্বারা গুণের পরিচয় পাওয়া যায়, ইহাও পূর্ব্বে বলিয়াছি—আমি কিছুই জানি না। কেন আমার মন চিন্তামনিতে আসক্ত হয়, ইহাও আমি জানি না। কিন্তু আমি যদবধি চিন্তামনিকে দেখিয়াছি, তদবধি আমার মন, প্রাণ, ধ্যান, চিন্তামনির চিন্তা ব্যতীত অন্য কোন চিন্তাতে নাই; কেন নাই; ইহাও জানি না। জগতে যত কিছু বিষয় দেখিতেছি, চিন্তামনি অপেক্ষা মনোনীত আর কিছুই দেখিতে পাইনা; কেন, ইহাও জানি না। কোথায় গেলে সেই চিন্তামনিকে পাই, সেই হেতু আমি পাগলিনীর মতন বেড়াইয়া বেড়াইতেছি। পূর্ব্বে আমি এক পয়সার জন্যে নরহত্যা করিয়া আনন্দভোগ করিতাম, কিন্তু এখন কেহ যদি আমায় রাজচক্রবর্ত্তিণী

করেন, তাহাতেও আমি আনন্দভোগ করি না। আমার চিন্তামনি দর্শনে আমার আনন্দ অপার হয়, এবং যাহার ওজন সমস্ত পৃথিবীর ভারিত্ব অপেক্ষা অনন্ত গুণ বেশী, কেন ইহাও জানি না।

কপিলমুনি। মা, তোমার নাম কি?

পেমী। পেমী।

কপিলমুনি। একের লীলা কি অদ্ভুত! মা আমার প্রেমিকা হইবে বলিয়া অগ্র হইতেই পেমী নাম ধারণ করিয়াছে। ছাত্র! সাংখ্যতে সংখ্যা আছে, কিন্তু প্রেমেতে সংখ্যা নাই। মা আমার সাংখ্যযোগ উত্তীর্ণ হইয়া প্রেমযোগে পড়িয়াছে। মা আমার কখন পাঠাভ্যাস করে নাই, ফলতঃ ক্রিয়াযোগ ও জ্ঞানযোগ আমার মার অভাব হয় তথাপি আমার মায়ের স্বভাবসিদ্ধ প্রেমযোগ এত উচ্চ, যাহা মাজিয়া ও ঘষিয়া দার্শনিকদিগের হয় না। প্রেম কোথা হইতে হয়, প্রেম কি অবস্থাতে হয়, প্রেম কাহার সঙ্গে কাহার হয়, প্রেম কিসের জন্যে হয়, ইহা প্রেমিক ও প্রেমিকাদের সংখ্যা করিবার অভাব হয়, এবং সেই হেতু জগতে মানব প্রেমযোগের রহস্য আবিষ্কার করিতে পারে না। এক যাহাকে কৃপা করেন, তিনিই প্রেমিক কিম্বা প্রেমিকা হইতে পারেন।

পেমী। গুরুদেব! আমার মন অত্যন্ত অধীর হইয়াছে, আপনি অনুগ্রহ করিয়া যদি চিন্তামনির কোন খবর দেন, তাহা হইলে আপনি আপনার মেয়ের উপকার করেন।

কপিলমুনি। তুমি হরগৌরীর কৈলাস-শিখরের আশ্রমে যাও, তাহা হইলে তোমার মনোবাঞ্ছা পূর্ণ হইবে।

পেমী। গুরুদেব! তবে আমি আসি।

কপিলমুনি। মা, তুমি যে পথের পথিকা, এক সেই পথের রক্ষক হইয়া তোমার মঙ্গলবিধান করুন।

দশম পরিচ্ছেদ

# গণ্ডগ্রাম।

কোন সময়ে নর্ম্মদানদীর তীরে একটি গণ্ডগ্রাম ছিল। গণ্ড-গ্রামের দৃশ্যটী নর্ম্মদার বক্ষের উপর হইতে বড় মন্দ ছিলনা। বালু-চরের উপর ঘাট পাণ্ডাদের শ্রেণীবদ্ধ ছাতাগুলি বেঙের ছাতার মতন তীরে শোভা ধরিত, কিন্তু তন্নিম্নে নানারঙে রঞ্জিত ও নানা মাটীতে অলঙ্কৃত ঠাকুর ও পাণ্ডা থাকাতে নদীতীরের শোভা আরও বর্দ্ধিত হইয়াছিল। স্থানে স্থানে ভগ্ন মন্দিরের ও স্নানের ঘাটের তথায় অভাব ছিলনা, কিন্তু অশ্বত্থ, বট ও অন্যান্য লতা তদুপরি হওয়াতে নর্ম্মদার দৃশ্যটী মন্দ না হইয়া বরং ভালই হইয়াছিল। গ্রামবাসীদিগের ও তীর্থবাসীদিগের প্রাতঃস্নানের হাবভাব কোথায় স্পষ্ট বা কোথায় অস্পষ্ট ভাবে দৃষ্টিগোচর হইত, কিন্তু দেহের কম্পন, তৈলের মর্দ্দন, আর্দ্রবস্ত্রের ভিতর হইতে গাত্রের রং, নাসাপুটের উপর বৃদ্ধাঙ্গুষ্ঠের টিপ্‌নি, চক্ষুর নিমীলিত ও উন্মীলিত অবস্থা, করের করজোড় ভাব, দেহযষ্টির সরল ও বক্রভাব, এবং ভোরের বায়ু সেবনকারীর রং চংয়ের ভাব তথায় প্রকাশ্য ভাবে দেখিতে পাওয়া যাইত। বালরবির মৃদুভাবের কিরণ তাহাতে আবার যোগ হওয়াতে ও নদীতীরে নানা মূর্ত্তির উপর উহা খেলা করাতে এবং গণ্ডগ্রামের ভিতরের উচ্চ বাটী স্থানে স্থানে উকি মারাতে, নর্ম্মদাকূলের দৃশ্যটী বড় মনোরম্য হইয়াছিল। রাস্তা, হাট, বাজার, টোল, ঔষধালয়, রোগীগৃহ ও চত্বর গণ্ডগ্রামের ভিতরের শোভা ছিল, এবং গণ্ডগ্রামের ভিতরের স্থানে স্থানে প্রস্তর নির্ম্মিত বাসস্থানও অনেকগুলি ছিল।

পেমী পাগলিনী চিন্তামনির অন্বেষণে ঘুরিতে ঘুরিতে গণ্ডগ্রামে আসিয়া উপস্থিত হইল, এবং তীরের একটী বটবৃক্ষের তলে আশ্রয় লইল। পেমীর দৃশ্যটী উপরে মলিন, কিন্তু অন্তরে নির্ম্মল ছিল। গণ্ডগ্রামবাসীদিগের সহিত তাঁহার বাহ্যের ও অন্তরের ভাব বিপরীত থাকিবার কারণ গণ্ডগ্রামবাসীরা পেমীকে বদ্ধা পাগলিনী বলিয়া লইল। ছোট ছোট বালক ও বালিকারা লইবে, ইহার আর আশ্চর্য্য কি?

বালক ও বালিকারা দূর হইতে অদ্ভুত দৃশ্যটিকে অদ্ভুত রকমে দেখিতে লাগিল। এবং তৎপরে উহাদিগের ভিতর ভয়ানক ঠেলা-ঠেলি সুরু হইল, কারণ কেহই সাহস করিয়া পেমীর নিকটে যাইতে পারে না। বহুক্ষণের পর একটী বালক অতি সাবধানে আস্তে আস্তে পা টিপে টিপে পেমীর পেছনদিক্ দিয়া যাইয়া, অঞ্চল টানিয়া পিছনে পুনর্দ্দৃষ্টি না করিয়া, একেবারে দৌড়িয়া দলের ভিতর আসিয়া হাঁপ ছাড়িল। অন্য বালক ও বালিকারা তাহাকে কত কি বলিতে লাগিল। তুই ভয়ে না অঞ্চল টেনে পলাইয়া এলি কেন? আমি হলে চুল টেনে আস্‌তুম্। সে চুপ করে রহিল। অন্য একজন চলিল, সে অর্দ্ধপথ না যাইতে যাইতে যেমনি বৃক্ষ হইতে কা করিয়া কাক উড়িল, অমনি সে ভয়ে দৌড় দিল। অন্যেরা সকলেই হাসিল। আবার একজন চলিল, ক্রমে ক্রমে সাহস বাড়িল। এইবার চুল টানিল। পেমীর ভ্রুক্ষেপ নাই, একমনে নর্ম্মদার দিকে চক্ষু ফেলিয়া চিন্তাতে মগ্ন রহিল।

ক্রমে ক্রমে সকলে পেমীর নিকটে যাইতে সুরু করিল, এবং সঙ্গে সঙ্গে উহাদের আমোদও বাড়িতে লাগিল। উহারা এত আমোদ ভোগ করিল যে বাটী যাওয়া ও সময়ে খাওয়া ভুলিয়া গেল। এইবার বেশী ঠেলাঠেলি সুরু হইল, এমন কি দুই একজন পেমীর গায়ের উপর পড়িল, এবং ইহাতে উহাদের আরও আনন্দ বাড়িল। এইবার

একজন খুব জোরে পেমীর চুল টানিল পেমী তৎক্ষণাৎ উঠিয়া দাঁড়াইল। বালক ও বালিকারা যে যার সুবিধা বুঝিয়া কে কোথায় দৌড় দিল, তাহার কিছুই ঠিক রহিল না। বহুক্ষণের পর আবার জড় হইল, কিন্তু আর কেহই পেমীর নিকটে যাইতে ভরসা করিল না, এইবার উহারা ঢেলা ধরিল। পেমী দুই চারি ঢেলার পর যেমন উহাদিগের উপর চক্ষু ফেলিল, অমনি উহারা তফাৎ হইল। আবার জড় হইয়া ঢেলা মারিতে সুরু করিল। কিছুক্ষণের পর বালক ও বালিকাদের রক্ষকেরা আসিয়া উহাদিগকে ধরিয়া লইয়া গেল এবং পেমীও উহাদের হস্ত হইতে রক্ষা পাইল।

বালক ও বালিকারা কেন পাগলিনীর উপর অত্যাচার করে, বোধ হয় বালকের ও বালিকার স্নেহে জগৎ আছে। বালকেরা ও বালিকারা স্নেহের আস্থান হয়। যদি সকলে মায়াত্যাগ করিয়া পাগল ও পাগলিনী হইত তাহা হইলে উহাদের ভরণ পোষণ কে করিত? ইহার কারণ বোধ হয় এক উহাদের উপর কৃপা করিয়া স্বভাব সিদ্ধ জ্ঞান দিয়াছেন, যাহাতে বালকদের ও বালিকাদের অনিষ্ট আছে, তাহা উহারা কোন প্রকারে চায় না। যাহারা ঘোর সংসারী ও মায়াবী তাহাদের বালকেরা ও বালিকারা অত্যন্ত ভালবাসে, কিন্তু যাহারা সংসারত্যাগী ও মায়াবিহীন তাহাদের উহারা চায় না।

বালকদিগের ও বালিকাদিগের মতন অজ্ঞানী আর দ্বিতীয় নাই, ইহার কারণ উহারা জ্ঞানীকে চায় না। কাক উলুককে চায় না, উলুক কাককে চায় না। কাক গোলমাল ভালবাসে, উলুক নিরালা ভালবাসে। কাকের মূর্ত্তি অস্থির হয়, উলুকের মূর্ত্তি স্থির হয়। কাক দিনে আনন্দভোগ করে, উলুক রাত্রে আনন্দভোগ করে। কাক বলিভোগী হয়, উলুক অনুচ্ছিষ্ট ভোগী হয়, কাক যমের কিঙ্কর হয়, উলুক লক্ষ্মীর বাহন হয়, এবং ইহাদের পরস্পরের এই বিপরীত

ভাবের কারণ বোধ হয়, কেহ কাহাকে চায় না, যেমন জ্ঞানী অজ্ঞানীকে চায় না, অজ্ঞানীও জ্ঞানীকে চায় না। সমভাব না হইলে বন্ধুত্ব হয় না। বালকেরা ও বালিকারা পাগলিনীর শত্রু হয়।

এক বিষয়ে আহোরাত্র চিন্তা করিলে পাগলিনী হয়, পাগলিনী হইলে দূরদর্শিনী হয়, দূরদর্শিনী হইলে সূক্ষ্মতাতে যাইতে পারে। সূক্ষ্মতাতে যাইতে পারিলে সন্ধি হয়, সন্ধি হইলে আনন্দ অপার হয়। সন্ধি শিখিবার কারণ বোধ হয়, সন্ধ্যা উপাসনার ব্যবস্থা আছে। দুইয়ের সন্ধি এত কম বোধ হয়, চক্ষুর পলক ফেলিবার সময় লাগে কি না সন্দেহ। যদি দুই সন্ধি এক হইত; তাহা হইলে নির্ব্বাণ হইত। পেমী পৃথিবীর মত আহোরাত্র চিন্তামনির চিন্তাতে ঘুরিতেছে। যদি কেহ গ্রামবাসী পেমীকে ডাকিল, সঙ্গে সঙ্গে চলিল। অন্ন দিল, খাইল, না দিল, পেমী উপবাসে রহিল। কিন্তু একের কৃপা প্রেমিকাদের উপর এত বেশী হয় যে, রাজচক্রবর্ত্তিনী কালের কুটিলাগতিতে উপবাসিনী যদি হইতে পারে, তথাপি প্রেমিকা উপবাস থাকে না।

পেমী গণ্ডগ্রামের এক নূতনজন্তু হইল। বৃক্ষের তল দিয়া যে যায়, একবার পেমীকে থমকে দাঁড়াইয়া দেখিতে হয়। তিনটী ষোড়শী মাথার উপর ঘড়া করিয়া ঠিক দুপুরবেলায় নর্ম্মদায় জল আনিতে যাইতেছিল, যেমনি কামিনীর নজর পেমীর উপর পড়িল,—অমনি অপরটাকে ডাকিয়া বলিল,—গোলাপি! একটা রাক্ষসী দেখ। রাক্ষসীর শরীরটা কি? ভাগ্যে আমার ছোট ভাইকে আনিনি, তাহলে সে আঁত্‌কে উঠ্‌তো। আচ্ছা বোন্ গোলাপি! তোর যদি এই রকম ভাতার হতো তাহলে কি কব্‌তিস্?

গোলাপী। আমার তো আর হয় নি, তোরই হয়েছে; তুই যা করিস্, আমিও তাই কব্‌তুম্। আমি হলুম্ ক্ষীণাঙ্গী, আমার ভাতার যদি রাক্ষসের মত হতো, লাথী মেরে ফেলে দিতুম্, আর ঘরে

থাক্‌তুম্ না। যদি বাপ মা জোর করে ঘরে দিত, আত্মহত্যা হয়ে মরে যেতুম্। আচ্ছা বোন্ কামিনি! তোর ভাতার তো ঠিক রাক্ষসের মতন; তুই কাছে থালি যাসনি, কই বিষ খেয়ে মরিল্‌নি তো? বুঝি নকুড়দাদার খাতিরে?

কামিনী। বেগুনফুলের এক কথা, ধান ভান্‌তে শিবের গীত। কোথায় আমি রাক্ষসের কথা বল্‌লুম্, না নকুড়্‌দাদা এলেন। বেগুনফুল! তুমি তো বোন্ জানো যে, আমি ঘরে শুইনি, ভাতার এলেই আমার গায়ে জ্বর আসে, ভাতারটা যেন একটা বুনোমোষ, আবার কথাও কি তেমনি, যেন চুব্বিশঘণ্টাই রেগে আছে। মা বাপ আমায় কত বলে, আমি কিছুই শুনি না। আমি মা বাপকে বলি—যদি বেশী বল, আমি বিষ খেয়ে মরে যাব; মা বাপ আর ভয়ে কিছুই বলে না। দেখ বোন্ বেগুনফুল। একদিন আমি ঘরের ভিতর শুয়ে আছি—ভাতারটা চুপিচুপি এসে আমার পা ধরেছে; আমিও ধড়-ফড়িয়ে উঠে এক লাথি দিয়েছি। আবার পা ধর্‌তে আসে,—আমি অমনি দৌড়ে মার কাছে গিয়ে বসে রইলুম। মা বল্‌লে, ঘরে গেলিনি, আমি বল্‌লুম্ না। মা আর কিছু বল্‌লে না। সেটা শোরের মতন গোঁথ্‌গোঁথ্ করে রেগে বাড়ী থেকে বেরিয়ে গেল। আমি মনে মনে ভাব্‌লুম্ যে বাঁচলুম, কিন্তু বোন্ সে আর সেই অবধি আসে না।

গোলাপী। তোমারই ভাল হয়েছে।

কামিনী। সে আর একবার করে বল্‌তে।

সৌদামিনী। কামিনি! তুই কি করে ভাতারকে লাথি মার্‌লি, তোর পা খসে যাবে। স্বামী অপেক্ষা গুরু আর জগতে কেহই নাই। স্ত্রীলোকের হোম, যজ্ঞ, ব্রত, তীর্থ, স্বামী বর্ত্তমানে কিছুই নাই। স্বামীর চরণামৃত, স্ত্রীলোকদিগের ইহকালের ও পরকালের গতি হয়।

তুই কি করে এই ভয়ানক কাণ্ডটা কর্‌লি? তোর বুকের পাটাতো কম নয়। দিনরাত বইতো পড়িস্, কি মাথা পড়িস্? সতী, সাবিত্রী, চিন্তা, দময়ন্তী, সীতা, এদের কি চরিত পড়িস্‌নি? আমার স্বামী কত কুৎসিত, আমি রোজ পা ধুইয়ে জল খাই।

কামিনী। হ্যাঁলো,—হ্যাঁ, তোরা সব স্বর্গে যাবি, আমি নয় নরকে যাবো। সরস্বতী এলেন জ্ঞান দিতে। তুই লেখাপড়ার কি জানিস? আইমার মুখে শুনেছিস্ বইতো নয়। দেখ বোন্ গোলাপি! সৌদামিনী আমায় নীতিশিক্ষা দিতে এসেছে। গলায় দড়ী আর কি।

সৌদামিনী। আমার লেখাপড়ায় কাজ নাই বাপু। আইমার মুখের শোনাই ভাল। কি দুর্গতি হয় টের পাবি, এখন যুয়ান বয়সের দরুন কিছুই খবরে আস্‌ছে না, যে কাঠ খাবে, সেই আঙ্‌রা হাগ্‌বে। এই বলিয়া সৌদামিনী রাগান্বিতা হইয়া একাকিনী জল আনিতে চলিয়া গেল।

কামিনী। দেখ বেগুনফুল! আমার ইচ্ছা হয় সৌদামিনীর মুখটা পুড়িয়ে দি, দেখনা, কতকথা বলে গেলো।

গোলাপী। বেগুনফুল! আর রাগ করিস্‌নি, চল্ পাগলিনীর কাছে একটু আমোদ করিগে। উভয়ে পেমীর আরও নিকটে গিয়া দাঁড়াইল। কিছুক্ষণ পরে পেমীকে জিজ্ঞাসা করিল,—তোর বাড়ী কোথায়? তুই কার জন্যে পাগলিনী হয়েছিস্? তোর বাড়ীতে কে আছে? পেমীর খবর নাই,—পেমী নিজ চিন্তাতেই মগ্ন রহিল। যখন উহারা জানিতে পারিল যে,—পেমী একটী বদ্ধাপাগলিনী, তখন উভয়ে নিজকার্য্যে গমন করিল।

ক্রমে ক্রমে যত দিনমনি অস্তাচলের দিকে আশ্রয় লইতে লাগিল, তত পেমীর বৃক্ষতল লোকে লোকাকীর্ণ হইল। কেহ পুত্রের

আশায় ঔষধ লইতে, কেহ কঠিন রোগ হইতে মুক্তি পাইতে, কেহ যোগশাস্ত্রে দীক্ষা লইতে, কেহ রসায়ন বিদ্যার কৃপায় স্বর্ণ পাইতে পেমীর নিকট আসিল, এবং 'কেহ কেহ রঙ্ তামাসা দেখিতেও আসিল। কিন্তু যখন দেখিল,—পেমী কাহারও কথায় কোন উত্তর দেয় না, তখন নিরাশা হইয়া সকলেই গৃহে ফিরিল, পেমীও কাকের ঠোকর হইতে এড়াইল। কিঞ্চিৎ পরে পেমী নিরালা ঠিক করিয়া হরগৌরী আশ্রমাভিমুখে চলিল।

একাদশ পরিচ্ছেদ

# কৈলাস শিখর।

বহুদিন পরে পাগলিনী অনেক দেশ, নদ, নদী, উপত্যকা ও পর্ব্বত পার হইয়া, অবশেষে কৈলাস শিখরে আসিয়া উপনীত হইল। কৈলাস শিখরটী অতি উৎকৃষ্ট স্থান হয়। ফুল, ফল, মূল, ঔষধি, সরিৎ, প্রস্রবণ, সানু, দরি, কন্দর ও নির্ঝর স্থানে স্থানে যথেষ্ট দেখিতে পাওয়া যায়। স্থলচর, জলচর, উভচর ও খেচরেরা হিংসা বর্জ্জিত হইয়া তথায় আনন্দে বিচরণ করে। কপালতুল্য শুষ্কমস্তক-শালী, জটালিনধারী, বৈখানস, বালখিল্য, সম্প্রক্ষাল, মরীচিপ, উন্মজক, গাত্রশয্য, অশয্য, অনবকাশিক, দান্ত, নিয়ত আর্দ্র বস্ত্র পরিধায়ী, সদাজপশীল, নিত্য বেদাধ্যায়ী, পঞ্চতপানুষ্ঠায়ী, পত্রাহারী, জলাহারী ও বায়ু ভোগী ঋষি সকলে ব্রাহ্মী শোভায় শোভিত হইয়া, নিজ নিজ কার্য্য সমাধা করিতে ব্যস্ত আছেন।

পথশ্রমে অত্যন্ত কাতরা ও বহুদিনাবধি নিদ্রাসুখে বঞ্চিতা পাগলিনী, কৈলাস শিখরের একটী মন্দার বৃক্ষের তলে উপবেশন করিল। পাগলিনীর দৃষ্টি প্রথমে জল প্রপাতের উপর পড়িল। কিন্তু বহু দূরে থাকিবার কারণ পাগলিনীর মনকে অস্থির করিতে পারিল না। পাগলিনীর পদতলের তলে একটী নির্ঝরিণী ঝর্‌ঝরে ঝরিতে লাগিল। সুগন্ধ সমন্বিত শীতল সমীরণ মৃদু মৃদুভাবে পাগলিনীর সহিত আলাপ করিল। পাগলিনী ইহার অকপটভাবের আলাপের স্পর্শনে এত আনন্দিত হইল যে, আর পাগলিনী ইন্দ্রিয়কে নিজবশে

রাখিতে পারিল না। দেহের কর্ত্তা ব্যতীত অন্য সব অনুচরেরা ক্রমে ক্রমে শিথিল হইয়া পড়িল। পাগলিনীও নিদ্রাদেবীর আশ্রয় লইতে বাধিত হইল।

নিদ্রাবসানে পাগলিনী দেখিল,—কতকগুলি জটালিনধারী উত্তরীয় বল্কল সমন্বিত ঋষিগণ যথাকালে সন্ধ্যোপাসনা করিতেছেন। নিয়মবশতঃ ঊর্দ্ধবাহু সংশিতব্রত কতকগুলি মুনি মন্ত্রোচ্চারণ পূর্ব্বক সূর্য্যোপাসনা করিতেছেন। কিন্তু কিঞ্চিৎক্ষণ পরে পাগলিনী আর উহাদের দেখিতে পাইল না। পাগলিনী চিন্তামনির চিন্তাতে আবার মগ্ন হইল।

সন্ধ্যার আবির্ভাব হওয়াতে আশ্রমবাসীরা আপনাদিগের কুটীরের দ্বারে বাহির হইয়া নৃযজ্ঞের দরুন অতিথি ডাকিতে লাগিলেন। যিনি যাহাকে দেখিতে পাইলেন,—তিনি তাহাকে সমাদরের সহিত আশ্রমের ভিতর লইয়া যাইয়া, বহু যত্ন সহকারে অতিথি সেবা করিলেন। হরগৌরীর আশ্রম হইতে পাছে মা অন্নপূর্ণা থাকিতে কেহ উপবাসী থাকে, নন্দী বাহির হইল। নন্দী তন্ন তন্ন করিয়া চারিদিকে দেখিতে লাগিল। যাহাকে সম্মুখে পায়, জিজ্ঞাসা করে, আপনার সেবা হইয়াছে? সকলেই উত্তর দেয়, যথায় স্বয়ং মা অন্নপূর্ণা থাকেন, তথায় অন্নের অভাব কোথায়? আমরা সকলেই সেবা লইয়াছি। দেখ নন্দিন্! একটী পাগলিনী ঐ মন্দার বৃক্ষের তলে বসিয়া আছেন, উনি সেবা লইয়াছেন কি না একবার জিজ্ঞাসা করুন। নন্দী তথায় চলিল।

জ্যোৎস্না রজনীর কারণ নন্দীকে বেশী কষ্ট সহ্য করিতে হইল না। নন্দী দূর হইতে দেখিতে পাইল,—মন্দার বৃক্ষের তলে একব্যক্তি বসিয়া আছে, নন্দী তাহার নিকটে যাইয়া অনেক স্তব ও স্তুতি করিল, কিন্তু কোন উত্তর পাইল না। মনে বিবেচনা করিল।—পাগলিনী কি সংজ্ঞাবিহীনা।—না তাই বা কই, হাত ও পা তো নড়িতেছে। তবে বুঝি চিন্তাশীলা। আচ্ছা একবার খুব

উচ্চৈঃস্বরে ডাকি। নন্দী বারংবার উচ্চৈঃস্বরে ডাকিতে লাগিল,—কিন্তু কোনও উত্তর পাইল না।

তখন নন্দী মনে মনে চিন্তা করিল,—আমার গুরুদেব আমায় বলিয়াছিলেন,—"কেহ চিন্তাতে অত্যন্ত মগ্ন থাকিলে, কিম্বা কাহারও ইন্দ্রিয়ের শিথিলতাপ্রাপ্ত হইলে, তাহার মাথার চুল টানিলে চিন্তাভগ্ন ও শিথিলতা বিনাশ হয়। আরও গুরুদেব বলিয়াছিলেন, পাঠাভ্যাসীদের শিখা—টিকি রাখা অত্যন্ত আবশ্যক হয়, কারণ দিবারাত্রি পড়িতে পড়িতে ইন্দ্রিয় শিথিল হয়, এবং ইন্দ্রিয়কে পুনঃ চেতন করিবার দরুণ, মস্তিষ্কের উপরের চুল টানা বিধেয়। শিখাটির সহিত মস্তিষ্কের যত নিকট সম্বন্ধ আছে এমন আর কাহারও নাই। পিয়নো যন্ত্রটী ভিতরে এমন হিসাবে সাজান আছে যে, উপরের পরদা এক একটী টিপিলে সুন্দর এক একটী সুর বলে, ভিতরের কর্ড অর্থাৎ তার বিকল হইলে উপরের পরদা ভাল থাকিলেও আর সুর বলে না। দেহের ভিতর এক এমন হিসাবে জিনিষ দিয়া সাজাইয়াছেন যে, উপরের ইন্দ্রিয়তে আঘাত লাগিলে, ভিতর হইতে প্রত্যুত্তর দেয়। কিন্তু ভিতর বিকল হইলে, উপরের ইন্দ্রিয় বর্ত্তমান থাকিতেও প্রত্যুত্তর আর পায় না। সাতটী পরদাতে পিয়নো যন্ত্রটী প্রস্তুত হয়। দশটীতে দেহ যন্ত্রটী প্রস্তুত হয়, একটী একটীতে আঘাত করিলেই ভিতর হইতে উত্তর দেয়। ত্বক্ টানিলেই পুনঃ চেতন হয়। চুলের হেতু মাথার ত্বক্ টানিবার বড় সুবিধা, কারণ পুঙ্খানুপুঙ্খরূপে ত্বকের উপর চুল সাজান আছে, এবং মস্তিষ্কের অত্যন্ত নিকট হয়।" তবে আমি পাগলিনীর চুল টানি, তাহা হইলেই পাগলিনীর জ্ঞান হইবে। এই স্থির করিয়া নন্দী পাগলিনীর নিকটে গিয়া যেমন খুব জোরে চুল টানিল, অমনি পাগলিনীর চমক্ হইল। পাগলিনী জিজ্ঞাসা করিল;--আপনার আগমন এখানে কি নিমিত্ত ?

নন্দী উত্তর করিল,—আমি প্রভু হরের প্রধান চেলা হই, আমার নাম নন্দী, হরগৌরী আশ্রমে আমার বাসস্থান হয়। আপাততঃ আপনার সেবা হইয়াছে কি না, জিজ্ঞাসা করিতে এখানে আসিয়াছি। যদি আপনার কোনও বাধা না থাকে,—বলিতে আজ্ঞা হয়।

পাগলিনী। আমি উপবাসিনী, মহর্ষি কপিলমুনি বলিয়াছেন,—"মা, তুমি হরগৌরী আশ্রমে যাইলে তোমার চিন্তামনিকে পাবে।" সেইজন্যে আমি এখানে আসিয়াছি, আপনি চিন্তামনি কোথায় বলিতে পারেন ?

নন্দী। আমার প্রভু হর, তিনিইতো জগচ্চিন্তামনি হন। বোধ হয়, মহর্ষি কপিলমুনি আপনাকে তাই বলিয়া থাকিবেন যে, আপনি হরগৌরী আশ্রমে যাইলে চিন্তামনিকে পাইবেন। আপনি উপবাসিনী,—অগ্রে সেবা লন, তারপর আপনি চিন্তামনির দর্শন পাইবেন।

পাগলিনী। আপনি জগচ্চিন্তামনির কথা বলিতেছেন, আমি আপনাকে তা জিজ্ঞাসা করি নাই।

নন্দী। তবে কি আপনি দেহ চিন্তামনির কথা জিজ্ঞাসা করিতেছেন।

পাগলিনী। আপনি প্রভু হরের প্রধান চেলা হইয়া এত স্থূল-বুদ্ধি ধরেন কেন ? জগচ্চিন্তামনিকে দর্শন করিতে কাহারও কি কোথায় যাইতে হয় ? দর্শনেচ্ছুক ভক্ত যথায় তথায় তাঁহাকে দেখিতে পারেন, কারণ ভক্ততো জগতের বাহিরে নাই যে, বাহির হইতে অন্দরে আসিয়া দেখিবেন, যখন সমস্ত জগৎ জগচ্চিন্তামনিতে ব্যাপ্ত হয়। দেহের চিন্তামনি দেখিতে হরগৌরী আশ্রমে আসিব কেন ? দেহ ছাড়াতো পাগলিনী নয় ? যথায় দেহ তথায় পাগলিনী। চিন্তামনি সর্দ্দার, যিনি আমার চিন্তামনি—তাঁহাকে অন্বেষণ করিতে আমি

হরগৌরী আশ্রমে আসিয়াছি। সমষ্টিসমষ্টির ভাল, ব্যষ্টি ব্যষ্টির ভাল, জ্ঞানী জ্ঞানীর ভাল, মূর্খ মূর্খের ভাল, আর চণ্ডাল চিন্তামনি সর্দ্দার চণ্ডালিনী পাগলিনীর ভাল হয়। আপনার আপনি অর্থাৎ হর ভাল। আপনি আমার চিন্তামনির খবর দিতে পারেন, কারণ মহর্ষি কপিলমুনি কখন মিথ্যা বলিবেন না; এখানে অবশ্যই চিন্তামনি আছে।

নন্দী। আপনি কি ক্রিয়াকাণ্ড ও জ্ঞানকাণ্ডকে বৃথা বলেন?

পাগলিনী। আমি জগতের কিছুই বৃথা বলি না। যে যেটা উত্তীর্ণ হইয়াছে, তার সেটা আবশ্যক নাই। যাহারা বর্ণশিক্ষা করে নাই, তাহাদের পক্ষে বর্ণশিক্ষা পুস্তক অত্যন্ত আবশ্যকীয়, কিন্তু যাহারা বর্ণশিক্ষা করিয়া এবং উহাতে পরীক্ষা দিয়া উত্তীর্ণ হইয়াছে, তাহাদের বর্ণশিক্ষা পুস্তকের কোন আবশ্যক নাই। জগচ্চিন্তামনি জগতের গুরু হয়, দেহ চিন্তামনি দেহের গুরু হয়, কিন্তু কোন ব্যক্তি জগৎ ছাড়া নয় ও দেহবিহীন নয়, তবে কেন সকলে জগচ্চিন্তামনিকে ও দেহ চিন্তামনিকে পায় না।

নন্দী। ক্রিয়াকাণ্ড শেষ করিয়া জ্ঞানকাণ্ডে যাইলে পায়।

পাগলিনী। জ্ঞানকাণ্ডে যাইলেও পায় না।

নন্দী। তবে কোন কাণ্ডে পায়?

পাগলিনী। জ্ঞানকাণ্ড শেষ করিয়া ভক্তিকাণ্ডে যাইলে পায়। ক্রিয়াকাণ্ডের পর জ্ঞানকাণ্ডে উঠিলে পথিক—জ্ঞানী সম্মুখে এত পথ দেখিতে পায় যে, কোন পথে যাইলে পথিকের মনোবাঞ্ছা পূর্ণ হয়, তাহা ঠিক করিতে পারে না, বরং ভ্যাবাচ্যাকা খায়। তখন জ্ঞানী যুক্তির আশ্রয় লয়, সময় অতিবাহিত হইতে থাকে, কাল কাহারও খাতির রাখে না, বিড়ালে ইন্দুর ধরার মতন লইয়া যায়। যে পথিক—জ্ঞানী হুঁসিয়ার হয়, ভালমন্দ বিচার না করিয়া, চোক কান বুজিয়া একটী পথ অবলম্বন করে অর্থাৎ ভক্তি পথাবলম্বী

হয়,—(ভক্তি আসিলেই বিশ্বাস আসিল, বিশ্বাস হইলে কার্য্যে রত হইল, কার্য্যে রত হইলে সিদ্ধি আসিল, সিদ্ধি আসিলেই মুক্তি হইল), এবং সে সহজে জয়লাভ করিয়া অন্তে শান্তিভোগ করে।

দেখ নন্দিন্। ভক্তি কি প্রকারে আইসে ইহা ঠিক করিয়া বলিবার উপায় নাই, কারণ পাঁচ বৎসরের বালকেতে যে প্রকার প্রগাঢ় ভক্তি দেখিতে পাওয়া যায়, একশত বৎসরের মহাজ্ঞানীতে ও মহাবৈজ্ঞানিকে ও বিদ্যাধ্যায়ীতে ও যোগাভ্যাসীতে সে ভক্তি দেখিতে পাওয়া যায় না। একের কৃপাতে সব হয়। এক মনে করিলে, সূচের গর্ত্তের ভিতর দিয়া, অনন্ত জগৎ বাহির করিতে পারেন। কিন্তু পাগলিনী, যতটুকু পরিসর সূচের গর্ত্ত থাকিবে, ততটুকু মোটা সূতা একদিক হইতে অপর দিকে বাহির করিতে পারিবে। সূচের গর্ত্তের চেয়ে সূতা মোটা হইলে আর পাগলিনী পারিবে না। জগচ্চিন্তামনি ও দেহ চিন্তামনি দার্শনিকদিগের ভাল হয়। আমি লেখাপড়া বিহীনা, আমার কি সাধ্য যে, জগচ্চিন্তামনিকে ও দেহ চিন্তামনিকে চিন্তা করি। চণ্ডাল চিন্তামনি আমার চিন্তার বিষয় হয়। তুমি বলিতে পার তিনি কোথায় আছেন ?

নন্দী। আপনি উপবাসিনী, অগ্রে হরগৌরী আশ্রমে সেবা গ্রহণ করুন, কল্য প্রাতে আমি হরগৌরীর সহিত আপনার সাক্ষাৎ করাইয়া দিব।

পাগলিনী। আচ্ছা চল।

তদনন্তর উভয়ে হরগৌরী আশ্রমাভিমুখে চলিল।

দ্বাদশ পরিচ্ছেদ।

## হরগৌরী আশ্রম।

হরগৌরী আশ্রম সকল প্রকার আশ্রমের ভিতর আদি আশ্রম হয়। এবং ইহার পূর্ব্বে অন্য কোন আশ্রম ছিল না। গিরিরাজার কন্যা গৌরী বহুতপস্যা করিয়া যে নদীর ধারে প্রভু হরকে লাভ করিয়াছিলেন, সেই নদী অদ্যাবধি গৌরী নদী বলিয়া কথিত হয়। গৌরী নদীর উত্তর প্রদেশ হইতে প্রভু হর আসিয়া ছিলেন। কোন দেশ হইতে ইহা ঠিক করা যায় না, যখন প্রভু হর স্বয়ম্ভু বলিয়া কথিত হন। প্রভু হর শ্বেত ছিলেন, ইহার কোন সন্দেহ নাই, কারণ সকল পুস্তকে উঁহাকে একাধারে শ্বেত লেখে। হরগৌরীর বিবাহের পূর্ব্বে গৌরী নদীর উত্তর প্রদেশের ব্যক্তির সহিত দক্ষিণ প্রদেশের ব্যক্তির বিবাহ ছিল না। হরগৌরী হইতে সুরু হয়, এবং বোধ হয় ইঁহাদের হইতে গৌরী নদীর দক্ষিণ প্রদেশে শ্বেত রঙের প্রথম আবির্ভাব হয়। ইউরোপীয় পণ্ডিতেরা প্রভু হরকে হারকিউলিস্ বলেন এবং গৌরী নদীকে অক্সাস্ লেখেন। কতদূর যুক্তিসঙ্গত, অন্য সকলে বিবেচনা করিয়া লইবেন।

আকবার বাদশাহের সময়ের স্বর্ণ মুদ্রা, যাহার দাম ষোল টাকা, এখন পাঁচশত টাকাতেও পাওয়া যায় না, কিন্তু আকবর বাদশাহ সম্প্রতি অর্থাৎ চারি শত বৎসর গত হইয়াছেন। বিক্রমাদিত্যের সন সম্বৎ লইয়া কত গোলমাল, যদি শালিবাহন হইতে সাল হইয়া থাকে, তাহা হইলে ত্রয়োদশ শততম বৎসর হয়। শকাদিত্য অর্থাৎ বিক্রমাদিত্য হইতে যদি শকাব্দা হইয়া থাকে, তাহা হইলে উনবিংশ

শততম বৎসর হয়, কিন্তু বিক্রমাদিত্যকে হত করিয়া শালিবাহন প্রতিষ্ঠা নগরে রাজা হইয়াছিলেন। কলাপ ব্যাকরণের প্রণেতা সার্ব্ববর্ম্মা শালিবাহনের শিক্ষক হন।

বুদ্ধদেবের জন্মতারিখ লইয়া কত গোলমাল। মহাবংশ, হিয়ঙ্-চেঙ্কের ভারতাগমন, সিংহলে বৌদ্ধধর্ম্ম প্রচার, অশোক রাজার রাজ্য সময়, যাহা হইতে বুদ্ধদেবের জন্ম তারিখ ঠিক করা হয়, ইহাতেও সব এক লেখে না। যুধিষ্ঠিরের রাজ্য সময় ঠিক করা আরও দুরূহ, রামচন্দ্রের অতি দুরূহ হয়। সগররাজার কথাই নাই, কার্ত্তবীর্য্যার্জ্জুনের আর কি বলিব। কিন্তু প্রভু হর ইঁহাদিগের সকলকার পূর্ব্বে হন। হর হারকিউলিস্, আর গৌরী নদী—অকসাস্, ইহা কতদূর যুক্তিসঙ্গত, ইহা কিছুই বলিতে পারি না। নাম জাহিরওয়ালা ও ভাষাওয়ালা ভারতবাসীকে যে ধারে ঘুরাইতে ইচ্ছা করে, সেই ধারে ঘুরাইতে পারে, কারণ ভারতবাসীর মাথা গোবরে পরিপূর্ণ হয়।

হরগৌরী আশ্রমটী অতি পুণ্য আশ্রম হয়, কারণ হিংসা ও দ্বেষ তথায় কিছুতেই দৃষ্টিগোচর হয় না। খালি প্রেম একাধারে সৎ হইতে সৎ হইয়া অনবচ্ছিন্নভাবে রহিয়াছে। প্রত্যুষে নন্দী পাগলিনীর নিকট উপস্থিত হইয়া পাগলিনীকে বলিল;—গত কল্য আপনি আমাকে হরগৌরীর সহিত সাক্ষাৎ করাইয়া দিবেন বলিয়াছিলেন, অনুগ্রহ করিয়া তাহাই করুন।

নন্দী উত্তর করিল। আপনি আমার সহিত আসুন। পাগলিনী ও নন্দী উভয়ে চলিল। একশত দুইশত পা যাইয়া নন্দী পাগলিনীকে বলিল। আপনি এইখানে কিঞ্চিৎ অপেক্ষা করুন আমি হরগৌরীর খবর লইয়া আসি।

নন্দী কিছুক্ষণ পরে আসিয়া পাগলিনীকে সমভিব্যাহারে লইয়া হরগৌরীর সম্মুখে যাইয়া উপস্থিত হইল।

পাগলিনী দেখিল, হরের ক্রোড়ে গৌরী বসিয়া আছেন, কি উৎকৃষ্ট দৃশ্য! যাহা দর্শনে মনের সব মল ধৌত হইয়া নির্ম্মল হয়। দৃশ্য জগতের আনন্দ প্রকৃতিপুরুষ হয়, যাহা আজ পর্য্যন্ত কোন দার্শনিক খণ্ডন করিতে পারেন নাই। জগৎ (অর্থাৎ ব্যষ্টি—স্থূল) শব্দ রাখিতে হইলেই দুইটির প্রয়োজন হয়। ব্রহ্ম (সমষ্টি—সূক্ষ্ম) বলিলেই "এক ব্যতীত দ্বিতীয় নাই" আইসে।

হর বলিল,—নন্দিন্! তুমি এই পাগলিনীকে কোথায় হইতে তুলিয়া আনিলে—মা আমার কি চিন্তাশীলা, দুই চক্ষের কোলে যে কালী বেঁটে দিয়েছে। মা, তোমার চিন্তা তোমা হইতে শীঘ্রই রহিত হউক।

নন্দী। গুরুদেব! পাগলিনী আপনার আশ্রমের নিকট মন্দার বৃক্ষের তলে স্থিরনয়না হইয়া বসিয়া ছিলেন, আমি বৃষভের খাতিরে খুঁজিতে খুঁজিতে দেখিতে পাইলাম। পাগলিনী অত্যন্ত সংজ্ঞা বিহীনা হন। আমি আপনার পূর্ব্বের উপদেশানুসারে মস্তকের চুল টানিলে পর পাগলিনীর সংজ্ঞা লাভ হইল এবং পাগলিনী আমার সহিত অতি উৎকৃষ্ট আলাপ করিল, আমি সেই খাতিরে, উহাঁকে আপনার সম্মুখে আনিয়াছি। পাগলিনী অত্যন্ত সূক্ষ্ম দর্শিনী হন।

হর। নন্দিন্! সে কথা তোমায় আর বলিতে হইবে না, যার চক্ষুই ইহার দর্পনের স্বরূপিণী হয়। তুমি যে জিনিষ চিনিতে পারিয়াছ, ইহাতে আমি অত্যন্ত সন্তুষ্ট হইলাম। তুমি যে পথে আছ, সেই পথের মাঙ্গলিক কর্ত্তা তোমার মঙ্গল বিধান করুন। পাগলিনি! তোমার এত চিন্তাশীলা হইবার কারণ কি, আমার আশ্রমে আসিতে কে তোমায় উপদেশ দিল?

পাগলিনী। গুরুদেব! আপনি সর্ব্বজ্ঞ হন। আপনার অবিদিত কিছুই নাই। চিন্তামনি আমায় চিন্তাশীলা করিয়াছে। মহর্ষি

কপিলমুনির উপদেশানুক্রমে আমি আপনার চরণ দর্শন করিতে এখানে আসিয়াছি। আমার চিন্তামনি কোথায় আপনি অনুগ্রহ করিয়া বলুন।

হর। মা, তোমার চিন্তামনি সর্ব্বত্র আছে, নিজে ঠিক হইলেই চিন্তামনিকে লইতে পাব।

পাগলিনী। আমি সর্ব্বব্যাপী চিন্তামনিকে চাই না, যদি সে চিন্তামনিকে চাইতাম, তাহা হইলে আপনার নিকট আসিতাম না, গৃহে বসিয়া পাইতাম।

হর। মা, তোমার এখনও ভ্রম যায় নাই, তবে তুমি কি করিয়া চিন্তামনি সর্দ্দারকে পাইবে? যতক্ষণ ভ্রম থাকিবে, ততক্ষণ ভ্রমণ করিতে হইবে। ভ্রমণে ভ্রমণে ভ্রম ঠিক হয়। তোমার মা বার আনা ভ্রম ঠিক হইয়াছে, চারি আনা বাকী আছে। এই চারি আনা পূরণ হইলেই চিন্তামনিকে পাইবে। কিন্তু মা, চিন্তামনিকে প্রথম দর্শনাবধি আজ পর্য্যন্ত যে, চিন্তামনি সর্দ্দার ব্যতীত তোমার অন্য চিন্তা নাই, ইহাতে মা তোমার মনস্কামনা পূর্ণ হইবার সম্ভাবনা আছে। এখনও যদি চিন্তার ব্যতিক্রম হয়, তাহা হইলে চিন্তামনি সর্দ্দারেরও অভাব জানিবে। চিন্তামনি ব্যতীত চিন্তা করিও না। যখন সমস্ততে চিন্তামনি দেখিবে তখন চিন্তামনি পাইবে। তুমি আমি থাকিলে অর্থাৎ চিন্তামনি সর্দ্দার ও পাগলিনী আলাহিদা থাকিলে আলাহিদা থাকিবে। যেই দিন অভেদ হইবে,—সেই দিন এক হইবে।

পাগলিনী। তবে আমি গৃহে বসিয়া তো পাইতাম, এতদুর আসিবার কি প্রয়োজন ছিল।

হর। প্রয়োজন কিছুই নাই, যতক্ষণ ভ্রমদূর না হয়, ততক্ষণ ভ্রমণ করিতে হয়, কারণ ভ্রমণে ভ্রমণে ভ্রম যায়। তোমার মা

দেখনা, এখনও ভ্রম আছে, তাই চিন্তামনি কোথায় বলিয়া ভ্রমণ করিতেছ।

পাগলিনী। গুরুদেব! তুমি আমি কি? মা গৌরী তো আপনাকে আরাধনা করিয়া পাইয়াছেন, জগচ্চিন্তামনিকে তো আরাধনা করেন নাই। তবে কেন আমি জগচ্চিন্তামনির আরাধনা না করিয়া, চিন্তামনি সর্দ্দারকে পাব না?

হর। তুমি, আমি কি, তুমি আমি জানে। তুমি থেকে আমি ছাড়িয়া আসিলে, আমি কি, থালি, ইহা জানিব, তুমি, আমি কি করে জানিব। আর তুমি আসিলে থালি তুমি জানিব, আমি কি করে জানিব। তুমি আমিজ্ঞানে তুমি আমি, তুমিজ্ঞানে তুমি। আমিজ্ঞানে আমি। তুমি আমি না থাকিলে ক্রিয়াকাণ্ড থাকে না। ক্রিয়াকাণ্ড না থাকিলে, স্থূল জগতের অস্তিত্ব থাকে না। স্থূল জগৎ না থাকিলে আবার ক্রিয়াকাণ্ড থাকে না। ক্রিয়াকাণ্ড না থাকিলে তুমি ও আমি থাকে না।

একের হুকুম প্রথমে তুমি ও আমি থাকিবে। অস্ত্র, শস্ত্র, যন্ত্র, তন্ত্র, মন্ত্র, দেহী হইলেই প্রথমে আবশ্যক হয়, ইহার কারণ সমাজধর্ম্মের প্রয়োজন হয়। সমাজ ধর্ম্মের অভাব হইলে, অস্ত্র, শস্ত্র, যন্ত্র, তন্ত্র, ও মন্ত্রের অভাব হয়, উহার অভাব হইলেই দেহী হইয়াও পশু হইয়া থাকিতে হয়। ক্রিয়াকাণ্ড শেষ করিয়া জ্ঞানকাণ্ডে আসিলে, আর তুমি ও আমি থাকে না, থালি তুমি থাকে। তুমি ব্যতীত আর কিছুই নাই, নিজের অস্তিত্ব লোপ হয়। নিজের অস্তিত্ব লোপ হইলেই মূর্ত্তির লোপ হয়, মূর্ত্তির লোপ হইলেই ক্রিয়াকাণ্ডের লোপ হয়, ক্রিয়াকাণ্ডের লোপ হইলেই ত্যাগী হইতে হয়, ত্যাগী হইলেই বহুচিন্তার লোপ হয়, বহুচিন্তার লোপ হইলেই, এক চিন্তাতে আসিতে হয়, এক চিন্তাতে আসিলেই সব এক দেখিতে হয়, সব এক দেখিলেই আমি

আসিল, কারণ আমি বর্ত্তমান, তুমি অবর্ত্তমান, অবর্ত্তমানের উপাসনা মানসের দ্বারা জ্ঞানকাণ্ডে হয়। তুমি ও আমি কিছুই প্রভেদ নাই, কিন্তু অতি সূক্ষ্মে কিছু আছে। তুমি বলিলে আর কিছুই নাই সত্য, যা কিছু সমস্তই তুমি, কিন্তু তুমি অবর্ত্তমান, আর আমি বর্ত্তমান। অতএব সমস্তই আমি ইহাতে কিছু প্রভেদ দেখা যায়। ফল কথা,—তুমি ও আমি এক। ত্বত্বমসি—(সোঽহম্)।

তুমি যে গৌরীর কথা বলিলে শুন—গৌরী বহুদিন তপস্যা করিয়া আমাকে পাইয়াছে, কারণ গৌরী প্রথমাবধি আমাকে ব্যতীত আর কাহাকেও চিন্তাতে আনে নাই। যতদিন গৌরীর প্রভেদ জ্ঞান ছিল, ততদিন গৌরী আমা হইতে আলাহিদা ছিল। কিন্তু যেদিন হইতে ভেদজ্ঞান রহিত হইল, সেইদিন গৌরী আমায় লাভ করিল। চিন্তার আকর্ষণীশক্তি এত বেশী যে, চিন্তার পদার্থ যতদূরে থাকুক না কেন, চিন্তাশীল হিড়্ হিড়্ করিয়া চিন্তাপদার্থকে নিকটে টানিয়া লইতে পারে, যেমন শৃঙ্খলবদ্ধ মানব শৃঙ্খলধারীর ইচ্ছামত নিকটে আসিতে বাধ্য হয়।

গৌরী হইতে আমি কতদূরে ছিলাম, আমি একদেশের পুরুষ গৌরী অপরদেশের মেয়ে; জাতি, কুল, বর্ণ, বিদ্যা ও বুদ্ধিতে আমি ও গৌরী পৃথক হই, কিন্তু গৌরী চিন্তাশীলা হইয়া সব এক করিয়াছে। গৌরী যেদিন হইতে হরময় ব্যতীত আর কিছুই দেখিল না, শুনিল না ও কথা কহিল না, সেইদিন হইতে আমি পদতলে পড়িয়া আছি। মা, তুমিও যেদিন সমস্তে চিন্তামনি দেখিবে, সেইদিন তোমার চিন্তামনি তোমার পদতলে গড়াগড়ি যাইবে।

পাগলিনী। গুরুদেব! যদি সমস্তই চিন্তামনি হইল, তাহা হইলে প্রভেদজ্ঞান করায় কে?

হর। যতদিন ঐ জ্ঞান থাকিবে, ততদিন জ্ঞানকাণ্ডে থাকিবে।

মানব পুরুষকারের দ্বারায় ক্রিয়াকাণ্ডে অপর মানবের নিকট বাহাদুরি লইতে প্যারে, কারণ নিজ ও অপর এই জ্ঞানটী রহিয়াছে, গুরু ও শিষ্য রহিয়াছে, ছোট ও বড় রহিয়াছে, কিন্তু যখন মানব জ্ঞানকাণ্ডে আসিয়া মানসপূজার দ্বারায় জ্ঞানী হইবে, তখন নিজ ও অপর এই জ্ঞানটী রহিত হইবে, গুরু ও শিষ্য রহিত হইবে, ছোট ও বড় রহিত হইবে।

পৃথিবীতে যত দার্শনিক ছিল, আছে ও হইবে সকলেই জ্ঞানী ছিল, জ্ঞানী আছে ও জ্ঞানী হইবে, কিন্তু কেহই প্রেমিক হইতে পারে না। প্রেমিক হইতে হইলে বিদ্যার, বুদ্ধির, জ্ঞানের, ক্রিয়ার, রূপের, কুলের, শীলের, জাতির, মানের কিছুরই প্রয়োজন নাই। কিসে প্রেমিক হয়, কে প্রেমিক হয়, কি ক'রে প্রেমিক হয়, কাহার দ্বারায় প্রেমিক হয়, কেহই জগতে জানে না। যাহার হয় তাহারই হয়, ভেদ করিলেই ভেদ, অভেদ করিলেই অভেদ। ভেদাভেদ নিজের কাছে। মূলেও যা, জগতে তা, কাজে কাজেই মধ্যতেও তা।

পাগলিনী। গুরুদেব! যদি মূল, মধ্য ও জগৎ এক হইল, তবে ভেদ হয় কেন?

হর। আমি পূর্ব্বে বলিয়াছি, নিজের হাতে। দর্পণের গুণ স্বচ্ছতা, দর্পণের গুণ হনুমান, বানর ও উল্লুক নয়। দর্পণের নিকট মানব যে অবস্থাতে যাইবে, দর্পণে সেই অবস্থার প্রতিবিম্ব পড়িবে, এবং চক্ষু সেই অবস্থার প্রতিবিম্বকে দর্পণের ভিতর দেখিবে। কেন দেখে? কারণ চক্ষুর দেখিবার কর্ত্তাকে, তৎক্ষণাৎ সেই অবস্থাতে তৈয়ার করা হয়। যদি নিজের না হইত, তাহা হইলে নিজের হনুমানের প্রতিবিম্বতে বানর দেখিত, বানরে উল্লুক, উল্লুকে বানর ও হনুমান, অর্থাৎ পাল্‌টাপাল্‌টি।

জগতে যতলোক তর্ক করে, নিজের ঘট্ট দিয়া কেহ করে না,

পরের ঘট দিয়া করে, ইহার কারণ ভেদ হয়। নিজের ঘট ঠিক থাকিলে, অন্য সমস্ত ঘট ঠিক হয়। ক্রিয়াকাণ্ড ও জ্ঞানকাণ্ড পরের ঘটের কাণ্ড হয়। বাল্যকালে মানব যে অবস্থাতে তৈয়ার হয়, সে অবস্থার ছবি তাহা হইতে আর কিছুতেই যায় না, তবে দেহান্তর হইলে যাইবার সম্ভাবনা আছে। চাকে ঘট করিবার সময় যে দাগ পড়ে, সে দাগ পোড়াইলেও যায় না, ভাঙ্গিয়া ফাঁকি করিলে যাইবার সম্ভাবনা। তুমি বাল্যকালে মা, লেখাপড়া কিছুই শিক্ষা কর নাই, স্বাভাবিক জ্ঞান যাহা লইয়া আসিয়াছ, তাহাই অদ্যাবধি আছে। প্রথম অবস্থাতে অপ্রকাশ্য ভাবে ছিল, কিন্তু সময়ের সহিত প্রকাশ পাইতেছে। এখন কিছু বাকী আছে, পূর্ণ হইলেই সব শান্তি হয়।

তোমার মা জাতি, কুল, মান, ও রূপ সমস্তেরই অভাব লক্ষিত হয়, কিন্তু যে ধন লইয়া জন্মগ্রহণ করিয়াছ, মানবেরা ক্রিয়াকাণ্ডে ও জ্ঞান-কাণ্ডে কোটী কোটী বৎসর পরিভ্রমণ করিলেও কদাচ উহার নিকটে যাইতে পারে না। দেখ না—মা, আজ তুমি কি ভোগ করিতেছ, কোথায় আসিয়াছ এবং কাহার সম্মুখে রহিয়াছ। মহর্ষি কপিলমুনির দর্শন দেবদুর্ল্লভ হয়, কিন্তু মা, সে দর্শন তোমায় আনন্দ দিতে পারে নাই। আমার দর্শন যাহা—আরও দুর্ল্লভ, তাও মা তোমার করতলস্থ আমলকীর মতন হয়। তোমার চিন্তামনির জন্যে অন্য কেহই তোমার নিকট স্থান পায় না। মা, এই দেবদুর্ল্লভজ্ঞান মেজে ঘসে কাহারও আসে না। যাহার হয়, তাহারই হয়, অন্যের হইবার সম্ভাবনা নাই।

তুমি মা, তোমার চিন্তামনি লাভের দরুন ষষ্ঠাদি কল্প আরম্ভ কর। আজ পঞ্চমী তিথি, অদ্য ঘৃত ব্যতিরেকে আর কিছুই আহার করিও না। তুমি মা কল্য সূর্য্যদেব উদয়ের পূর্ব্বে গৌরী নদীতে অব-গাহন করিয়া, আমার নিকট আসিয়া বোধন লাভ করিও। উলাঙ্গিনী

হইয়া বামা করিয়াছেন জগৎ আলো। যতদিন উলাঙ্গিনী না হইবে ততদিন প্রেমিকা হইতে পারিবে না। কৃপণতা করিলে জ্ঞানিনী হইতে পারিবে। কৃপণ হইলে ত্যাগী হইতে পারে না, কারণ কৃপণের বন্ধু জ্ঞান ও যুক্তি হয়। আমি ও তুমি কৃপণের শেষ জ্ঞান হয়। কৃপণ কখন শান্তি ভোগ করিতে পারে না। তোমার মা, পাঁচটীর অর্থাৎ কাম, ক্রোধ, লোভ, মোহ, ও মদের লোপ হইয়াছে, একটী (অর্থাৎ মাৎসর্যটী) বাকী আছে, তাই মা তোমায় ষষ্টাদি কল্প করিতে বলিলাম।

পাগলিনী। গুরুদেব! আমার কি পাঁচটী লোপ হইয়াছে, আর একটী যা বাকী আছে, সেইটীই বা কি? আর সেইটীই বা লোপ হইলে কি হইবে? আমার চিন্তামনিকে পাবতো?

হর। তোমার বাম, ক্রোধ, লোভ, মোহ ও মদ—লোপ হইয়াছে, মাৎসর্য্যটি বাকী আছে। এইটি লোপ হইলে তোমার সব শূন্য হয়, তুমি ও আমি জ্ঞান পালায়, এবং এক ব্যতীত দ্বিতীয় নাই যায়। সঙ্গে সঙ্গে তোমার মা চিন্তামনি সামনে হাজির হয়, এবং অমনি সব শান্তি জাহির হয়।

পাগলিনী। মাৎসর্য্যটীর লোপ কি করিয়া হয়?

হর। নীলপদ্মপলাশলোচনটি দিলেই হয়।

পাগলিনী। নীলপদ্মপলাশলোচনটি কি?

হর। ত্রিনেত্র।

পাগলিনী। ত্রিনেত্র কি?

হর। জ্ঞান।

পাগলিনী। নেত্র যাইলেতো আর দেখিতে পাইব না।

হর। সব শূন্য, তাই নীল বলা হইয়াছে; দেখিতে পাইলেই, দেখিতে হইবে। গৌরী উলাঙ্গিনী বলিয়া কথিত হয় কারণ গৌরী শূন্যাতীতা হয়।

পাগলিনী। যদি গৌরী শূন্যাতীতা হয়, তবে আপনার ক্রোড়ে কি করিয়া বসিয়া আছেন, এবং আমি কি করিয়া গৌরীর শ্রী দেখিতে পাইতেছি।

হর। আমি পূর্ব্বে বলিয়াছি, আমি তুমি জ্ঞানে, আমি তুমি জ্ঞান। মড়ার ভাব মড়া বুঝিতে পারে, গাছের ভাব গাছ বুঝিতে পারে, পাহাড়ের ভাব পাহাড় বুঝিতে পারে, শূন্যের ভাব শূন্য বুঝিতে পারে। তুমি মা, সাকারা, সাকার ভাব বুঝিতেছ, নিরাকারা হইলে নিরাকার বুঝিতে পারিতে।

পাগলিনী। বুঝা কথা রহিলেতো সাকার রহিল?

হর। শিব নিরাকার হয়, কি করিয়া সাকার হইল? কারণ আমি বর্ত্তমান সাকার হর হই, এইজন্য নিরাকার হইয়াও সাকার হইলাম। কথা বলিলেই দোষ পড়ে, মাথা থাকিলে মাথা আর মুণ্ড হয়, কিন্তু মাথার ভিতর গোবর থাকিলে মাথা থাকিয়াও মাথা শূন্য হয়। তর্কে তর্ক বাড়ে, কথাতে কথা বাড়ে, বোবা হইলে কিছুই বাড়ে না। সে যাহা হউক, আজ তুমি চিন্তাগারে যাইয়া চিন্তা কর,—কল্য প্রত্যুষে আমার নিকট আসিবে।

পাগলিনী তথাস্তু বলিয়া নন্দীর সহিত নিজস্থানে ফিরিয়া আসিল।



## ত্রয়োদশ পরিচ্ছেদ

## সন্ধি।

পরদিন অরুণোদয়ের পূর্ব্বে পাগলিনী—গৌরীনদীতে অবগাহন করিয়া প্রভু হরের নিকট উপস্থিত হইল। প্রভু হর অতি যত্নসহকারে পাগলিনীকে ক্রোড়ে লইয়া বলিলেন, উন্মাদিনি! তুমি চক্ষু বুজিয়া তোমার ইষ্ট দেবতা চিন্তামনির ধ্যান কর, তাহা হইলেই অদ্য সন্ধ্যাকালেতে তুমি চিন্তামনিকে পাইবে। পাগলিনী ইহা শুনিয়া অত্যন্ত আহ্লাদের সহিত দুই চক্ষু বুজিয়া চিন্তামনিকে ধ্যান করিতে আরম্ভ করিল।

প্রভু হর দক্ষিণ হস্তের পঞ্চাঙ্গুলি একত্রিত করিয়া, পাগলিনীর দুই ভুরুর মধ্যস্থানে পঞ্চাঙ্গুলির অগ্রভাগ রাখিয়া, নিজদেহের স্বেদ অর্থাৎ ইলেকটিসিটি পাশ—নির্গত করিতে লাগিলেন। চাঁদা মামা চাঁদা মামা টি দিয়ে যা। এই হিয়ালিটী বহুদিন হইতে বঙ্গদেশে প্রচলন আছে, ইহা আর কিছুই নয়, বোধ হয় পরদেহের স্বেদ—ইলেক্‌টিসিটি শিশুর দেহে দেওয়া, যাহাতে শিশুর অনেক উপকার হয়। ত্রাটক যোগ আর একটি উপায় হয়, নাসিকার অগ্রভাগ হইতে চক্ষুর দৃষ্টি সুরু করিলে, দৃষ্টি ক্রমে ক্রমে উপরে যায়। দুই ভুরুর মধ্যে চক্ষুর দৃষ্টি সহজে যায় না, ইহার কারণ টিপ্ ও ফোঁটা বিধেয়। ত্রাটক যোগাভ্যাসী—টিপ্ ও ফোঁটার আশ্রয় ভুরুর মধ্যে দৃষ্টি নিক্ষেপ করিতে পারে, এবং যখন চক্ষুর দৃষ্টি ভুরুর মধ্যে স্থির হয়, তখন ত্রাটক যোগসিদ্ধি হয়। টিপ্ ও ফোঁটা ব্যবহারের প্রথা বোধ হয়, ইহার কারণ হইয়া থাকিবে।

সুন্দর মূর্ত্তি দর্শন করা আর একটী উপায় হয়, ইহার কারণ বোধ হয় ইষ্ট দেবতার মূর্ত্তি দর্শন প্রথা প্রচলন হইয়াছে। নিজ-প্রতিবিম্ব নির্ম্মল জলে দর্শন, নিজ প্রতিবিম্ব দর্পনে দর্শন, ছায়া মূর্ত্তি—এষ্ট্রাল বডি দর্শন, সূর্য্য দর্শন, এই সমস্তই স্বেদের—ইলেক্‌ট্রিসিটির কাল্‌চার অভ্যাস ব্যতীত আর কিছুই নয়।

যত ইলেক্‌ট্রিসিটির—স্বেদের অভ্যাস করিবে, ততই উন্নতিমার্গে উঠিবে, উন্নতিমার্গে উঠিলে চিন্তাশীল হইবে, চিন্তাশীল হইলেই এক-চিন্তা আসিবে, এক চিন্তা আসিলেই পাগল হয়। পাগল দুই প্রকার ঃ—যথা সর্ব্বসাধারণ লোকও এক চিন্তার পাগল প্রভু হর। প্রথমটীতে অপকার আছে, শেষটীতে উপকার হয়। উন্মাদ হইলে সব চিন্তা শেষ হয়, সব চিন্তা শেষ হইলেই শান্তি হয়।

কিছুক্ষণের পর প্রভু হর পাগলিনীর মস্তকের উপর হাত দিলেন, অর্থাৎ তোমার শান্তি হউক। [মস্তকের উপর আর কিছুই নাই, ইহার কারণ মস্তকের উপর আশীর্ব্বাদ করা বিধেয়,] হাত বাড়াইয়া আশীর্ব্বাদ করা ভিখারীদের হয়, কারণ কিছু দাও, দেহ রক্ষা করি। পাগলিনী উন্মাদন্‌ হইল, প্রথমে হরকেই চিন্তামনি বলিয়া ধরিল, পরক্ষণে দেখিল প্রভু হর। অমনি বলিল, গুরুদেব! আমার চিন্তামনি কোথায়?

হর। তোমার চিন্তামনি আর একটু যাইলে পাইবে। [উন্মাদিনীর অবস্থা—ক্ষণেক চৈতন্য, ক্ষণেক অচৈতন্য, চৈতন্য অবস্থাতে বিষয় জ্ঞান, অচৈতন্যাবস্থাতে চিন্তামনি ধ্যান। চিন্তামনি ধ্যানে যে বিষয় নাই, ইহা কেহ বলিকে না। বিষয় না থাকিলে ধ্যান থাকে না। যে দিন বিষয় যাইবে, সেই দিন ধ্যান যাইবে, ধ্যান যাইলেই, তুমি ও আমি অভাব হইবে, তুমি ও আমি অভাবে নির্ব্বান—শান্তি হয়।]

গৌরী হরকে বলিল। নাথ! আপনি পাগলিনীকে উন্মাদ

করিয়া দিলেন, আপনার কি অবিচার। আপনার নিকট পাগলিনী কোথা চিন্তামনি পাইব বলিয়া আসিল, আপনি কি না তাকে চিন্তামনি হইতে রহিত করিলেন।

হর। প্রিয়ে! আমি উম্মাদিনীর উপকার ব্যতীত অপকার করি নাই। অদ্য সন্ধ্যার সময় উম্মাদিনীর সহিত চিন্তামনির সন্ধি হইবে। উম্মাদিনী নিজগুণে পনরআনা তিন পয়সা সংগ্রহ করিয়াছিল, আর কতদিন বিষয় জ্ঞান থাকিয়া কষ্টভোগ করিবে, এই চিন্তা করিয়া, আমি উম্মাদিনীর বাকী এক পয়সা শীঘ্র পূরণ করিয়া, উহারই সুবিধা করিয়া দিলাম। কিন্তু উম্মাদিনীর অর্দ্ধ পয়সা লাভ হইয়াছে, ক্ষণেক চৈতন্য, ক্ষণেক অচৈতন্য, আর অর্দ্ধ পয়সা হইলেই চিন্তামনির সহিত সন্ধি হয়। প্রিয়ে। তুমিও একবার উলাঙ্গিনী হইয়া ছিলে, কিন্তু কি আশ্চর্য্য, অবস্থাভেদে জ্ঞানভেদ লক্ষিত হয়। যে ব্যক্তি নিজগুণে একছত্রধারী রাজা হয়, আবার সেই ব্যক্তিই নিজগুণে ফকির হয়। রাজার সময় তাহার কার্য্যের কত প্রসংশা হয়, আর ফকিরের সময় তাহার কার্য্যের কত অপযশ হয়। রাজার সময় তাহার কথা গ্রাহ্য, ফকিরের সময় অগ্রাহ্য, কিন্তু উভয় সময়েই ব্যক্তি এক। প্রিয়ে। আজ সন্ধ্যার সময় উম্মাদিনীর মিলন দেখিতে যাইবে?

গৌরী। নাথ। আমি বলিব মনে করিয়াছিলাম, কিন্তু আপনি বলিলেন, ভালই হইল।

উম্মাদিনী যাইতে যাইতে যাহা দেখে, তাহাই চিন্তামনি বলিয়া ধরে, আবার যখন বিষয় জ্ঞান আসে, ছাড়িয়া দেয়। একটী হরিণীকে চিন্তামনি বলিয়া ধরিল, এবং উহাকে ক্রোড়ে লইল। আহা! চিন্তামনির কি উৎকৃষ্ট চক্ষু, কি কোমল অঙ্গ। চিন্তামনে। তুমি কথা কহিতেছ না কেন, রাগ করেছ। আমিতো তোমায় কিছু বলি নাই। ছি রাগ করিতে আছে। এমন সময় হরিণী মুখব্যাদন

করিল। ক্ষুধা হইয়াছে? বল না, চুপ করে রহিলে যে? কথা কহিবে না, কথা কহিবে না, কথা কহিবে না, হরিণীকে এই বলিয়া দূরে নিক্ষেপ করিল। একটী অজাগর ঐ হরিণীকে লক্ষ্য করিয়া চুপে চুপে আসিয়া উম্মাদিনীকে জড়াইল। আহা! চিন্তামনির আলিঙ্গন কি সুখকর, কি স্নিগ্ধ। এই বলিয়া মূর্চ্ছা। অজাগরও আস্তে আস্তে পাক খুলিতে খুলিতে লম্বা হইতে লাগিল, উম্মাদিনী ধড়্মড়্ করিয়া উঠিল। কৈ আমার চিন্তামনি কৈ? আমার চিন্তামনি কৈ? আমার চিন্তামনি কৈ? তারপর একটি বন্যষাঁড়কে দেখিয়া বলিতে লাগিল—এই যে আমার চিন্তামনি। মুখচুম্বন করিতে আরম্ভ করিয়া বলিতে লাগিল—আমার চিন্তামনি কি কুচ্কুচে কাল, শরীর কি দৃঢ়। চিন্তামনি, তুমি কোথায় গিয়াছিলে? কথা কও। [এমন সময় বৃক্ষের ডাল হইতে পাখী ডাকিয়া উঠিল] আহা! চিন্তামনির কি সুমধুর স্বর, প্রাণ জুড়ায়। কৈ আর কথা কহিতেছ না। চুপ করে রইলে। আমি চুপ করিলে কথা কহিবে। এই বলিয়া মূর্চ্ছা। [বন্য ষাঁড় ধীরে ধীরে শিং নাড়িতে নাড়িতে বনের অন্য ধার ধরিল, উম্মাদিনী চক্ষু উন্মীলন করিল।] কৈ আমার চিন্তামনি কৈ? আমার চিন্তামনি কৈ? বন দেবি! যদি আমার চিন্তামনিকে না দাও, তাহা হইলে আমি এক্ষণেই তোমাকে ভস্ম করিয়া ফেলিব।

বনদেবী। ভগিনি! আপনার চিন্তামনিতো আমার নিকট নাই। আপনি ইচ্ছা করিলে, আমার পুত্রের (মুনি ঋষি ও যোগাভ্যাসী) সহিত আমাকে ভস্ম করিতে পারেন। আমার পুত্রেরা নিরপরাধী, কাহারও অপকার করা আমার পুত্রদের বৃত্তি নয়, ক্ষমা হয় আমার পুত্রদের বৃত্তি। আপনি ইচ্ছা করিলে, আমায় কি, সমস্ত স্থূলজগৎকে স্থানচ্যুত করিতে পারেন। আপনার চিন্তামনি পশ্চিম-কাননে আছেন।

উন্মাদিনী তথা হইতে উঠিয়া পশ্চিমকাননে আসিয়া উপস্থিত হইল। (সূর্য্য পাটে যাইতে কিঞ্চিৎ বিলম্ব আছে, এমন সময়ে হর-গৌরী সমস্ত ভূতকে সমভিব্যাহারে লইয়া, পশ্চিমকাননে আসিয়া উপস্থিত হইলেন। ওদিকে নন্দী—মুনি, ঋষি, যোগাভ্যাসী ও বেদাধ্যায়ীদের সঙ্গে লইয়া আসিল)। পশ্চিমকাননে প্রেমকুসুম প্রস্ফুটিত হইল; এবং সঙ্গে সঙ্গে চারিদিকে উহার সৌরভ ছুটিল। কিঞ্চিৎ দূরে গিয়া দেখিল,—সূর্য্যদেব লোহিতবরণ মূর্ত্তি ধরিয়া পাটে যাইতেছেন। উন্মাদিনী আরও লোহিতবরণা হইল, সূর্য্যদেব! তুমি নিজে পাটে যাইতেছ আরাম করিতে, কিন্তু উন্মাদিনীর চিন্তামনির কোনও খবর দিলে না! তুমি সর্ব্বদর্শী ও সর্ব্বস্থানপ্রবেশী। যদি অদ্য তোমার সন্ধ্যার সহিত আমার সন্ধি (চিন্তামনির সহিত) না হয়, তাহা হইলে অদ্য হইতে আমি তোমার সন্ধ্যোপাসনা রহিত করিব, তোমায় তেজহীন করিয়া চন্দ্রতুল্য করিব, আর অদ্য হইতে জগতে কেহ তোমার উপাসক থাকিবেক না।

সূর্য্যদেব। উন্মাদিনি! চিন্তামনি এলো বলে, আর বেশী দেরী নাই। দেখ না, একপাশে ত্রয়োত্রিংশৎ কোটী দেবতা, অপরপাশে সমস্ত সন্ধ্যাবল মধ্যে সন্ধ্যানাটী ও সন্ধ্যানাটিনী, সকলেই তোমার সন্ধি অপেক্ষা করিতেছেন, বিশেষতঃ হরগৌরী তোমাদের সন্ধি অপেক্ষা করিতেছেন।

উন্মাদিনী। গুরুদেব কি মার সহিত আসিয়াছেন?

সূর্য্যদেব। ঐ দেখ না কনকাসনের মধ্যে মা ও বাবা বসিয়া আছেন।

উন্মাদিনী দেখিয়া মূর্চ্ছা প্রাপ্ত হইল।

পশ্চিমকাননে অপরদিক দিয়া চিন্তামনি উন্মত্ত হইয়া পেমী পেমী বলিয়া আসিতেছে, এবং চিন্তামনি সম্মুখে ত্রয়োত্রিংশৎকোটি

দেবতাগণকে দেখিয়া আজ্ঞা করিল,—তোমরা পেমীকে দেখিয়াছ? শীঘ্র বল—কৈ, আমার পেমী কৈ? এই বলিয়া মূর্চ্ছা।

মূর্চ্ছাভঙ্গে পেমী,—পেমী,—পেমী,—বলিয়া তাধে, তাধে করিয়া নাচিতে লাগিল। ওদিকে পেমী চিন্তামনি—চিন্তামনি বলিয়া,—ধৈতা,—ধৈতা,—করিয়া আলুথালুবেশে নাচিতে লাগিল। চিন্তামনি ও পেমীর মধ্যে সূর্য্যদেব রহিল, যেমনি সূর্য্যদেব ঐ বলিল,—অমনি ইলেক্‌ট্রিসিটীর গতির মতন উভয়ে বাহু প্রসারণ করিয়া বুকে বুক দিয়া জড়াইয়া ধরিল। সন্ধ্যা ও সন্ধি একত্রে হইল।

কেহ কিছুই জানিতে পারিল না, দেখিতে পাইল না, কেবল চির-সংজ্ঞাবিহীনা পেমীর দেহ ও চির-সংজ্ঞাবিহীন চিন্তামনির দেহ দেখিল, কিন্তু সকলকার পা হইতে মাথা পর্য্যন্ত চুল খাড়া রহিল। অপ্সরী ও বিদ্যাধরী চারিদিকে নৃত্য ও গীত করিতে লাগিল, এবং আকাশ হইতে অনবরত পুষ্পবৃষ্টি বর্ষণ হইতে থাকিল। এই প্রেম-রহস্যটি কি খালি প্রভু হর জানিলেন।

প্রেম-রহস্যটি ফুরাল, নটেগাছটী মুরাল।

হনূমন্ত ছিল বলে হনূমান কহিত,
পোড়ামুখ হয়ে এবে লম্বালেজে ভুষিত।

বি, মিত্র।



# কথোপকথন-রহস্য।

কথার কথা বেঙের মাথা, বলনা দূতি কিসের কথা?
চিন্তা প্রেম রহস্য যেথা, কাটা মুণ্ড কয় না কথা।
গোবর মাথা চাক যেথা, মড়া ঘাস খায়ই সেথা॥
কারে কহি রহস্য কথা।
তাই তাই হি যথাতথা॥

শিষ্য। গুরো! এক কাহাকে বলে?

গুরু। পুত্র! যাহা তুমি জান না।

শিষ্য। আমি না জানিতে পারি, জগৎ তো জানিতে পারে।

গুরু। যাহা তুমি জাননা, তাহা কেহই জানে না। অপরে বিষয় জানিতে পারে, যে বিষয় তুমি জাননা, কিন্তু যেটা বিষয় নয়, সেটা তুমিও জাননা এবং অপরেও জানেনা। তোমার ও আমার কিছুই প্রভেদ নাই, তুমিও মনুষ্য, আমিও মনুষ্য, তোমারও ল্যেজ নাই, আমারও ল্যেজ নাই, এমন কি কোন মনুষ্যেরও ল্যেজ নাই। যাহা তোমাতে নাই, তাহা আমাতেও নাই, যাহা তোমাতে আছে, তাহা

আমাতেও আছে। কিন্তু যে বিষয় আমাতে আছে সে বিষয় তোমাতে নাই, কিম্বা অপর মনুষ্যতে যে বিষয় থাকিতে পারে, তোমাতে সে বিষয় না থাকিতে পারে। বিষয়ের দরুন ছোট ও বড় অর্থাৎ গুরু ও শিষ্য হয়। গুরু অনেক বিষয় জানে, শিষ্য কম জানে, কিন্তু কোন মনুষ্যই সর্ব্ব বিষয় জানিতে পারে না। মনুষ্য ধ্বংশ হয়, বিহারী মিত্র মনুষ্য, ইহার কারণ ধ্বংশের অধীন, অতএব যে মনুষ্য পদবাচ্য সে ধ্বংশের অধীন। জগতে অনেক বিষয় আবিষ্কার হইয়াছে ও হইতেছে ও হইবে, কিন্তু যেটী বিষয় নয় সেটী কোন কালেও বিষয়ীভূত হয় না। বিষয়ীভূত না হইলে কেহই জানিতে পারে না। এক বিষয়ীভূত নয়, ইহার কারণ কেহই জানে না।

শিষ্য। এক বিষয়ীভূত নয়, ইহা আপনি কি করিয়া জানিলেন? পূর্ব্ব হইতে আজ পর্য্যন্ত কেহ না জানিতে পারে, কিন্তু পরে কেহ না কেহ জানিতে পারে, যখন কাল অনন্ত পড়িয়া আছে। দেখুন্ গুরুদেব! পূর্ব্বে অনেক বিষয় আবিষ্কার হয় নাই, এখন হইতেছে, ইহা বলিয়া সেইটী কি বিষয়ীভূত ছিল না?

গুরু। বিষয়ীভূত ছিল বলিয়া আবিষ্কার হইয়াছে, যদি বিষয়ীভূত না থাকিত, তাহা হইলে আবিষ্কার হইত না। মনুষ্য মাত্রেই একমন ওজন তুলিতে পারে, কিন্তু একমন তুলিতে পারে বলিয়া দশমন তুলিতে পারে না। একটী মনুষ্য অপর একশত মনুষ্যকে হারাইয়া দিতে পারে, কেন পারে, একটী মনুষ্য শিক্ষিত অপর একশত অশিক্ষিত, যদি মনুষ্য মাত্রেই ওজন তুলিবার ক্ষমতা না থাকিত তাহা হইলে শিক্ষিত ও অশিক্ষিত থাকিত না, হার ও জিত থাকিত না, গুরু ও শিষ্য থাকিত না, বিদ্বান্ ও মূর্খ থাকিত না, রাজা ও প্রজা থাকিত না। এক বিষয়ীভূত নয়, ইহার কারণ কেহই জানিতে পারে না। তুমি জিজ্ঞাসা করিয়াছ, "আপনি কি

করিয়া জানিলেন এক বিষয়ীভূত নয়, যখন কাল অনন্ত পড়িয়াছে, পূর্ব্ব হইতে অদ্যাবধি কেহ না জানিতে পারে, পরে কেহ না কেহ জানিতে পারে।” পুত্র! তুমি যাহা প্রশ্ন করিয়াছ তাহা অত্যুৎকৃষ্ট হয়, কিন্তু বলি শুন ;—

যাহা নাই তাহা নাই, যাহা আছে তাহা আছে। এক বিষয়ীভূত নয় ইহার কারণ এক বিষয়ীভূত নয়, যদি এক বিষয়ীভূত হইত তাহা হইলে বিষয়ীভূত হইত। সভ্য জগতের আদি অবধি আজ পর্য্যন্ত যত পুস্তক আছে, কোন পুস্তকেই এককে বিষয়ীভূত বলে নাই, ইহার কারণ এক বিষয়ীভূত নয়, সকলেই একাধারে আদি, মধ্য ও অন্তরহিত বলিয়া গিয়াছেন। যাঁহার বেড় সর্ব্বত্র আছে কিন্তু মধ্য কুত্রাপি নাই। যাঁহার হাত ও পা নাই, চক্ষু ও কর্ণ নাই, কিন্তু লন, চলেন, দেখেন ও শুনেন। যিনি সকলকে জানেন কিন্তু যাঁহাকে কেহই জানে না, তিনি অব্যয়, নিরাকার, এক-অদ্বিতীয়, ব্রহ্ম। পুত্র! ইহাতে জানা যায় যে এক বিষয়ীভূত নয়।

শিষ্য। গুরুদেব! যদি এক বিষয়ীভূত হইল না, এবং কেহই জানিতে পারিল না, তবে কেন তাঁহাকে জানিতে চেষ্টা করে?

গুরু। কেহই চেষ্টা করে না, মুখে আইমার গল্পের মতন একবার আওড়ায়। তিনি জ্ঞানময় ও বিজ্ঞানময়, ইহার কারণ জ্ঞানী ও বৈজ্ঞানিক একাধারে জ্ঞান ও বিজ্ঞানের উপাসনা করেন। ক্রিয়াকাণ্ড ও জ্ঞানকাণ্ড, জ্ঞান ও বিজ্ঞানের আলোচনা ব্যতীত আর কিছুই নয়। একমন হইয়া যে যত ধ্যানে মগ্ন হইবেক, সে তত ফল বেশী পাইবেক। যোগাভ্যাসী, মুনি ও ঋষিরা বিষয়ীভূতের উপাসনা করিয়া, নানা বিষয়ের আবিষ্কার করিয়া গিয়াছেন, যাহাতে জগতের অনেক মঙ্গল হইয়াছে, ইদানীং যাঁহারা ঐ উচ্চ বৃত্তি লইবেন, তাঁহারাও জগতের অনেক মঙ্গল করিবেন। “ধিয়ো ন প্রচোদয়াৎ” এমন ধন দাও

যাহাতে আপনার বিষয়ীভূতের বিষয় জানিতে পারি। এই বিষয়ীভূত জানিতে আজীবন যাইয়াও, বিষয়ীভূত সমুদ্রের এককণা বালি আহরণ হয় কি না সন্দেহ। যদি উঁয়ের ঢিপীর যোগ্যাভ্যাসী, মুনি ও ঋষিরা এই জানিলেন, তাহা হইলে পুত্র, কত অহঙ্কারের কথা একেকে জানিতে যাওয়া। যাহাদের এই অহঙ্কার আছে তাহারা করুণ, কারণ তাহারা দুকূল হারাইয়াছে।

ধাপে ধাপে না উঠিলে হাত ও পা ভাঙ্গিতে হয়। মনুষ্য লম্ফ প্রদান করিতে পারে, যখন এক হাত লম্ফ প্রদান করিতে পারে, তখন কেননা দশ হাত পারিবে, যখন দশহাত পারে কেননা সমুদ্র ও পাহাড় লম্ফ দিয়া পার হইতে পারিবে। যদি এই ভিত্তি করিয়া (অর্থাৎ এক হাত লম্ফ প্রদান করিতে পারিলে, ক্রমান্বয় অভ্যাস করিলে বাড়িতে পারে, বাড়িতে বাড়িতে সমুদ্র ও পাহাড় লম্ফ দিয়া পার হইতে পারে) কার্য্য করা হয়, তাহা হইলে মহা শঙ্কটে পড়িতে হয়। সকলের অবধি আছে, খালি একের নাই। ধাপে ধাপে উঠিতে পারে বলিয়া, অনন্ত ধাপ হইলে উঠিতে পারে না, কারণ মনুষ্যের জীবন সীমাবদ্ধ হয়। যদি মনুষ্যের জীবন অনন্ত হইত, তাহা হইলে ধাপে ধাপে অনন্ত ধাপ উঠিতে পারিত। মনুষ্য চিন্তা করিতে পারে, ইহা বলিয়া অনন্তকে চিন্তা করিতে পারে না, যখন চিন্তা বিষয়ীভূত হয়, বিষয়ীভূতাবধি চিন্তা করিতে পারে, ফলতঃ বিষয়ীভূতাতীত পারে না। ব্যোমাবধি মনুষ্য চিন্তা করিতে পারে, ব্যোমাতীত মনুষ্যাতীত হয়। ব্যোমাতীত এক হন ইহার কারণ এক মনুষ্যাতীত হন।

প্রভু হর ব্যোমে যাইয়া বম্‌ বম্‌ করিয়া শক্তিকে ধরিলেন। মহাত্মা বশিষ্ঠ ব্যোমে যাইয়া শূন্যকে দেখিয়া শূন্যময় করিলেন। মহাত্মা ব্যাস ব্যোমে যাইয়া বিভূত রাজত্ব দেখিয়া আঁকড়িয়া

দেখ কারণ বিহারী মিত্র ঝড়ে পড়া মাটীসাৎ বৃদ্ধ বৃক্ষ তবুও যাদু নতানে আবগাছ। আবা জাবা বৌয়ের বাবা। জালার খোলা হাঁড়ী কলসীর অপেক্ষা অনেক বড় হয়। অহে যাদু সকল ইহা যেন জ্ঞান থাকে এবং সঙ্গে সঙ্গে ইহাও যেন মনে থাকে, খোলা যত বড় হউক না কেন নূতন হাঁড়ী কলসীর মতন serviceable নয়। অতএব যাহা আপরিচিত তাহা অষ্টৈশ্বর্য্য বিশিষ্ট হইলেও কিছুই নয়, কিন্তু যাহা পরিচিত তাহা নিগুর্ণ হইলেও মহাপূজনীয় যেমন এক হয়। বিহারী মিত্র কিছুই নয়, যখন অপরিচিত, যদিও বিহারী মিত্র পাগলের মতন অনেক দেখাইল, অতএব ইহাতে ইহাই সিদ্ধান্ত হইল, যাহাতে সময়োচিত কার্য্য নাই, তাহা অলীক।

হে যাদুগণ। তোমরা অনেকে বলিবে সময়োচিত কার্য্য কি, ইহা আমি বলিতে অনিচ্ছুক কারণ এই বিষয়টি প্রায় সকলেই বেশ উত্তমরূপে জ্ঞাত আছে, বিশেষতঃ ইংরাজী শিক্ষিত ডাকপেটা যুবক-বৃন্দগণ। দেখনা, কয়েকদিন গত হইল একটি বালক ছয় সাতশত কায়স্থকে প্রভু মোজেসের মতন একটি যষ্টিতে কত ভেল্‌কি দেখাইল, বালকটী কেদারার উপর উঠিয়া যষ্টিটী দেখাইল এবং তৎপরে সে বলিল, তোমরা আমার দলে? সকলে বলিল—হাঁ। আমি যাহা প্রস্তাব করিয়াছি ইহাতে তোমাদের মত আছে? সকলে বলিল—হাঁ। আমি যে বিষয়ে বলি না—তোমরা সকলে না বলিবেত? আমরা সকলে তাহাতে না বলিব। আবার সেই বালকটী সর্ব্ব সম্মুখে কত হোম্‌রা চোম্‌রাকে কত কি বলিল।

বড় গাছ মাটীসাৎ হইলেও যদি সে সময়োচিত কার্য্য করে তাহা হইলেও সে পরিচিত হয়, এবং যাহা সে বলে তাহাও গ্রাহ্য হয়, কারণ বড় গাছ—আবার বড় গাছ হইয়া যদি সে সময়োচিত কার্য্য না করে অর্থাৎ ফল না দেয়, তাহা হইলে বড় গাছ থাকিয়াও

অপরিচিত, অর্থাৎ কিছুই নয়, অতএব সকল কায়স্থকে স্বীকার. করিতে হইবে যে·মানবে সময়োচিত কার্য্য না থাকিলে সর্ব্ব থাকিতেও সে মানব কিছুই নয়, কারণ অপরিচিত।

বিহারী মিত্র যদিও বামুনের বাটীর দাসীর বংশ নয়, মাষ্টার বাবুর বংশ নয়, ল্যাঙলার বংশ নয়, সমন্বয়ের বংশ নয়, দুই পয়সা রোজের চাকরের বংশ নয়, ঘর জামাইয়ের বংশ নয়, দৌহিত্রের বংশ নয়, এবং নিজে পরপুষ্ঠ নয় তথাপি যখন কায়স্থদিগের নিকট অপরিচিত তখন কিছুই নয়, অতএব বিহারী মিত্র ইহা স্বীকার করিতেছে যাহা অপরিচিত তাহা কিছুই নয় অর্থাৎ মিথ্যা এবং যাহা পরিচিত তাহাই ঠিক অর্থাৎ যথার্থ হয়।

একজন কায়স্থ বলিল;—যদি হইলাম ক্ষত্রিয়, দেও তলবারি। অপরজন হুক্কাহুয়া নাদে নাদিল—হুক্কাহুয়া।

বিহারী মিত্র বলিল—কায়স্থ রসাতলমে হায় গিয়া—

এখন দেখা যাউক কায়স্থেরা ক্ষত্রিয় কিনা।

কায়স্থ দ্বাদশ দিন অশৌচ গ্রহণ করেনা, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থেরা বিবাহে দশা ব্যবহার করে, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থেরা নামের সঙ্গে দাস দাসী ব্যবহার করে, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থেরা দিনে বিবাহ করেনা, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থেরা বিবাহ উপলক্ষে পরদিন কুশণ্ডিকা করেনা, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থেরা যজ্ঞোপবীত ধারণ করেনা, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থেরা দেব দেবী মূর্ত্তিকে স্পর্শ করেনা ও নারায়ণকে পূজা করিতে সাহস করেনা, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থেরা জীমূতবাহনের দায়ভাগ ব্যবহার করে, বিজ্ঞানেশ্বরের মিত্রাক্ষর ব্যবহার করেনা, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থদিগের ভিতর সরদার অর্থাৎ ruling chief নাই, ইহার কারণ ক্ষত্রিয় নয়।

কায়স্থেরা সংস্কৃত শ্লোকের দ্বারা বলিতে পারে যে আমরা পূর্ব্বে ক্ষত্রিয় ছিলাম, কিম্বা প্রোথিত তাম্র ফলক উদ্ধারের দ্বারা কহিতে পারে যে আমরা পূর্ব্বে ক্ষত্রিয় ছিলাম কিন্তু আমরা কোন স্মৃতিকারের দ্বারা আপাততঃ পতিত বলিয়া কথিত যদি ইহা সত্য হয়, এবং কায়স্থেরা যদি ইহা স্বীকার করে তাহা হইলে কায়স্থেরা ব্রাত্য ক্ষত্রিয় ইহা প্রমাণিত হইল। আর দেখ, শ্লোক উদ্ধারের দ্বারা কি হইল—না আর শোক আসিল এবং প্রোথিত তাম্র ফলকের দ্বারা কি হইল—না আর প্রোথিত হইল অর্থাৎ রসাতলে যাইল।

এখন পতিত ব্যক্তি উদ্ধার হয় কিনা ইহা দেখা যাউক।

পতিত ব্যক্তি ইহ জন্মে উদ্ধার হইতে পারেনা—যদি হইতে পারিত তাহা হইলে কায়স্থদের এই দুর্দ্দশা হইত না, কারণ ইহারা যত কথিত সংস্কৃত বচনের সেবা করিয়াছে, বোধ হয় এত অন্য কোন পতিত ব্যক্তি করিয়াছে কিনা সন্দেহ। তবে পতিতপাবনের নাম করিলে পাতিত্য থাকেনা এইটী সংস্কৃত বচনে কহে কিন্তু এইটী জাতে খাটেনা, যদি খাটীত তাহা হইলে কায়স্থেরা পতিতপাবন হইত। নিজগুণে নিজে তরিতে পারে, যেমন বিহারী মিত্র তরিতেছে, কিন্তু সকলকে তরাতে পারেনা। যে ব্যক্তি কায়স্থদিগকে নীচ জাতি করিয়াছে সে ব্যক্তি কত বড় লোক হয় একবার বিবেচনা কর। নিজে খাইতে সকলে পারে, কিন্তু বহুজনকে খাওয়াইতে কয়েকটী লোক পারে। যে পারে সেই বড়।

ভারতবর্ষ কত জাতের ছিল কিন্তু এখন কি সেই সব জাত

বলিতে পারে, যে আমার ভারতবর্ষ হয়। নোবল বৃটন বলিতে পারেন, কেননা নোবল বৃটন তলবারির দ্বারা ভারতবর্ষ লইয়াছেন। যেরূপ বলের দ্বারা কায়স্থদিগকে স্মৃতিকার নীচ করিয়াছে কায়স্থদের যদি সেইরূপ বল হয় তাহা হইলে আবার বড় হইতে পারে। হে যাদুগণ। ইহা কি শ্লোকের দ্বারা হয়—না তাম্র ফলকের দ্বারা হয়, যদি হইত তাহা হইলে বিহারী মিত্র কায়স্থদিগের নিকট অপরিচিত থাকিত না, কিন্তু বিহারী মিত্র অপরিচিত, ইহার কারণ বিহারী মিত্র অনুপযুক্ত, যদি ইহা সত্য হয়, অর্থাৎ যাহা অপরিচিত তাহা কিছুই নয় তাহা হইলে যখন কায়স্থেরা ক্ষত্রিয়োচিত ব্যবহার করেনা অর্থাৎ অপরিচিত, তখন কায়স্থেরা ক্ষত্রিয় বলিয়া পরিচয় দিতে পারেনা, যদি দেয় তাহা অলীক, কারণ কায়স্থেরা নিজে স্বীকার করিয়াছে, যাহা অপরিচিত তাহা কিছুই নয়।

মৃতব্যক্তি ঔষধের দ্বারা পুনঃর্জীবন লাভ করিতে পারে না, কিন্তু মুমুর্ষ ব্যক্তি পারে—উগ্র ক্ষত্রিয়েরা ক্ষত্রিয় হইতে পারে কিন্তু কায়স্থেরা পারেনা, কারণ কায়স্থেরা অপরিচিত অর্থাৎ ক্ষত্রিয়োচিত ব্যবহার কোন কালে কায়স্থের ভিতর নাই, যদি থকিত তাহা হইলে কোন না কোন নিদর্শন থাকিত।

উচ্চ হইতে পতিত হয়, আর যদি গোড়া হইতেই মাটীসাৎ থাকে সে কি উচ্চে যাইতে পারে। যতদিন হইতে জগতে কায়স্থ নাম হইয়াছে ততদিন কায়স্থের ভিতর ক্ষত্রিয়োচিত ব্যবহার কুত্রাপি নাই তবে কায়স্থ কি প্রকার সংস্কার করিয়া ক্ষত্রিয় হইবে। ভারতবর্ষে যত ক্ষত্রিয় আছে, সকলকার নিকট হইতে ভাষপত্র লওয়া হউক, যদি উহারা বলে যে আমরা কায়স্থের সঙ্গে দান ও গ্রহণ করিব ও এক সঙ্গে আহার করিব তাহা হইলে সমন্বয়ের সভা করা হউক, আর যদি ইহা না হয় তাহা হইলে কায়স্থ ক্ষত্রিয় নয়

ইহা প্রমাণিত হইল এবং কোন প্রকার সংস্কারে ক্ষত্রিয় হইতে পারেনা ইহাও সিদ্ধান্ত হইল।

মৃত্যু হইলে ভূত হয়, ভূত হইলে অন্ন হয় এবং অন্ন হইতে জীব হয়। হে কায়স্থ যাদুগণ! তোমাদের ইহাতে দুঃখ কিছুই নাই কারণ পুরুষকারের সেবা করিতে পারিলেই সমস্ত মুষ্টির ভিতর আছে, আর তাহা না পারিলে, অপরে যাহা তোমাদের উপর ব্যবস্থা করিয়াছে তাহা লইতে তোমরা বাধ্য আছ।

যত সংস্কৃত শ্লোক ও তাম্র ফলক উদ্ধার করিবে, ততই বেশী শোক পাবে ও রসাতলে যাবে। সংস্কৃত শ্লোক লইলে কি মহারাষ্ট্রীয় বড় হয়—না শিক বড় হয়—না গুরখা বড় হয়—বাস্তবিক নিজগুণে জগতে সকলেই বড় হয়। বাপ দাদা বড় থাকিলে পুত্র বড় হয় না যদি হইত তাহা হইলে বিহারী মিত্র খুব বড় হইত অর্থাৎ কায়স্থ-দিগের ভিতর অপরিচিত থাকিত না, বাস্তবিক সময়োচিত কার্য্য যাহাতে নাই তাহা কিছুই নয় যেমন বিহারী মিত্র কায়স্থদিগের ভিতর অপরিচিত।

কায়স্থেরা যখন অপরিচিত অর্থাৎ ক্ষত্রিয়োচিত কার্য্য যখন কায়স্থতে নাই তখন কায়স্থেরা বলিতে পারে না যে আমরা ক্ষত্রিয়, যদি বলা হয় তাহা হইলে বিহারী মিত্রের মতন পাগলামী করা হয়, আর যদি ক্ষত্রিয় হইবার দরুন মিত্রকে পূর্ব্বপুরুষ ইহা স্বীকার কর অর্থাৎ বিহারী মিত্র কায়স্থদিগের নিকট পরিচিত ও কায়স্থদিগের সভাসদ হয়, তাহা হইলে আবার নূতন গোলমাল উঠিল অর্থাৎ পূর্ব্বপুরুষ শূদ্র রহিল আর পরপুরুষ ক্ষত্রিয় হইল। হে যাদু সকল! এই বার চিড়ের বাইস্ ফেরে পড়িয়াছ।

আজ পর্য্যন্ত সমস্ত কায়স্থেরা শূদ্রোচিত ব্যবহার করিতেছে, আবার অনধিক কায়স্থ শ্লোক উদ্ধারের দ্বারা ও তাম্র ফলক উদ্ধারের

দ্বারা বলিতেছে যে আমরা ক্ষত্রিয় অতএব ইহাতে ইহাই প্রকাশ পায় যে কায়স্থদের পূর্ব্বপুরুষ ঠিক নাই, যদি থাকিত তাহা হইলে এক প্রকার ব্যবহার থাকিত ও এক·পূর্ব্বপুরুষ ঠিক থাকিত।

যে সমস্ত কায়স্থেরা শ্লোক উদ্ধারের দ্বারা ও প্রোথিত তাম্র ফলক উদ্ধারের দ্বারা ক্ষত্রিয় বলিয়া পরিচয় দিবার চেষ্টা বচনে করিতেছে, কিন্তু বাস্তবিক উহারা সকলে অদ্যাবধি শূদ্রোচিত ব্যবহার করিয়া থাকে; অতএব ইহাতে প্রকাশ পাইতেছে যে এই সমস্ত কায়স্থেরা ব্যবহারে শূদ্র—নামে would be ক্ষত্রিয়, এইটি কি হাস্যাস্পদ নয়।

যখন উহারা নিজে বলিল যে আমরা শূদ্র নই, আমরা ক্ষত্রিয় হই, কিন্তু দুঃখের বিষয় অদ্যাবধি কেহই বর্ম্মণ লিখিল না কিম্বা ক্ষত্রিয়োচিত কোন প্রকার ব্যবহার করিল না তবে কি করিয়া ক্ষত্রিয় হইল, অতএব ইহাতে প্রকাশ পায় যে কায়স্থ ন শূদ্র ন ক্ষত্রিয়। আর কায়স্থেরা পূর্ব্বে বলিয়াছে যাহা অপরিচিত তাহা কিছুই নয়। যদি ইহা সত্য হয়, তাহা হইলে কায়স্থেরা ক্ষত্রিয়োচিত ব্যবহারে অপরিচিত, অতএব কায়স্থেরা কিছুই নয় অর্থাৎ ক্ষত্রিয় নয়। আবার দেখ, নিজে কায়স্থেরা বলিতেছে যে আমরা শূদ্র নই, তাহা হইলে কায়স্থেরা কি জারজ; কোথাকার জল কোথায় আসিল, কোথায় ক্ষত্রিয় হইতে যাইলাম, না জারজত্ব প্রাপ্ত হইলাম।

হে বাবু কায়স্থগণ! এইবার তোমাদের জন্যে স্বর্গের ও নরকের দ্বার বন্ধ হইল। তবে যা'বে কোথায়, না রাজা নহুষের মতন বশিষ্ঠের জ্বালায় অস্থির ভাব প্রাপ্ত হইয়া পরে বিশ্বামিত্রের নিকট আশ্রয় লইবে। দেখ, রাজা নহুষ বিশ্বামিত্রের আশ্রয় লইতে তিনি একটি নূতন স্থান তৈয়ারি করিলেন, যাহা অদ্যাবধি মহা উচ্চ স্থান বলিয়া কথিত হয়।

মিত্র অপেক্ষা জগতে উচ্চ স্থান আর দ্বিতীয় নাই। অদ্যাবধি জগতে যাহারা উচ্চ হইয়াছে, তাহারা সকলেই মিত্রের আশ্রয় লইয়াছে। মিত্রতা না হইলে প্রেম হয় না, প্রেম না হইলে সমতা হয় না, সমতা না হইলে ভ্রাতৃভাব হয় না, ভ্রাতৃভাব না হইলে একতা হয় না, আবার একতা না হইলে ভ্রাতৃভাব হয় না, ভ্রাতৃভাব না হইলে সমতা হয় না, সমতা না হইলে প্রেম হয় না, প্রেম না হইলে মিত্রতা হয় না।

মিত্রতা না থাকিলে অপরিচিত হয় আর মিত্রতা থাকিলেই পরিচিত হয়, অতএব যাহা অপরিচিত তাহা অলীক, আর যাহা পরিচিত তাহাই যথার্থ হয়। কায়স্থেরা অপরিচিত কারণ কোন কালে ক্ষত্রিয়োচিত ব্যবহার করে নাই, ইহার কারণ কায়স্থেরা ক্ষত্রিয় নয়, আবার কায়স্থেরা শূদ্র নয় কারণ কায়স্থেরা নিজে স্বীকার করিয়াছে যে আমরা শূদ্র নই, অতএব কায়স্থেরা জারজ ইহা সিদ্ধান্ত হইল।

শেষ নাগ তক্ষক দেশ অর্থাৎ তক্ষরিস্থান হইতে আসিয়া পুনঃ ভারত আক্রমণ করেন, এবং যুদ্ধে জয় লাভ করিয়া রাজা হন। অন্য কতকগুলি এসিয়া মাইনার দখল করেন এবং পরে এস্কণ্ডিনেভিয়া অধিকার ভুক্ত করেন। অশ্ব অর্থাৎ অসি যাহা হইতে এসিয়া নাম হইয়াছে, এবং তক্ষক যাহা হইতে নাগ নাম হইয়াছে, ইঁহারা বল্‌টিক সমুদ্রের ধার হইতে অন্যত্র যান। গথ্, গেটি ও যেটী এক হন। অসি, ক্যাটী ও সিম্ব্রি এক হন। ক্যেল্‌ট ও গ্যল এক হন, এবং উহাঁরা ইউরোপের উত্তরাংশের কর্ত্তা হন। গথ্, হুন, অল্যান, সুইডিস্ ও ভণ্ডল এক হন, এবং ইঁহারা অন্যাংশের কর্ত্তা হন।

নগে ভব নাগ অর্থাৎ যাহাদের বাসস্থান পর্ব্বতে ছিল। পার্ব্বতীরও বাসস্থান পর্ব্বতে ছিল। যখন পার্ব্বতীর বিবাহ

উপস্থিত হয়, তখন বর বলিয়াছিলেন, পার্ব্বতীর ভ্রাতা নাই অতএব আমি বিবাহ করিব না। তাহাতে তিনি বলেন, আমার ভ্রাতা মৈনাক হন, যিনি এখন সমুদ্র গর্ভে আছেন, এবং ইন্দ্র তাঁহার পক্ষ ছেদন করিয়া দিয়াছেন। পাহাড়ের পক্ষ—এইটী বড়ই আশ্চর্য্যের কথা, কিন্তু তা নয়, পর্ব্বত বাসীরা সর্ব্বত্র যাতায়াত করিতেন এবং সুবিধা পাইলেই দেশ হস্তগত করিতেন।

যখন ইন্দ্র ইন্দ্রত্ব লাভ করিলেন, তখন ইঁহাদের পক্ষ ছেদন হইল অর্থাৎ যাতায়াত বন্ধ হইল, অর্থাৎ অপর দেশ আক্রমণ করা বন্ধ হইল, ইহার কারণ সমুদ্রে স্থান অন্বেষণে চলিলেন। মৈনাক পাহাড়ের নাম। মৈরাটীস্, নাগ ও মৈনাক যে এক ইহার কোন ভুল নাই। মধ্য এসিয়া যে সকলের মধ্য স্থান তাহার কোন ভুল নাই, কতকগুলি ইয়ুরোপ খণ্ডে গিয়াছেন এবং কতকগুলি ভারত খণ্ডে আসিয়াছেন।

জগতে যত রাজবংশধরেরা আছেন, এখনও সকলের চক্ষু নীল হয়, সত্য কি মিথ্যা, সমস্ত স্বাধীন রাজবংশের চক্ষু দেখুন, এবং ছত্রিশ কুল রাজ বংশকে দেখুন। বঙ্গবাসী যে আদৌ আর্য্য সন্তান নন্ ইহার কোন ভুল নাই, তবে ইঁহারা আর্য্য সভ্যতাতে সভ্য হইয়াছেন এবং আর্য্য ধর্ম্মে দীক্ষিত হইয়াছেন কিন্তু ইঁহাদের পিতা আর্য্য হইতে পারেন। পরে কতকগুলি যেমন মুসলমান সভ্যতাতে সভ্য হইয়াছেন এবং মুসলমান ধর্ম্মে দীক্ষিত হইয়াছেন, ইদানীং যেমন কতকগুলি খ্রীশ্চান সভ্যতাতে সভ্য হইয়াছেন এবং খ্রীশ্চান ধর্ম্মে দীক্ষিত হইয়াছেন। অপর যতগুলি বাকী রহিল, এখনও পরের পর অসভ্য বলিয়া কথিত হয়।

আর্য্য সময়ে যাহারা আর্য্য ধর্ম্মে দীক্ষিত হয় নাই, তাহাদের আদত আর্য্যেরা ও নকল আর্য্যেরা অন্ত্যজ বলিত। মুসলমানের সময়

যাহারা মুসলমান হয় নাই, আদত ও নকল মুসলমানেরা তাহাদিগকে কাফের বলিত। খ্রীশ্চানের সময় যাহারা খ্রীশ্চান এখনও হয় নাই, উহাদিগকে এখনও উঁহারা সকলে পৌত্তলিক ও Blackman বলেন। বঙ্গবাসীদিগের ভিতর যে আদৌ এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য, এক রং নাই, ইহার কারণ বোধ হয় আর কিছুই নয়, গোড়ায় দোষ এবং তৎকারণ ডালে পাতায় ও ফলে দোষ, এবং সেই হেতু কোনও সময় ছিলনা, এবং কোনও কালে যে হইবে ইহারও কোন সম্ভাবনা নাই।

ছত্রিশ কুল আর্য্য সন্তানেরা কি আপনাদের লইয়া চলেন—না আপনাদের আর্য্য সন্তান বলিয়া উঁহারা পরিগণিত করেন—না আপনাদের পূর্ব্বপুরুষ ঐ ছত্রিশ কুল আর্য্য সন্তানের ভিতর আছেন। আপনারা সভ্য যতদিন অর্থ, অর্থ বিহীন হইলে, আপনারা যে কলু সেই কলু।

আদিশূর সভ্য খেতাব যে কয়েকটীকে দিলেন, সেই কয়েকটী যাহাদিগের সঙ্গে অনুগ্রহ করিয়া মিশিলেন, তাহারাই সভ্য হইয়াছিল। মুসলমানেরা যে কয়েকটীকে সভ্য করিলেন, তাঁহারা এবং তাঁহাদিগের আনুসঙ্গিক লোক সমূহ সভ্য হইলেন। খ্রীশ্চানেরা যাঁহাদিগকে অনুগ্রহ করিয়াছেন এবং উঁহারা যাঁহাদিগের সহিত মিশিয়াছেন ও ফিরিয়াছেন তাঁহারাই ইদানীং সভ্য বলিয়া কথিত হন, কিন্তু যে বঙ্গবাসীর কপালে এই শুভ দৃষ্টি পড়ে নাই, সেই বঙ্গবাসীরা এখনও অসভ্য বলিয়া কথিত হয় কিনা তাহাও স্থির ভাবে চারি দিকে দৃষ্টি নিক্ষেপ করিয়া দেখুন, সত্য কি মিথ্যা। ছত্রিশ কুল রাজপুতেরা শৈব কিনা দেখুন, যদিও মহেন্দ্রাচার্য্য হইতে কতকগুলি বৈষ্ণব আচার গ্রহণ করিয়াছেন, কিন্তু এখনও সংখ্যা লইলে নিরনব্বইতে এক জন দেখিতে পাইবেন। যাহারা ছত্রিশ কুলের

বাহির, তাহারাই সাধারণ ছেলে খেলা, রং তামাসা ও কপট বৈষ্ণব আচার গ্রহণ করিয়াছে।

রাজপুতদের বাসন্তীপূজা দেখুন। বঙ্গদেশে মাটী ও খড় দিয়া একটী মূর্ত্তি প্রস্তুত হয়, এবং ঐ মূর্ত্তিকে যথা বিধানে পূজা করা হয়। রাজপুতেরা (বসন্তকাল অতি শ্লেষ্মার সময়, এই সময়ে শুষ্ক বৃক্ষতে মুঞ্জরী হয়, ইহার কারণ ব্যায়াম অতি আবশ্যক হয়,) বাসন্তীকে পূজা করেন অর্থাৎ ঐ সময়ে সকলে মৃগয়া করিতে বাহির হন, যদি ভাল শিকার মিলিল, সমস্ত বৎসর শুভ জানিলেন, বিপরীত অশুভ জানিলেন। শারদীয় পূজাতে রাজপুতেরা সমস্ত সৈন্যের রিভিউ করেন, এবং পরে শিকারে বাহির হন। বঙ্গবাসীরা খড়ে ও মাটীতে পূজা করেন, খড়ের ও মাটীর পূজা ছত্রিশকুল আর্য্য সন্তানের ভিতর নাই, খালি বঙ্গদেশে প্রাদুর্ভাব আছে, কারণ বঙ্গবাসীরা হাঁদু।

কৃষ্ণনগর হইতে প্রথম খড় ও মাটী মিশ্রিত মূর্ত্তি বাহির হয়। কৃষ্ণনগরের কুম্ভকারেরা অতি সুন্দর মূর্ত্তি প্রস্তুত করিতে পারে, যাহা বঙ্গদেশের আর কোথায়ও দেখিতে পাওয়া যায় না। দুর্গা, অন্নপূর্ণা, বাসন্তী, জগদ্ধাত্রী ও কালী পূজা প্রথমে কৃষ্ণনগর হইতে বাহির হয়—বারোয়ারী পূজা প্রথমে গুপ্তিপাড়া হইতে বাহির হয়—কার্ত্তিক পূজা, প্রথম বড়বাজার হইতে বাহির হয়—তৎপরে নানা পূজা নানা স্থান হইতে বাহির হইয়াছে। পূজা নামটী পুরাতন পুস্তকে আছে, ইহার কারণ খড় ও মাটীর পূজা ও বিসর্জ্জন আর্য্যদিগের ভিতর ছিল বুঝিবেন না। যাহা ছত্রিশকুল রাজপুতদিগের ভিতর এখন পর্য্যন্ত আছে তাহাই আর্য্যদিগের পূজা ছিল বুঝিবেন, যদিও নানা গোলমাল হইয়াছে, তথাপি যাহা কিছু আর্য্যদিগের ছিল, যদি থাকে উঁহাদিগের ভিতর এখনও আছে, ইহা নিশ্চয় জানিবেন। যেমন উত্তর অ্যাবশিনিয়ার রাজা স্মেলাস্তেলেসার সময় যখন সভ্য খ্রীশ্চান নোবল

ব্রীটন্ দূতরূপে গিয়াছিলেন, তথাকার আচার্য্যেরা সত্য খ্রীশ্চান নোবল ব্রীটন্‌কে খ্রীশ্চান বলিতে সন্দেহ করিয়াছিল; তেমন অদ্য যদি সত্য আর্য্য কিম্বা রাজপুত বঙ্গদেশে আগমন করেন, ধাঙ্গড় বঙ্গবাসীরা উঁহাদিগকে সচ্ছন্দে অনার্য্য বলেন, কারণ সত্যতে ও মিথ্যাতে বন্ধুত্ব কুত্রাপি দৃষ্টিগোচর হয় না।

শিবরাত্রি একটী মহোৎসবের দিন, এই দিন সর্ব্ব ভারতবাসী প্রভু হরের পূজা করেন, এইটীর কোথাও গোলমাল নাই, কিন্তু বঙ্গদেশে খড় ও মাটি সুরু হইয়াছে। মনুয়ার পিয়ালা রাজপুতদের আহ্বানের পাত্র হয়—মধুর অর্থাৎ মৌওফুলের মদ্যের বদলে এখন আফিম সুরু হইয়াছে, এইটী ভাল চিহ্ন নয়। বীর পুরুষদের মদ্য, মাংস ও স্ত্রী এই তিনটী ভোগের সামগ্রী হয়, কিন্তু এইটী যেন মনে থাকে—মদ্য ও মাংস ও স্ত্রীকে ভক্ষণ করিবে, অর্থাৎ নিজের বশে রাখিবে, যে দিন উহারা ভক্ষণ করিবে, অর্থাৎ উহাদের বশে চলিবে, সেই দিন সর্ব্বনাশ হইল ইহাও নিশ্চয় জানিবেক। প্রভু হর, গৌরীকে বাম উরুতে রাখিলেন, এবং যথায় প্রভু হর রহিলেন তথায় গৌরীও থাকিলেন। তিনি হস্তে সুরা পাত্র খর্পর ধরিলেন, শুদ্ধ মাংস ভোজন করিতে লাগিলেন, চারি পার্শ্বে বিদ্যাধরের ও অপ্সরীর নৃত্য ও গীত দর্শন ও শ্রবণ করিতে লাগিলেন। কি আশ্চর্য্য রহস্য—কোথায় উচ্ছন্ন যাইবেন, না হিরণ্যাক্ষ বধ করিয়া জগতে হরি নামে অভিহিত হইলেন, এবং জগতের সমস্ত অসভ্যতাকে নাশ করিয়া সভ্যতা বিস্তার করিলেন। বাস্তবিক প্রভু হর, কূর্ম্ম ও বরাহ ও নৃসিংহাবতারের যোগ্য পাত্র হন।

কপিল সাংখ্য লিখিলেন, দত্তাত্রেয় অবধূত গীতা লিখিলেন, বাল্মীকি রামায়ণ রচনা করিলেন, ব্যাস মহাভারত লিখিলেন, এবং ব্যাস পূর্ব্বের সমস্ত ছড়ান পুস্তককে এক করিয়া ত্রয়ী নাম দিলেন,

যেমন যুদের র‍্যাবি যুডা ও র‍্যাবি জনথন পূর্ব্বের ছড়ান পুস্তককে এক করিয়া, প্রথমটিকে মিশ্ন ও দ্বিতীয়টিকে গেমেরা নাম দেন, পরে দুই খানি এক হইয়া ট্যাল্মদ্ নাম ধারণ করিল।

বহুকাল পরে পূর্ব্বের কাশ্মীরের অধিপতি আপনার গ্রন্থালয়ে অগ্নি দিয়া প্রায় সমস্ত পুস্তক নষ্ট করিয়া ফেলিয়াছিলেন, যাহা কিছু ছিল তাহার একটী তালিকা আছে, অনুগ্রহ করিয়া চেষ্টা করিলে এখনও দেখিতে পারেন। (এলেক্জাণ্ড্রিয়ার পুস্তকালয় অগ্নিতে নষ্ট হওয়াতে জগতের অনেক ক্ষতি হইয়াছে)। কর্ণাটের রাণী অত্যন্ত উন্নতিশীলা ছিলেন, তিনি মহাত্মা বোপদেবকে এই ক্ষতি পূরণ করিতে অনুরোধ করেন। মহাত্মা বোপদেবের কণ্ঠস্থ ছিল, তিনি পুনরায় আবার সব ঠিক করিলেন, কিন্তু শ্রীমদ্ভাগবত প্রধান পুস্তক হইল।

ভারতবর্ষে যত পুরাতন মন্দির আছে, এমন কি পামির হইতে ভারত সমুদ্র পর্য্যন্ত এবং পারস্য গালফ্ হইতে বে অফ্ বেঙ্গল পর্য্যন্ত একটী মন্দিরেতেও শিবমূর্ত্তি ভিন্ন অন্যমূর্ত্তি দেখিতে পাইবেন না, এবং অন্যমূর্ত্তি যাহা দেখিবেন, তাহা সম্প্রতি হইয়াছে জানিবেন। উড়িষ্যাতে জগন্নাথের মূর্ত্তি আছে অনেকে উহাকে কৃষ্ণ মূর্ত্তি কহে, এবং পুরাণেও কথিত হয়, বাস্তবিক উহা হরির-ওম-কারেশ্বরের মূর্ত্তি হয়, এবং হরি-হর এক পূর্ব্বে বলা হইয়াছে। আর্য্যেরা এক লিঙ্গের পূজা করিয়া থাকেন এবং আর্য্যেরা কখনও মূর্ত্তি প্রস্তুত করিয়া পূজা করেন না ও পরে বিসর্জ্জন দেন না, এইটী খালি বাঙ্গালার বিধি হয়। ছত্রিশ কুল রাজপুতের মতন ভারতবর্ষে ধনী ও সভ্য অন্য কেহই নন, কিন্তু উঁহারা ঘরে ঘরে পরবতেহারে মূর্ত্তি প্রস্তুত করিয়া রং ঢং করেন না, ও মূর্ত্তিকে মুটের স্কন্ধে চাপাইয়া রন্দা কোঁ করিতে করিতে, কিম্বা লাকু চড়াচড়্ করিতে করিতে

ঝুপ্ ঝাপ্ করিয়া জলে নিক্ষেপ করেন না। মিথ্যা কি সত্য, এখনও বঙ্গদেশ পার হইয়া অন্যত্র দেখুন।

মহাত্মা ব্যাস প্রথম হরিনামের পথ দেখান, তৎপরে মহাত্মা বোপদেব, তৎপরে শ্রীবল্লভাচার্য্য, তৎপরে শ্রীগৌরাঙ্গ হরিনাম জাহির করিলেন, কিন্তু মহাত্মা ব্যাস, মহাত্মা বোপদেব অবতার হইলেন না, মহাত্মা বল্লভাচার্য্য অবতার হইলেন না, এবং শ্রীগৌরাঙ্গ নিজে অবতার হইলেন না, এবং কখনও তিনি বলেন নাই যে, আমি হরি গৌরাঙ্গ রূপে অবতীর্ণ হইয়াছি। ইহা অত্যন্ত দুঃখের বিষয় যে, শিষ্যেরা হরিকে ভুলিয়া হরিনামের প্রচাবক শ্রীগৌরাঙ্গকে হরি করিতেছেন, কিন্তু গৌরাঙ্গ নিজে হরিকে হরি রাখিয়া গিয়াছেন। পিতা ও পুত্র এক নয় এইটি যেন ঠিক থাকে, যদি কেহ স্থূল ছাড়িয়া সূক্ষ্ম তর্ক করেন, তাহা হইলে একই সব সবই এক আসিয়া উপস্থিত হয়, এই মূর্খতা হেতু বঙ্গদেশে প্রত্যহ অবতার জন্ম গ্রহণ করে, এবং প্রত্যহ মিশাইয়া যায়। হরিনামে মুক্তি, আহা! কি উচ্চ দর্শন, যাহার তুল্য যুক্তি আর দ্বিতীয় নাই। প্রভু যীশুখ্রীষ্ট এই ভক্তি গুণ প্রচার করিয়া জগৎকে মুগ্ধ করিয়াছেন, এবং মহাত্মা বোপদেব এই ভক্তি মার্গ লিখিয়া জগতে অতুল্য কীর্ত্তি রাখিয়া গিয়াছেন, অবশিষ্ট যত কটি আছেন, কালে সমস্তই ভক্তি ভাবে মুক্তি পদ লাভ করিবেন।

হে দিগ্বিজয় পুরুষ! আপনি এখন জানিতে পারিলেন, উপাস্য ও উপাসক ও পূজা কি? এইগুলি খালি সংসারকে এক করিবার জন্য হয়, কারণ যখন সূক্ষ্মে এক তখন স্থূলে এক অত্যন্ত আবশ্যক হয়। যাহাদের রং ও খাদ্য ও পোষাক গোড়াতে এক আছে, তাহাদেরই ধর্ম্ম এক হয়, মিশ্রিতদের প্রায় এক ধর্ম্ম হয় না। মিশ্রিতদের এক, খালি দর্শনে দেখিতে পাওয়া যায়। দর্শনে এক হইলে স্থূল লোপ

পায়, স্থূল লোপ পাইলেই মনুর সন্তান মানব এইটিরও লোপ হয়, কারণ মন স্থূল বলিয়া কথিত হয় এবং এইটীর লোপ হইলেই পাগল হয়। মনহারা পাগল বঙ্গবাসীরা হয়, আর মনধরা পাগল আর্য্য সন্তানেরা হন। প্রথমটি পাগলাগারদের পাগল, শেষেরটী প্রভু হর পাগল। আপনি সংসার কি ইহা বুঝিলেন।

সংসার অর্থাৎ উৎকৃষ্ট সার কারণ সূক্ষ্মে এক, স্থূলে এক, মধ্যে এক, একই তিন, তিনই এক। তিনটী মূর্ত্তি, তিনখানি বেদ, তিনটী গুণ, তিনটী পৃথিবী, অবস্থা তিনটী, তিনটী লিঙ্গ, তিনটী অগ্নি, তিনটী কাল, অন্ন তিনটী, মনোবৃত্তি তিনটী, উপাসনা তিনটী, তিনটী মাত্রা, তিনটী স্বর, তিনটী উচ্চারণ, তিনটী অক্ষর। এই বিষয়টি বিশেষ করিয়া দেখিতে ইচ্ছা করেন, আমার ইংরাজী যোগবাশিষ্ঠ অনুবাদের ভূমিকার ওম তৎসৎ প্রবন্ধ দেখুন।

দিগ্বিজয়ী। আপনার সমস্ত বুঝিলাম, আপনি প্রভু হর ওরফে হরিকে উপাস্য দেবতা করিতে বলেন, এবং যাহারা উঁহার উপাসক হইবেক, তাহারা শৈব বলিয়া কথিত হউক। খড়ের, মাটীর, প্রস্তরের ও ধাতুর মূর্ত্তি পূজা করিতে নিষেধ করেন, যদি কেহ লিঙ্গ অর্থাৎ চিহ্ন দেখিয়া পূজা অর্থাৎ গুণ কীর্ত্তন করিতে ইচ্ছা করেন, প্রসিদ্ধ যে কয়েকটী স্থান আছে, তথায় করুন। গড়া ও বিসর্জ্জন দেওয়া আপনি ভাল বলেন না কারণ ইহাতে সংস্কার দূষিত হইবার সম্ভাবনা আছে। সাধারণ ব্যক্তি আমিষ ভোজী হউন, বিশেষ ব্যক্তি নিরামিষ ভোজী হউন। একটী শাক্ত আচার বলিয়া কথিত হউক, অপরটী বৈষ্ণব আচার বলিয়া কথিত হউক। বসন্তকালে শীকারে বাহির হউন, শরৎকালে দেশভ্রমণে বাহির হউন। যে ব্যক্তির উচ্চ মাথা হইবেক, সে ব্যক্তি একবাদী হউন, এবং সমাজের বিশৃঙ্খলতাকে আশ্রয় না দিয়া, বরং মোচন করুন, অর্থাৎ যাহাতে

এক ধর্ম্ম, এক খাদ্য, এক রং, এক পোষাক সমাজে প্রচার হয়, ইহার উপায় করিতে বিধিমতে চেষ্টা করুন। হরিনামামৃত পানে সকলে মুক্তি লাভ করুন, এবং রং, খাদ্য, পোষাক ও ধর্ম্ম এক করুন। বাটে, ঘাটে, মাটে, রাস্তাতে হরিনাম প্রচার হউক, এবং সকলে সূক্ষ্ম ভুলিয়া যাইয়া শিবরাত্রি ব্রত ধর্ম্ম জ্ঞানে প্রতিপালন করুন, প্রভু হর ওরফে হরি মর্ত্ত্যে অবতার রূপে আসিয়াছেন, মর্ত্ত্যবাসীদের উপকারের দরুন, ইহা সকলে বিনা সন্দেহে ও তর্কে বিশ্বাস করুন।

কেহই গ্রহণ করিবেক না, সকলেই আপনাকে পাগল ও বর্ব্বর বলিবে ও সুবিধা পাইলেই আপনাকে বহুকষ্টে ফেলিবে। আপনি যশ, প্রশংসা পত্র, ছবি ও মূর্ত্তি চাননা, ইহার কারণ আপনার ইহা ভাল হইতে পারে, অন্যেরা সকলেই ঐই কয়েকটীর দাস হন, ইহার কারণ কেহই ঠিক্ কহিতে সাহস করেন না, সকলেই বাতাস বুঝিয়া কার্য্য করেন। কেহ উচ্চ বলিলে উচ্চ বলিতে হয়, কেহ অনুচ্চ বলিলে অনুচ্চ বলিতে হয়। গরম ও নরম বিবেচনা করিয়া ব্যবহার করিতে হয়, যেখানে যেটী ঠিক্ হয় সেখানে সেটী ব্যবহার করিতে হয়। (এইটী রাজনীতির পক্ষে ব্যবহার্য্য কিন্তু সমাজনীতির পক্ষে অতীব দুষনীয়, আপনি যাহা বলিয়াছেন, তাহা খুব ঠিক।) অন্য সকলে পেটের জন্য লালায়িত, ইহার কারণ সকলেরই ব্যবহার পশুর মতন। বঙ্গবাসী যে পশু আকার মনুষ্য ইহা শত শত বার বলি—এবং কাহারও যে প্রিন্সিপল (principle) নাই ইহা শত শত বার বলি—বুদ্ধির স্থিরতা নাই ইহাও শত শত বার বলি—নকলের চূড়ান্ত বীর ইহাও শত শত বার বলি। আপনার রহস্যের সমালোচনা দেখুন না, তাহা হইলে আর কিছুই বলিতে হয় না—আপনার রহস্যের ওড়ন ও পাড়ন বুঝিতে পারে এ রকম মাথা অতি বিরল। অনেক ভাষাজ্ঞ পাওয়া যায়, অনেক বচন আওড়াইতে পারে এমন অনেক

পাওয়া যায়, খুব বকিতে পারে অনেক পাওয়া যায়, নই এঁড়ে জ্ঞান নাই অথচ ট্রাম্পেটীং বাবু Trumpetting Baboo অনেক পাওয়া যায়, কিন্তু যথার্থ চিন্তাশীল লোক বঙ্গদেশে অতি বিরল।

আপনার ওড়ন ও পাড়ন, খালি চিন্তা, জ্ঞান ও বিজ্ঞানময়। সাধারণের আয়লো অলি, গৌরাঙ্গ বলি, খোসামোদ তুলি, পেটের দায়ে মরি, যা তা লিখি। আপনি কাহারও খোসামোদ করেন না, কাহারও নিকট যান না, কাহাকেও গ্রাহ্য করেন না, আপনার রহস্যের সমালোচনা কি করিয়া ঠিক হইতে পারে। প্রথমে আমিই আপনাকে পাগল ও বর্ব্বর বলিয়া জানিতাম, কেননা আপনার নাম ট্রাম্পেটিং লিষ্টে নাই। বঙ্গদেশের স্বভাব ট্রাম্পেটিং হওয়া, মাথায়তো কিছুই নাই, দেখে ও শুনে ও বুক্তিতে যা হয়, ইহার দরুন বঙ্গদেশে ট্রাম্পেটীং লিষ্টে নাম থাকাটা প্রয়োজন হয়, কারণ যাহারা লিখিবে ও কহিবে তাহারা শাক চয়নীর পুত্রমণ্ডলী, বঙ্গদেশে সমাজ নেতামণ্ডলী। প্রথমে কেহ কিছু করিলেই, ট্রাম্পেটিং বাবুদিগকে খোসামোদ করা আবশ্যক, কারণ সাধারণে নই কি এঁড়ে দেখিবে না ট্রাম্পেটিং কে দেখিবে, তাহারা যাহা বলিবে সাধারণে তাহাই লইবে, সত্য কি মিথ্যা আপনি দেখুন।

আমি যতই আপনার সহিত বাক্যালাপ করিতেছি ততই নিজের অহঙ্কার কম হইতেছে, শেষে এত কম হইয়া আসিল যে আপনাকে মহাত্মা না বলিয়া থাকিতে পারিনা। আমি সর্ব্বত্র গিয়াছি, সকলের সহিত তর্ক করিয়াছি, দিগ্বিজয়ী নাম লইয়াছি, কিন্তু আপনার নিকট আমি বালক ইহাও ভয়ে ভয়ে বলিতেছি। আপনি যে অহং ভাব প্রকাশ করিয়াছেন, তাহা অত্যুচ্চ কারণ আকার। অহং না হইলে আকার হয় না। যতক্ষণ অহং জ্ঞান, ততক্ষণ আকার, যে মুহূর্ত্তে অহং লোপ সেইক্ষণেই নিজে লোপ, ইহার কারণ আপনি অহং ভাব লইয়া

আরও বালকের পরিচয় দিয়াছেন। আপনার রহস্যের ওড়ন ও পাড়ন বুঝিবার ক্ষমতা কি সাধারণের আছে—দেখুন্ না, কোথায় অহং দূষনীয় হইবে না অতি প্রশংসনীয় হইল। আমি প্রথমে কিছুই বুঝিতে পারি নাই, আপনি বালককে যেরূপ করিয়া বুঝায়, সেরূপ করিয়া আমাকে বুঝাইয়া দিতে আমি কতকটা বুঝিয়াছি। যদি আমার মতন লোকের অবস্থা এইরূপ হয়, তাহা হইলে অন্যের কিরূপ হয়, তাহা আপনি বিবেচনা করিয়া দেখুন।

বঙ্গদেশে যে যত সমাজের অপকার করিবে, সমস্ত লোক তাহার তত উপকার করিবে। আপনি উপকার করিতেছেন, সকলেই আপনার অপকার করিবে। বঙ্গদেশ ইংরাজ বাহাদুরের হস্তগত হওয়া অবধি অদ্য পর্য্যন্ত কেহই স্পষ্টাক্ষরে চক্ষুতে অঙ্গুলি দিয়া, বঙ্গ সমাজের সমস্ত দোষ গুলি দেখাইয়া দেন নাই, কারণ কেহই সাহস পান নাই। অদ্য আপনি নিজের যশ নষ্ট করিয়া, এবং নিজে সমস্ত বঙ্গবাসীর নিকট নিন্দিত হইয়া, এবং সকলকার অভিসম্পাৎ মস্তকের উপর ধারণ করিয়া, এবং চিতার উপর দশ হাত বিশাল বক্ষঃ বিস্তৃত করিয়া, সমস্ত বঙ্গবাসীকে তাহাদিগের গুণাগুণ দেখাইয়া দিতেছেন। ধন্য আপনার মানসিক তেজ, ধন্য আপনার উদারতা, ধন্য আপনার ত্যাগশীলতা। পঞ্চাশ বর্ষ পরে আপনার রহস্য বঙ্গের ইষ্ট কবচ তুল্য হইবেক। অন্যের রচনা নকল copy, আপনার আদর্শ original।

বঙ্গদেশে নকলের আদর বেশী। আর্য্যদের সময় বঙ্গবাসীরা উহাঁদের নকল করিয়া ছিলেন। বৌদ্ধদের সময় বঙ্গবাসীরা উঁহাদের নকল করিয়াছিলেন। মুসলমানের সময় বঙ্গবাসীরা উঁহাদের নকল করিয়াছিলেন, এবং বঙ্গবাসীরা ইদানীং খ্রীশ্চানদের নকল করিতেছেন। আপনার নিকট শিখিয়াছি যে, আদর্শ ও নকল নাই, যাহা এক তাহাই ঠিক। বঙ্গবাসীরা যদি সকলে আর্য্য সভ্যতা লইতেন,

কিম্বা বৌদ্ধ সভ্যতা লইতেন, কিম্বা মুসলমান সভ্যতা লইতেন, কিম্বা খ্রীশ্চান সভ্যতা লন, তাহা হইলে কোন বালাই থাকিত না ও থাকে না। আধাআধি ও ভাঙ্গাভাঙ্গি থাকিয়া যত গোলমাল হইয়াছে ও হইতেছে। আপনি সকলকে ধাঙ্গড় বলেন ইহা কেহই অস্বীকার করিতে পারিবে না, কারণ সভ্যতার মূল এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য ও এক রং হয়। বাঙ্গালীদিগের নানা ধর্ম্ম, নানা পোষাক, নানা খাদ্য, নানা রং হয়, ইহার কারণ বাঙ্গালী সভ্য যতক্ষণ অর্থ, অর্থ যাইলেই যে ধাঙ্গড় সেই ধাঙ্গড়।

প্রত্যহ বঙ্গদেশে স্পষ্ট দেখিতে পাওয়া যায়, পুত্র কোন রকমে সভ্য হইলে পিতাকে পিতা বলিতে লজ্জা পান, এবং যে পুত্রটী সভ্য হইলেন, সেইটীর সন্তান সন্ততির সহিত অন্য পুত্রের সন্তান সন্তাতির মিল দেখিতে পাওয়া যায় না। ধর্ম্মে, পোষাকে, খাদ্যে, বীর্য্যে পরস্পরে তফাৎ হন। আপনি নিজের বংশচরিত দেখাইয়া দিয়া, অন্য সকলকে স্পষ্টাক্ষরে শিক্ষা দিয়াছেন। আপনি বঙ্গদেশের উপকারের দরুন, যত কিছু চেষ্টা করুন কিছুতেই কিছু হইবে না, এবং আপনি নিজেই বর্ব্বর হইবেন। সে যাহা হউব, আপনি নিয়ম বলেন নাই ও হরিনামের গুণ কি তাহাও বলেন নাই, কেন তাহা বলিতে পারিনা, কিন্তু আপনি যদি অনুগ্রহ করিয়া বলেন, তাহা হইলে অত্যন্ত উপকৃত হই।

ক্রেতা। স্থূলে নিয়ম প্রতিপালন না করিলে উচ্চ হয় না, কারণ স্থূল নিয়মাধীন হয়। স্থূলের ভিতর সূর্য্য অপেক্ষা উচ্চ পদার্থ আর দ্বিতীয় নাই তথাপি অহোরাত্র বিশ্রাম নাই। যে দিন বিশ্রাম লইবেক, সেই দিন তেজহীন হইবেক। সূর্য্যের তেজ কেহ গ্রহণ করিতে পারেনা, কিন্তু সকলকার তেজ সূর্য্য গ্রহণ করে। কি উচ্চ রহস্য। স্বাধীনের তেজ কেহই গ্রহণ করিতে পারে না, কিন্তু পরাধীনের

সমস্ত তেজ স্বাধীনেতে লয় প্রাপ্ত হয়, কারণ স্বাধীন নিয়মাধীন হন কিন্তু পরাধীনে নিয়ম নাস্তি। সূর্য্য স্বাধীন ইহার কারণ নিয়মাধীন, অন্য বিষয় পরাধীন ইহার কারণ সূর্য্যের অধীন। স্থূল জগতে নিয়ম প্রতিপালন অপেক্ষা উচ্চ দর্শন আর দ্বিতীয় নাই।

কোন সময়ে এক যোগাভ্যাসী তাহার গুরুকে জিজ্ঞাসা করেন, আমি কি উপায়ে মুক্তি লাভ করিতে পারি?

গুরু বলিলেন,—"আতুরে নিয়ম নাস্তি, পুরুষে নিয়ম অস্তি," বাপু—যদি তুমি পুরুষ হও নিয়ম প্রতিপালন কর, আর যদি তুমি পীড়িত হও, যাহা মনে লয় তাহাই কর।

যোগাভ্যাসী। আমি যদি পীড়িত হইতাম, তাহা হইলে আমি আপনার নিকট আসিতাম না, হাঁসপাতালে যাইতাম, এবং ঔষধ সেবন করিতাম। আমার আকৃতি দেখিয়া কি আপনি পুরুষ বলিয়া জানিতে পারিতেছেন না?

গুরু। বাপু—তুমি যাহা বলিলে সবই ঠিক কিন্তু তোমার মস্ত মাথা দেখিয়া আমার বোধ হয় তুমি পীড়িত, কারণ দেহের পরিমাণের অপেক্ষা বড় মাথা হইলে আমি পীড়িত বলি, যে হেতু পড়িয়া যাইবার আশঙ্কা বেশী। যে পরিমাণে দেহ সেই পরিমাণে মাথা হইলে পুরুষ হয়, তবে বাপু—তোমায় একটী গল্প বলি শুন ঃ—

ভারতবর্ষের ভিতর বঙ্গ নামে একটী দেশ আছে, তথায় জল ও বায়ু দূষিত হইবার কারণ বঙ্গবাসীরা আদৌ সংসার নিয়ম প্রতি-পালন করিতে পারেনা, এবং নিয়ম কি সামগ্রী তাহাও তাহারা জানেনা, দেশের রাজার যে কয়েকটী নিয়ম আছে, তাহাই অগত্যা প্রতিপালন করে। বঙ্গবাসীদিগের আহারের নিয়ম নাই, গাত্রে বস্ত্র নাই, শয্যা নিম্ন স্থানে, অর্থ অত্যন্ত কম এবং উহাদিগের পিত্ত অত্যন্ত বেশী ইহার কারণ সন্তান ও সন্ততি বেশী হয়। সকলেই প্রায় জীর্ণ ও

শীর্ণ ও জরাক্রান্ত হয়, এবং উহাদিগের দেহের পরিমাণের অপেক্ষা মস্তক অত্যন্ত বড়। কিন্তু হস্ত ও পদ ও বক্ষঃ মস্তকের পরিমাণের অপেক্ষা ছোট অর্থাৎ সরু হয়। বঙ্গবাসীরা মস্তকের ভরে টিপ্ টাপ্ করিয়া পড়িয়া মরে—ইহা বলিয়া বঙ্গবাসীরা কি মনুষ্য নয়—মনুষ্যাকৃতি মনুষ্য বটে কিন্তু পুরুষাকৃতি পুরুষ নয়, কারণ পীড়িত।

চিন্তাক্রান্ত ও ধাতুবদ্ধ শরীর হয়। নষ্ট চিত্তে ধাতু নষ্ট হয়, সুস্থ চিত্তে বুদ্ধি বৃদ্ধি পায়। কতকগুলির মস্তক বড় হেতু একমেব দ্বিতীয়, পথে, ঘাটে, মাটে, মন্দিরে, কাগজে, পত্রে ও অন্যান্য বিশেষ স্থানে, বেদান্ত ও উপনিষৎ রূপে বিরাজ করে। অন্য কতকগুলি সর্ব্বং খল্বিদং ব্রহ্ম, খড়ে, মাটিতে, পাথরে, ধাতুতে, কাগজে, পত্রে ও অন্যান্য স্থানে পুরাণ রূপে বিরাজ করে। দুইটী যে এক ইহার কোনও ভুল নাই, এবং দুইটীই যে উচ্চ দর্শন ইহারও কোন ভুল নাই, কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় দুইটীই বিকৃত ভাব ধারণ করিয়া মাটিতে গড়াগড়ি দিয়া ও শূন্যে উড়াউড়ি হইয়া এবং শেষে কাক জড়ামড়ি করিয়া ইহ জগতের খেলা সাঙ্গ করে। স্বাভাবিক নিয়ম এই হয়, ভিত্তি যত স্থূল হইবে, ভিত্তির উপর তত উচ্চ হইবার সম্ভাবনা কিন্তু বিপরীত হইলে হুড়মুড় করিয়া পড়িয়া যায় ও সঙ্গে সঙ্গে পরিশ্রম ও অর্থব্যয় বৃথা হয়। বঙ্গবাসীদের পরিমাণের নিয়ম ঠিক না থাকিবার কারণ যাহা লিখে, বকে, ভান্ করে, সমস্তই রং তামাসা অর্থাৎ প্রকৃত সং হয়। বঙ্গবাসীরা যে জানিয়া শুনিয়া করে তাহা নয়, বাস্তবিক উহাদের স্বভাব সিদ্ধ প্রকৃতিই নষ্ট করা যেমন হনুমানের স্বভাব হয় দ্রব্যকে নষ্ট করা। তবে বাপু—একটি গল্প বলি শুন :—

কোন সময়ে কতকগুলি হনুমান বৃষ্টিতে আক্রান্ত হইয়া থর থর করিয়া কাঁপিতেছিল। বৃক্ষের উপর কতকগুলি বাবুই পক্ষী নীড়ের বারাণ্ডাতে বাহির হইয়া দেখিল, হনুমানেরা বাসা বিহনে বৃষ্টিতে

আক্রান্ত হইয়াছে, অতএব বাসা করা আবশ্যক এইটী উহাদিগকে বলা হউক। বাবুই পক্ষীর ভিতর হইতে একজন উহাদিগকে সম্বোধন করিয়া বলিল ;—"ওহে হনুমন্! আপনারা সকলে হস্তপদাদি বিশিষ্ট জন্তু হন, এই সব থাকিতে কেন অকারণ এত কষ্টভোগ করেন। আপনাদিগের মতন আমাদের কিছুই সুবিধা নাই, তথাপি আমরা চঞ্চুর সাহায্যে নীড় প্রস্তুত করিয়া বৃষ্টি হইতে রক্ষা পাই। আপনারা একটী বাসা প্রস্তুত করুন্ যাহাতে পরে আর না কষ্ট পান।"

ইহা শুনিয়া সমস্ত হনুমান অত্যন্ত ক্রোধান্বিত হইয়া তৎক্ষণাৎ একটী সভা আহ্বান করিল। দাঁতখিচি মিচি চলিল, পরে সকল কার সম্মতিতে একটী রিজলিউসন্ (Resolution) স্থির হইল, "বাবুই পক্ষীর এক ফোঁটা নীড় থাকাতে উহারা এত অহঙ্কারী হইয়াছে যে, আমাদিগকে জ্ঞান শিক্ষা দিতে আইসে, অতএব বাবুই পক্ষীর সমস্ত নীড় নষ্ট করা বিধেয়।" যেমন হুকুম বাহির হইল, অমনি সকলে ঝুপ্ ঝাপ্ হুপ্ হাপ্ করিয়া উহাদিগের সমস্ত নীড় নষ্ট করিল। পরে আবার প্রস্তুত করে এই আশঙ্কায় বৃক্ষের ডাল, পালা, পাতা ও লতা, সমস্ত দূরে ফেলিয়া দিল।

স্বভাব যায়না মরিলে, ইল্লোৎ যায়না ধুইলে—বাপু—তোমার মস্ত মাথা, এই জন্য আমি তোমাকে কিছু বলিতে আশঙ্কা করি, যদি দেহের পরিমাণের মতন মাথা হইত তাহা হইলে নিয়মাধীন হইতে পারিতে, এবং সহজে মুক্তি লাভও করিতে পারিতে, কিন্তু তুমি পীড়িত, ইহার কারণ তুমি যাহা ভাল বিবেচনা কর তাহাই কর। তোমাকে বলিবার ও তোমার বিষয় লিখিবার আমার কিছুই নাই, কারণ আমার মাথা তোমার অপেক্ষা পরিমাণে বেশী ছোট হয়।

যোগাভ্যাসী। আপনি কি বেদান্ত ও উপনিষৎ ও পুরাণকে মন্দ গ্রন্থ বলেন?

গুরু। বাপু—আমি মন্দ গ্রন্থ কেন বলিব, যখন একটী সূক্ষ্ম বলিতেছে, অপরটী স্থূল বলিতেছে, তবে কি জান, অধিকারীর প্রয়োজন আর কিছুই নয়। তুমি চিন্তা-রহস্যতে ব্যাঙ্কের পোদ্দারের গল্পটী পড়, তাহা হইলে জানিতে পারিবে অনধিকার চর্চ্চা কিরূপ দূষনীয় হয়। বৃথা বাক্যব্যয়ে সময় নষ্ট করাটী কি ভাল, তাহাও জানিতে ইচ্ছা কর চিন্তা-রহস্যের ব্যাস ও বিবেকীর ভিতর সময় প্রবন্ধ পড়। বাপু—তুমি নিয়মাধীন হইতে পারিবে না, কারণ তোমার এক ব্যতীত দ্বিতীয় নাই ও সর্ব্বং খল্বিদং ব্রহ্মের গুঁতনে নিয়ম অস্থির হইয়া পালাই পালাই ডাক ছাড়ে, ইহাও জানিতে ইচ্ছা কর, তাহা হইলে কথোপকথন-রহস্যতে মাতালের গল্প পড়। বাপু—তুমি কি বাঙ্গালী—তোমার হেঁড়ে মাথা দেখে বোধ হচ্চে।

যোগাভ্যাসী। আপনি কি বাঙ্গালিকে খারাপ বলেন, বাঙ্গালী অপেক্ষা উচ্চ সভ্যতার লোক জগতে কে আছে, ইঁহাদের সভ্যতা লইয়া জগৎ সভ্য হইয়াছে, ইহা কি আপনি জানেন না—ইঁহাদের মতন বিদ্বান্ ও বুদ্ধিমান ও ধনী কে আছে—আপনি দর্শন পড়িয়া দেখুন, ইঁহাদের দর্শন অপেক্ষা উচ্চ দর্শন জগতে আর কোথায় কি আছে, পুরাণ পড়িয়া দেখুন পৃথিবীর সমস্ত স্বাধীন রাজা সূর্য্য ও চন্দ্র বংশ হইতে হইয়াছে কি না। বাঙ্গালী রাং নয়, খাটীসোণা।

গুরু। হাঁ, হাঁ, হাঁ! তুমি যাহা বলিলে অতি উচ্চ কথা, তবে রাং আছে, কারণ বঙ্গ। সূর্য্য ও চন্দ্রবংশ হইতে পৃথিবীর সমস্ত রাজবংশ যে হইয়াছে তাহা কতকটা ঠিক্, তবে কোন্‌টী অগ্রে ও কোন্‌টী পশ্চাতে হইয়াছে ইহা নিরূপণ করা দুরূহ। মধ্য এসিয়া হইতে যে সমস্ত রাজবংশ হইয়াছে ইহা ঠিক, তবে খালি অধিক এইটী যে বঙ্গ আর্য্যাবর্ত্তের ভিতর নয়, আর বঙ্গদেশে তীর্থ পর্য্যটনে আসিলে পুনঃ সংস্কার বিধেয়। আর এসিয়া, ইয়ুরোপ, আমেরিকা ও আফ্রিকা যে বঙ্গদেশে

দেখিতে পাওয়া যায়; অন্যত্র যায়না, ইহা খুব ঠিক, আর দর্শনের ও পুরাণের বিষয় যাহা বলিলে ইহাও ঠিক, কেননা সমস্ত সংস্কৃত দর্শন ও পুরাণ বাঙ্গালীর দ্বারা প্রস্তুত হইয়াছে। বিশ্বামিত্র, বেদব্যাস, বাল্মীকি ও গৌতমাদি সমস্ত বাঙ্গালা দেশে জন্ম গ্রহণ করিয়াছিলেন, ইহা আরও ঠিক, তবে জন্মস্থানগুলি উড়িয়া গিয়া আর্য্যাবর্ত্তে পড়িয়াছে, এবং বাঙ্গালা হইতে যে অন্য সমস্ত লোক সভ্য হইয়াছে এইটী বড় মন্দ নয়। আর চারকুটের News যে বাঙ্গালা হইতে পাওয়া যায় এইটী আরও খুব ঠিক্। পৃথিবীর সমস্ত ধর্ম্ম যে বাঙ্গালীতে আছে, পৃথিবীর সমস্ত রং যে বাঙ্গালীতে আছে, পৃথিবীর সমস্ত খাদ্য যে বাঙ্গালীর পেটেতে আছে, পৃথিবীর সমস্ত পোষাক যে বাঙ্গালীতে আছে, এইটী কেবল অঠিক, সাধে কি বাপু আমি তোমায় পীড়িত বলিয়াছি, কারণ তোমার মাথা দেহের পরিমাণ অপেক্ষা অনেক বড়।

যোগাভ্যাসী। আপনি কি উচ্চ মাথা ভাল বলেন না?

গুরু। হাজার বার ভাল বলি, তবে কি জান, নিজের পরিমাণ অপেক্ষা কোন ভাল কার্য্য করিলেও শেষে মন্দ ফল হয়—চিন্তা-রহস্যে অজা রাজার গল্প পড়িলে জানিতে পার। মস্তকের দ্বারাই জগতের সৃষ্টি, স্থিতি ও প্রলয় রহিয়াছে, তা বলে বাপু—ম্যালেরিয়া জ্বরাক্রান্ত মস্ত মাথা বাঙ্গালী কি ফ্রেঙ্কো প্রুষিয়ান যুদ্ধে ফৌজ হইয়া যুদ্ধ করিতে পারে—না পাঞ্জাব বাসীদের সহিত মল্লযুদ্ধ করিতে পারে—না স্বাধীন দেশের লোকের মতন এক ধর্ম্মে, এক পোষাকে, এক রংয়ে ও এক খাদ্যে নিয়ম প্রতিপালন করিতে পারে—বাঙ্গালীর মস্ত মাথা অকাল মৃত্যুর দরুন আর কিছুই নয়।

যোগাভ্যাসী। তবে দেহের পরিমাণ অপেক্ষা উচ্চ অর্থাৎ বড় মাথা ভাল নয়, যেই রকম দেহ সেই রকম মাথা ভাল?

গুরু। বাপু, এই জন্যই আমি তোমায় পীড়িত বলিয়াছি।

সুস্থ শরীর না হইলে বুদ্ধি বৃদ্ধি পায় না, বুদ্ধি না থাকিলে নিয়মাধীন হয় না, নিয়মাধীন না হইলে কোন কার্য্য সফল হয় না। তুমি আতুর ইহার কারণ তোমাতে নিয়ম নাস্তি।

যোগাভ্যাসী। তবে আমার দেহের পরিমাণের মতন মাথা কি করিয়া হয়?

গুরু। কলাইয়ের ডাল কিম্বা ম্যালেরিয়া জ্বর নাশক ঔষধ সেবন করিলে কোন কালে সভ্য হইতে পার, অর্থাৎ বিহারী মিত্রের রহস্যাবলি ভাল করিয়া বুঝিতে পারিলে সম্ভাবনা।

যোগাভ্যাসী। গুরুদেব! তবে আমি আসি।

গুরু। এস বাছা—এক তোমার মঙ্গল বিধান করুন্।

হে দিগ্বিজয় পুরুষ! বঙ্গদেশে কেহই নিয়মাধীন নন, ইহার কারণ বঙ্গদেশে প্রকৃত সাংসারিক লোকের পুরুষকার অভাব হয়। আর দেখ, গলায়, দড়ি, Yellow dog, টীকিদাস বাবাজী সকলেই নিজের পেটের দরুন্ বঙ্গদেশের এক প্রান্তর হইতে অপর প্রান্তর পর্য্যন্ত সকলকেই শিক্ষা দিতেছে, যে জগৎ অনিত্য, যদি জগৎ অনিত্য হইল, তাহা হইলে প্রকৃত সার যে সংসার তাহাও বৃথা হইল, ইহার কারণ একমেব দ্বিতীয়ের ও সর্ব্বং খল্বিদং ব্রহ্মের প্রাদুর্ভাব বেশী। ঠাকুর ঘরে কে? কলা খাইনি। জগতের ভিতর অসভ্য জাত কে? বাঙ্গালীর মতন সভ্য জাত আর জগতে দ্বিতীয় নাই। নিয়ম আর কি বলিব, যতক্ষণ না এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য, এক রং, এক পুত্রে বিষয় ভোগ ঠিক হয়, ততক্ষণ বাঙ্গবাসী পীড়িত, এবং পীড়িত লোকদের যে নিয়ম নাই ইহা অব্যর্থ।

তবে যত দিন দেহে এক ফোঁটা রক্ত থাকিবে, ততদিন এক তানে, এক স্বরে, এক ভাবে গান গাহিব, কেহ শুনুন আর না শুনুন,

পাগল বলুন আর বর্ব্বরই বলুন। হে দিগ্বিজয় পুরুষ! স্ত্রীট যাইয়া একবার উচ্চ রবে প্রাণ ভয়ে গান গাহিব মনস্থ করিয়াছিলাম, কিন্তু প্লেগের হেঁপাতে আপাততঃ বন্ধ রাখিলাম। একের কৃপায় যদি দেহ থাকে, পরে যাইব।

কোন ইংরাজ ইতিহাস লেখক বলিয়াছেন, বাঙ্গালী খুব নকল করিতে পারে, কিন্তু সৎগুণ নকল করিতে পারেনা, অসৎ গুণ অতি শীঘ্র নকল করিতে পারে, মহাত্মা যাহা বলিয়াছেন, ইহা যে ঠিক ইহার কোনও ভুল নাই। সৎগুণ নকল করিবার ক্ষমতা ইহাদের একবারে নাই, ইঁহারা যে ইচ্ছা করিয়া করেন না, তাহা নয়, তবে একটী গল্প বলি শুনুন ঃ—

কোন সময়ে আর্য্যাবর্ত্তে এক মহাত্মা বাস করিতেন, এবং তিনি সেই সময়ের প্রধান ঋষি বলিয়া কথিত হইতেন। রাজ-চক্রবর্ত্তী তাঁহার অনুমতি ব্যতীত কোন কার্য্য করিতেন না, মহাত্মা পূর্ব্বের অনেক নিয়ম পরিবর্ত্তন করিয়াছিলেন, ফলতঃ অন্য সকলকার পূজার পাত্র হইয়াছিলেন। মহাত্মার একটী আশ্রম ছিল এবং তথায় অনেক শিষ্য বাস করিত। মহাত্মা সকলকে যথা বিধানে বিদ্যাদান করিতেন এবং আহারও দিতেন, মোটামোটী মহাত্মা প্রকৃত মহাত্মা ছিলেন, অর্থাৎ বাঙ্গালার মতন নকল ছিলেন না।

মহাত্মা কোন দিন নৌকাযানে আসিতেছিলেন, হঠাৎ ধীবর রাজার অবিবাহিতা কন্যাকে আমোদ নৌকায় সহচরীর সহিত জল কেলি করিতে দেখিয়া মদন. জ্বালায় এত ব্যথিত হইলেন—যে আর সহ্য করিতে না পারিয়া অবশেষে মেঘের আশ্রয় লইতে বাধ্য হইয়াছিলেন, অর্থাৎ বিবেক জ্ঞান হারাইতে বাধ্য হইয়াছিলেন অর্থাৎ হারাইয়াছিলেন। সুন্দরী সম্মুখে তেজপুঞ্জ পুরুষ দেখিয়া যৌবন ভার ও মদনের শর উভ সহিতে না পারিয়া, মহাত্মার সহিত

নৌকাযানে ভ্রমন করিতে বাধ্য হইলেন। সুরত প্রসঙ্গের ফল অদ্যাবধি নারায়ণ বলিয়া কথিত হন।

কিছুদিন পরে তাঁহার এক শিষ্য অপর একটী স্ত্রীলোকের উপর কামাসক্ত হইয়া সর্ব্ব সমক্ষে স্ত্রীলোকের সতীত্ব নষ্ট করে। স্ত্রীলোকটী মহাত্মার নিকট যাইয়া আদ্যোপান্ত সমস্ত জ্ঞাপন করাইবার পর মহাত্মা বলিলেন—মা—তুমি বাটী যাও, ইহার সমুচিত শাস্তি আমি দিব। কিয়ৎক্ষণ পরে শিষ্য আসিয়া গুরুর সম্মুখে উপস্থিত হইল। মহাত্মা শিষ্যকে সমস্ত ব্যাপার বলিলেন, শিষ্য রাগান্বিত হইয়া উত্তর করিল—ঠাকুর! আপনার বেলা লীলা খেলা, পাপ বলিছ আমার বেলা—আপনার দেখিয়া আমি করিয়াছি। আপনি গুরু যেরূপ দেখাইবেন, আমি শিষ্য সেই রকম করিব। আমি প্রধান শিষ্য, আমি অন্য সকল শিষ্য অপেক্ষা অধিক নকল করিব; অতএব গুরুদেব! আমি কোনও দোষ করি নাই।

মহাত্মা। শিষ্য! তুমি কোনও দোষ কর নাই ইহা ঠিক, কারণ তুমি গুরুর নকল করিয়াছ। তোমার গুরুর যে এত সৎকার্য্য রহিয়াছে, তুমি কি তাহার কিছু নকল করিয়াছ।

শিষ্য। আমি বিদ্যা ও বুদ্ধি ও যুক্তির নকল করিনা, কারণ আমার ক্ষমতা নাই। যাহা আমি পারি তাহাই করিয়াছি।

মহাত্মা। তুমি জান, রাজচক্রবর্ত্তী আমায় কত ভৎ'সনা করিয়াছেন, তিনি অনুগ্রহ করিয়া আমায় ক্ষমা করিয়াছেন, আর তিনি সেই সময় বলিয়াছিলেন, আপনার পনর আনা তিন কড়া তিন ক্রান্তি সৎগুণ, রক্ত ও মাংসের শরীর, আবার আপনার এই প্রথম দোষ, ইহার কারণ আমি আপনাকে এইবার ক্ষমা করিলাম। আর একটী সর্ব্ব প্রধান কারণ যে, সকল প্রজাবর্গেরা আপনার ক্ষমার দরুন আমাকে দরখাস্ত করিয়াছে। তুমি জান, আমি তদবধি কি

লজ্জিত আছি, এবং নিজকে নিজে কত তিরস্কার দিতেছি, এবং আমি কত অনুতাপ করিতেছি, এবং একের নিকট কত এক অন্তঃ-করণ হইয়া, দেহের দোষের শাস্তির দরুন কত কঠোর তপস্যা করিতেছি—বাপু—তোমার পনর আনা তিন কড়া তিন ক্রান্তি অসৎগুণ যদিও সৎগুণ নকল করিবার ক্ষমতা নাই, তথাপি দোষের শাস্তি ভোগ কর।

এমন সময়ে রাজচক্রবর্ত্তীর সিপাহী আসিয়া শিষ্যকে গ্রেপ্তার করিয়া লইয়া গেল।

হে দিগ্বিজয় পুরুষ! আতুরের নিকট নিয়ম বলিতে নাই, কারণ নিয়মের কথাগুলি ভ্রষ্ট ভাবে আক্রান্ত হয়। পূজা কর, এই কথাটী সর্ব্ব গ্রন্থে আছে, চালকলাঘণ্টানাড়া কোথা হইতে আসিল। ওম্ এই কথাটী সর্ব্ব গ্রন্থে আছে, ওম্ অর্থাৎ অ+উ+ম অর্থাৎ ত্রিগুণ অর্থাৎ আকার, নিরাকার কোথা হইতে আসিল। সর্ব্বং খল্বিদং-ব্রহ্ম, ইহা হইতে উপাস্য ও উপাসক কোথা হইতে আসিল, এবং খড় ও মাটির ঠাকুর ঠাকুরাণী হইয়া বঙ্গদেশে কি প্রকারে ঢুকিল। ব্রহ্মকে জানিলে ব্রাহ্মণ হয়, চরকা কিম্বা গুলি সূতা কোথা হইতে আসিল। শূদ্র অর্থাৎ পরাধীন, স্বাধীন বৃত্তি কোথা হইতে আসিল। শ্যামা তপ্তকাঞ্চন বর্ণের দরুন, সা স্ত্রী শ্যামা ইতি কথ্যতে ইজিপ্ট দেশের সেমিরেমিসের মতন কাল বর্ণ কোথা হইতে আসিল। হরিনামের অর্থ কোথা হইতে নিরামিষ ভোজী ও কণ্ঠিধারী ও তিলক-ধারী ও বেওয়ারিশ নেড়া নেড়ী ও পেটের দায়ে মরি ভিক্ষাকারী আসিয়া উপস্থিত হইল। হরি বলিলে শৈবধর্ম্ম প্রচারক শ্রীকৃষ্ণ কেন আসিয়া উপস্থিত হন, প্রকৃত প্রভু হর অর্থাৎ হরি কেন লোপ পান। হে দিগ্বিজয় পুরুষ! কি প্রকার আতুরের নিকট নিয়ম প্রতিপালনের অবস্থা হয় দেখিলে, আতুর ব্যক্তি নিয়মাধীন হইতে পারে না।

ডাক্তার, হাকিম, কবিরাজ, গঙ্গাপানে পা ব্যক্তিকে অর্থাৎ মুমূর্ষ ব্যক্তিকে যেমন অনুমতি দেন, "যাহা ইচ্ছা তাহাই পথ্য," আমিও নিয়ম বিষয়ে আপনাকে ঠিক ঐরূপ বলিতেছি, তবে হরিনামের গুণের কথা যাহা বলিয়াছেন তাহা বলি শুনুন ঃ—

কোন দিন মুনি নারদ যমালয়ে ভ্রমণ করিতে যান, তথায় নানা পাপীর নানা অবস্থা দেখিয়া তিনি অত্যন্ত দুঃখিত হন। তিনি মনে করিলেন, নিজগুণে সকলেই তরে, কিন্তু নাম বলি তারে, যে অধমকে তরাতে পারে। বরাবর আমি হরিনামের মাহাত্ম্য শুনিয়া আসিতেছি, কিন্তু পরীক্ষা করিবার কোনও সুযোগ পাই নাই, এইবার হরিনামের গুণ কি তাহা একবার প্রত্যক্ষ করিয়া দেখি। মুনি নারদ প্রাণ ভরে হরিনাম করিতে লাগিলেন। যমালয়ে যত পাপী ছিল, হরিনাম শ্রবণে সকলেই উদ্ধার হইল।

হে দিগ্বিজয় পুরুষ! হরিনাম করিলে উদ্ধার হয়, তুমি যদি এইটী বিশ্বাস কর, তাহা হইলে অন্য কিছুই বলিতে হয় না—যাগ, যজ্ঞ, হোম, তপ ও জপ মুক্তির দরুন আর করিতে হয় না—বিদ্যার, বুদ্ধির, জ্ঞানের ও যুক্তির প্রয়োজন হয় না—খড়ের ও মাটির পূজাতে অর্থ শ্রাদ্ধ করিতে হয় না এবং গুরু ও শিষ্য থাকে না—গৈরিকধারীর, ব্রাহ্ম বেশধারীর ও কৌপিন বহির্ব্বাস ধারীর অর্থাৎ গুরুর ও শিষ্যের আর প্রয়োজন হয় না। হরিনাম উচ্চারণ করিলেই উদ্ধার হয়, হরিনাম শ্রবণ করিলেই উদ্ধার হয়—হে দিগ্বিজয় পুরুষ! আপনি বলিতে পারেন, হরিনাম উচ্চারণ করিলে কেন মুক্তি হয়?

দিগ্বিজয়ী। না।

ক্রেতা। তবে একটী গল্প বলি শুনুন ঃ—

কলিকাতাতে প্লেগরূপিনী মায়া আসিয়া কলিকাতাবাসীদিগকে বিভীষিকা দেখাইতেছিল। সংস্কার অপেক্ষা অদ্ভুত পদার্থ আর

কিছুই নাই, সত্য মিথ্যা হয় মিথ্যা সত্য হয়। মহাত্মা এনভিল সাহেবের ভারতের নক্সা দেখিলে, বেশ জানিতে পারা যায় যে, গঙ্গা মুরশিদাবাদ হইতে গৌড় হইয়া বে অব বেঙ্গলে পড়িয়াছে। গৌড় বাসীরা যখন রাঢ়ে আসিয়া বাস করিয়াছিলেন, বোধ হয় সেই সময় এইটী অন্য নাম ধারণ করিয়াছে। পূর্ব্বে রাঢ়ীরা বিদ্বান ছিলেন, এবং বৈদিকদিগের বহুপূর্ব্বে উহারা বঙ্গদেশে আসিয়াছেন। বৈদিকেরা রাঢ়ীর নিকট থৈ পাইলেন না, ইহার কারণ বোধ হয় এক হইল, অর্থাৎ শস্ত্রাস্ত্র গঙ্গার পিছনে রহিলেন না। যদ্যপি বৈদিকেরা আজকালকার মতন হইতেন অর্থাৎ বৈদিকেরা আজকাল যেমন রাঢ়ীর অপেক্ষা বিদ্বান হইয়াছেন, তাহা হইলে একটু গোল মাল হইত। বঙ্গজ ও বৈদিক সকলে ঘটী ও বাটী বিক্রয় করিয়া ঘরের গঙ্গা ত্যাগ করিয়া রাঢ়ের গঙ্গাতে মুক্তির কারণ স্নান করিতে আসেন, ইহার কারণ আর কিছুই নয় খালি সংস্কার বিশেষতঃ নবদ্বীপ প্রধান বিদ্যার স্থান ও ধনের স্থান হয় বলিয়া এই কার্য্য সমাধা করিতে পারিয়াছে।

৺জগন্নাথ মিশ্রের পুত্র ৺গৌরাঙ্গ মিশ্র প্রথমে বঙ্গদেশে হরি নাম প্রচার করেন, এবং তিনি সকলকার হৃদয়ে এমন একটী সংস্কার দিয়াছেন, যাহা একটু বাতাস পাইলে তুমুলকাণ্ড বাধাইতে পারে। তিনি নিজে অবতার বলেন নাই, তিনি হরিনামামৃত পানে মুক্তি লাভ করিয়াছিলেন। বোধ হয় তিনি প্রভু হরকে ওরফে হরিকে হরি বলিয়াছিলেন। গৌরাঙ্গ মূর্ত্তি আদৌ নাই, বঙ্গ পার হইলে আর হরিনাম শুনিতে পাওয়া যায় না, খালি শিবনাম ও কৃষ্ণনাম ও রামনাম। যাহারা আমিষ ভোজী ও প্রকৃত সন্ন্যাসী অর্থাৎ শঙ্কর মঠধারী, তাহারা সকলেই শৈব ও শাক্ত আচারী হন। ৺মহেন্দ্রা-চার্য্য, ৺বল্লভাচার্য্য ও ৺গৌরাঙ্গ মিশ্র, ইহারাই নিরামীষ ভোজী

ছিলেন, এবং ইঁহাদিগের শিষ্য ও প্রশিষ্যেরা নিরামিষকে মুক্তির কারণ ঠিক করিয়াছেন, ইহার কারণ বোধ হয় হরিনাম বলিলেই নিরামিষ ভোজী বুঝায়।

সে যাহা হউক, প্লেগরূপিনী মায়া আসিতে প্রায় সমস্ত কলিকাতাবাসী হরিনাম ধরিলেন। পথে, মাঠে, ঘাটে ও বাটে সর্ব্বত্র হরিনাম কীর্ত্তন হইতে লাগিল। হরিনামের এমনই গুণ, প্লেগরূপিনী মায়া ভয়ে অস্থির হইয়া সহর ত্যাগ করিল।

দিগ্বিজয়ী। আপনি গল্প বলিলেন, বিজ্ঞান বলিলেন না কেন?

ক্রেতা। আপনার কথা শুনিয়া আমি অত্যন্ত আনন্দ লাভ করিলাম, কারণ বিজ্ঞান কোথায় প্রয়োজন আপনি জানিতে পারিয়াছেন। স্থূলে যত কিছু কার্য্য করিবেন, তাহা জ্ঞান, বিজ্ঞান ও যুক্তির উপর করিবেন। সূক্ষ্মে মূর্খ হইয়া ভক্তি বাড়াইবেন, কিন্তু স্থূল ও সূক্ষ্ম অতিদূরে এক ইহাও জানিবেন। যতক্ষণ ভেদ ততক্ষণ ভেদ, যখন অভেদ তখন অভেদ, ইহার কারণ মুক্তি ও বন্ধন নিজের নিকট হয়। আপনি যে বিষয়ের বিজ্ঞান জিজ্ঞাসা করিয়াছেন, তাহা শুনুন ঃ—

সর্ব্ব পুস্তকে শব্দ ব্রহ্ম বলিয়া কথিত হয় এবং বাক্য হয় শব্দ ইহাও কথিত হয়—যদি ইহা ঠিক হয়, তাহা হইলে হরিনামের বিজ্ঞান যে শব্দ হয় ইহার কোনও ভুল নাই। সকল কলিকাতাবাসী হরিনামটাকে উচ্চৈঃস্বরে শব্দ করিতে লাগিল, শব্দ মর্ত্ত হইতে আকাশে উঠিবার সময়, পথে দূষিত ভূতের সহিত মহা তুমুল যুদ্ধ করিল, পরে যুদ্ধে জয়ী হইয়া শূন্যকে বিদীর্ণ করিতে করিতে নির্ম্মলে গিয়া মিলিল, ক্রমান্বয়ে শব্দ মর্ত্ত হইতে যোগ দেওয়াতে ছিন্নটি অবিচ্ছিন্ন ভাব ধারণ করিল, অর্থাৎ একীভূত হইয়া নীলে নীল হইল অর্থাৎ আকাশ ও মর্ত্ত এক হইল, ফলতঃ দূষিত ভূত তিরোহিত হইতে

বাধ্য হইল। যদি দূষিত ভূত যুদ্ধে জয় লাভ করিত, তাহা হইলে দূষিত ভূতের প্রাদুর্ভাব বাড়িত।

মানসিক বল অপেক্ষা বল নাই। সংস্কার মানসিক বলকে সাহায্য করে। হরিনাম করিলে সমস্ত মঙ্গল হয়, এই সংস্কার সমস্ত কলিকাতাবাসীকে একীভূত করিল। যেমনি সকলে এক হইল, অমনি মানসিক তেজ বৃদ্ধি পাইল, যেমন মানসিক তেজ বাড়িল, অমনি পুরুষকার আসিয়া পড়িল, যেমনি পুরুষকার আসিল, অমনি ক্রিয়া হইতে থাকিল, যেমনি ক্রিয়া কার্য্যে পরিণত হইল, অমনি সুন্দর ফল ফলিল। আহা মরি মরি! একীভূত হওয়ার ফল কি সুন্দর, যাহা এক তাহাই কি সুন্দর। সংসারটি উৎকৃষ্ট সার হয় কেন, ইহার কারণ আর কিছুই নয়, খালি সংসারে এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য, এক রং বর্ত্তমান থাকে। বাঙ্গালীদের মধ্যে একতার পূর্ণ অভাব দেখিতে পাওয়া যায়, ইহার কারণ বঙ্গবাসীরা সংসারী নন, আমি মনে করিলাম, বঙ্গবাসীরা বুঝি এইবার এক ধর্ম্মে দীক্ষিত হইলেন, এবং মনে মনে প্লেগরূপিনী মায়াকে শত শত ধন্যবাদ দিলাম। কিন্তু বঙ্গবাসীদিগের কি অদ্ভুত রহস্য, যে হরিনামে পাগল, আবার সেই হরিনামে ছাগল। স্বভাব যায়না মরিলে, ইল্লোৎ যায়না ধুইলে।

হে দিগ্বিজয় পুরুষ! আপনি বঙ্গদেশে কি প্রকারে হরিনাম প্রচার হয় ইহার চেষ্টা করুন্ এবং এই ব্রতে ব্রতী হইয়া দেহ পাত করুন, কিন্তু সাবধান, যেন কুমারটুলির মতন অবতার না আসিয়া উপস্থিত হয়। যিনি হরি, তিনিই হরি, অবতার হরি নয়। যিনি পিতা, তিনিই পিতা, পুত্র পিতা নয়। যিনি জননী তিনি রমণী, যিনি রমণী তিনি জননী, এই সূক্ষ্ম দর্শনটী আসিয়া উপস্থিত না হয়—সাবধান—সাবধান—সাবধান।

দিগ্বিজয়ী। আপনি যাহা বলিলেন তাহাতে অনেক সার বুঝিলাম। এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য, এক রং না হইলে প্রকৃত সংসারী হয় না, এবং কোন রকমে সংসারী উচ্চ দর্শনের অধিকারী হইতে পারে না। আপনি নিয়ম বলিলেন না কারণ আতুরে নিয়ম নাস্তি। যাহাদের এক ধর্ম্ম, এক খাদ্য, এক পোষাক, এক রং ও এক পুত্রে বিষয় ভোগ অভাব হয়, তাহাদিগকে আপনি আতুর বলেন। আপনি কোন ধর্ম্মের নিন্দা করেন নাই, কারণ আপনি কোন ধর্ম্মকে ছোট ও বড় করেন নাই। যে ধর্ম্মে এক পোষাক, এক খাদ্য, এক রং ও এক পুত্রে বিষয় ভোগ আছে, সেইটিকে সংসার ধর্ম্ম বলেন, কারণ এক না হইলে সংসার হয় না। যথায় সংসার তথায় ধর্ম্ম, যথায় সংসার অভাব, তথায় সূক্ষ্ম। আপনি বলিয়াছেন, যদি পুরাতন আর্য্যদের ধর্ম্ম গ্রহণ করিতে হয়, তাহা হইলে শৈবধর্ম্ম বিধেয়। শৈবধর্ম্মের ভিতর দুইটী আচার রাখা উচিত। একটী শাক্ত আচার অপরটী বৈষ্ণব আচার, অর্থাৎ গৃহী ও সন্ন্যাসী। অন্য কোন ধর্ম্ম গ্রহণে যদি এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য, এক রং ও এক পুত্রে বিষয় ভোগ হয়, তাহাতেও আপনার কোন আপত্তি নাই। চাল, কলা ও ঘণ্টা নাড়িয়া কলা দেখাইয়া পূজা আপনি ভাল বলেন না, কারণ যাহাকে উৎসর্গ করা হয় সে নকল অর্থাৎ অচেতন পদার্থ, ইহার গ্রহণ করিবার কিম্বা দিবার কিছুই ক্ষমতা নাই, ইহার কারণ যে ঘণ্টা নাড়ে, সেই কলা দেখাইয়া জিনিষ গুলি লয়। জীবের পূজা হয়, নিরাকারের পূজা হইতে পারে না। যিনি প্রথম ধর্ম্ম প্রচার করিয়া সংসারকে বন্ধন করেন, তাঁহারই পূজা হয়। গৌরবান্বিত ক্রিয়া হেতু পূজা। দার্শনিকদিগকে কেহ পূজা করেন না, কারণ দার্শনিকেরা ধর্ম্ম লইয়া বিচার করেন। পুত্র যত বড় হউক না কেন, পিতার নিকট বালক। আপনি বলিয়াছেন, পুত্তলিকা পূজা

ভাল নয়। এক ব্যতীত দ্বিতীয় নাই ও সমস্তই তিনি এই দর্শন সংসারীর পক্ষে ভাল নয়, কারণ ইহাতে দুকুল হারাইয়া ও উলঙ্গ হইয়া পথের ভিখারী হইতে হয়। মোট কথা এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য এক রং ও এক পুত্রে বিষয়ভোগ সংসারীর পক্ষে সর্ব্বোৎকৃষ্ট। আমি আতুর বলিয়া, আপনি আমাকে কিছু নিয়ম বলিলেন না, যদি অনুগ্রহ করিয়া বলেন, তাহা হইলে অত্যন্ত উপকৃত হই।

ক্রেতা। এখন আমি নিয়মের কথা বলিতে পারি না কারণ সকলে পীড়িত, যদি একের কৃপায় দেহ থাকে, পরে প্রকাশ্য রূপে সমুদয় বলিব। তবে মোটামোটি কিছু রহস্য বলি শুনুন ঃ—

মাতৃকুল—দক্ষিণ, পিতৃকুল—উত্তর, একটী শ্বেত অপরটী পীত, একটীর খুলি চওড়া অপেক্ষা লম্বা বেশী, অপরটীর লম্বা অপেক্ষা চওড়া বেশী, একটীর নাসিকা উচ্চ, অপরটী চাপা। একটী সমুদ্রবাসী অপরটী মেরুবাসী। একটী চাষী, অপরটী শিকারী; একটী ক্রম, অপরটী কৃশ। একটী সমুদ্রের ঢেউ হইতে রক্ষা হেতু উঠিতে লাগিলেন, অপরটী বৃষ্টিতে উদ্বেজিত হইয়া নামিতে লাগিলেন। যতগুলি নামিলেন ও উঠিলেন, মিলনের স্থানে রক্ত বর্ণ হইলেন ফলতঃ মাথার খুলি গোল হইল। ডিম্বের ভিতর একধার শ্বেত অপরধার পীত, কিন্তু মিশ্রণের ফল লাল। লালে অর্থাৎ রক্ত বর্ণে জগৎ লাল অর্থাৎ রক্ত হইল, এই রক্ত শেষে রাজচিহ্ন দাঁড়াইল। চাষা, মালী, তীরধারী এক হইল, এবং জগতে বিশ্ বলিয়া খ্যাত রহিল। তালব্য শ মূর্দ্ধন্য ষয়ের রূপ ধরিল অর্থাৎ প্রকৃত বিষ হইল।

বৈশ্য সর্ব্বত্রে ছুটিল, একটী এরাক্সিস্ পার হইয়া এরারটে উঠিলেন, আবার ইউফ্রেটিস্ ও টিগ্রিস্ আশ্রয় হইয়া নানা রাজধানী স্থাপন করিলেন এবং জেণ্ড ভাষায় অবস্থা রূপে অবস্থিতি করিতে লাগিল। অপরটি ব্ল্যাক সমুদ্র পার হইয়া অলিম্পসে

উঠিলেন কিম্বা সিনাই হইতে অলিম্পসে উঠিয়া ব্ল্যাক সমুদ্র পার হইয়া অন্যত্রে গমন করিলেন। কতকগুলি আবার ভূমধ্যস্থ সাগর পার হইয়া ভিন্ন স্থানে যাইলেন, এবং কতকগুলি নাইলের ধারে আশ্রয় লইলেন, কিন্তু সকলেই হিবরু ভাষায় পেণ্টাটিয়াকে রহিলেন। একটী ক্যাস্পীয়ান পার হইয়া অকসাস্ ধরিয়া ইমাসে উঠিলেন, আবার ইমস্ হইতে অক্সাস্ দিয়া ব্যক্ট্ ওরফে বাহ্লিক দেশ যাইলেন, তথা হইতে হিরাটের সরস্বতী পার হইয়া হস্তিপুরে অর্থাৎ পুষ্কলাবতীতে পঁহুছিলেন, তাহার পর ইণ্ডাস অর্থাৎ সিন্ধু প্রবেশ করিয়া তক্ষকদেশ—তক্ষরিস্থান স্থাপন করিলেন। ভৃগু, কুশ ও গৌতম যোগ দিলেন। ভৃগু মাঘ মাগধে আনিলেন, কুশ ধ্রুব কাশীতে আনিলেন, গৌতম কপিলবস্তুতে বুধ আনিলেন। একটী অগ্নি, একটী নক্ষত্র, একটী চন্দ্র। ঋক্ষ অর্থাৎ ভল্লুক—মৎস্য—শীল, কাল ষাঁড় ওরফে বিশন—কুশ, রাহু অশ্বথ। অর্জ্জুন বৃক্ষের সন্নতে সকলকার আমোদ প্রমোদ চলিল। শিল্পী, মালী, যব প্রস্তুতকারী ও ধান্য প্রস্তুতকারী এক হইল। সাত ভাই চাম্পা জাগরে কেন বোন পারুল ডাকরে অর্থাৎ প্লিডস্ চলিল। নক্ষত্র মণ্ডল চলিল, বুধ চলিল, কাল ষাঁড় চলিল, মৎস্য চলিল, ঋতু চলিল, তেরমাস চলিল, মনসার গল্প ও মঙ্গল চণ্ডির গল্প চলিল, বেনে সওদাগরের গল্পটী চলিল। পরে আবার একটী দল আসিল, সূর্য্য, বড় হইল। চন্দ্র ও অন্য অন্য নক্ষত্র ঘুরিতে লাগিল, বারমাস হইল, ছয় ঋতু হইল, সাতাইশ নক্ষত্র হইল ফলতঃ পূর্ণ জ্যোতিষ চক্র চলিল। বৃষ্টির আরাধনা, ঋতুর আরাধনা ও মিলনের আরাধনা খুব চলিল। রথ, দুর্গোৎসব ও লক্ষ্মীপূজা বাড়িল। সোদর ব্রতে জাহাজ ভাসান অর্থাৎ আরগোনট্ চলিল। হু হু করিয়া নানা দিগ্দিগান্তর হইতে নানা রকম আচার ও ব্যবহার ও নিয়ম যোগ দিল। হৈ চৈ

পড়িল। সোম ও ইন্দ্র ও অগ্নি অতি পুরাতন হইল। মিত্র, বরুণ ও অর্য্যমা পুরাতন হইল। এইবার পুরাণ দেখা দিল। রাম, সীতা ও মারীচ আসিল। নল, দময়ন্তী ও ব্যাধ আসিল। শুক্রাচার্য্য, যযাতি ও শর্মিষ্ঠা আসিল। সমুদ্র মন্থন আসিল। ব্যাস, বিচিত্র-বীর্য্য ও গান্ধারী যোগ দিল। রাধা, কৃষ্ণ ও কংস আসিল, এবং অন্যান্য অনেক গল্প গোড়া বজায় রাখিয়া উপস্থিত হইল। প্রকৃত শৈব ধর্ম্মটি অভিমানে মাঠে, ঘাটে ও রাস্তায় গড়াগড়ি দিল। বৌদ্ধ উঠিল, কক্ষে পাইল না, ভোঁ ভোঁ দৌড় দিয়া বহুদূরে গিয়া পড়িল।

ভারতবর্ষে বর্ষার প্রাদুর্ভাব রহিল। জ্যোতিষ উৎসব ও বসন্ত উৎসব গাঢ় হইয়া বসিল। উচ্চ মাথা বাহির হইতে সুরু হইল, কিন্তু মোটা মাথার নিকট দাঁড়াইতে পারিল না, উল্টাইতে পারিল না, কাজে কাজেই প্রকৃত ধর্ম্মও করিতে পারিল না, কিন্তু উপনিষৎ ও দর্শন শেষে সূক্ষ্মরূপে পরিণত হইল। যাহাদের মাথা মোটা অপেক্ষা কিছু উচ্চ হইল, সংসার ধর্ম্ম কি বুঝিল না, এক-বারে সূক্ষ্মে যাইয়া উপস্থিত হইল, এই সূক্ষ্ম আরও গোলমাল বাড়াইল। ধর্ম্ম রহিল না, নিত্য কার্য্য রহিল না, পুরুষকার রহিল না, নীলে নীল হইল, ফলতঃ স্থূলের নীলকণ্ঠ বনে বাহাল হইল। সুখ পাইল না, মাথা ঘামাইতে লাগিল, শেষে গোল আসিয়া উপস্থিত হইল। মৃত্যু নাই, জন্ম নাই, স্বভাব নাই, অভাব নাই, মুক্তি নাই, কিছুই নাই, আবার সবই আছে রে ভাই, যে যাই কর, সবই ঠিক্‌রে ভাই, আবার সবই অঠিক্‌রে ভাই। ঠিক্ বলিলে ঠিক, অঠিক বলিলে অঠিক্। পূর্ণ পাগল, পূর্ণ ছাগল, পাগলামিটাই রহিল, ছাগলা-মিটা লোপ হইল। যে ভারতবর্ষ সেই ভারতবর্ষ রহিল, অর্থাৎ যে খিচড়ি সেই খিচড়ি রহিল, অর্থাৎ বর্ষা রহিল, কিন্তু মহাত্মা শঙ্করা-চার্য্য আর একটি ডাল অর্থাৎ আর একটি উপলক্ষ হইলেন। শৈব,

বৌদ্ধ, মোজাইক, জোরাষ্টিয়ান, খ্রীশ্চান ও মুসলমান স্থান পাইল না। ছেঁপো যাইবে কোথা, কিছু কিছু চিহ্ন রাখিয়া স্বস্থানে প্রস্থান করিল। মুসলমানেরা বেশী রাখিয়া গেল। শৈব ও বৌদ্ধ বহুরূপ ধরিল, অর্থাৎ যেরূপে আনিল সেরূপ ধরিল। আর খিচুড়ি সুরু হইল, জল বিহনে খিচুড়ি শুষ্ক হইতে লাগিল, ধুম উঠিতে সুরু করিল, ঘুরে ফিরে বর্ষা আসিল, ফলতঃ ধুম সূক্ষ্মে চলিল। হে দিগ্বিজয় পুরুষ! আপাততঃ এই প্রকার স্থূল ও সূক্ষ্ম এখন ভারতবর্ষে চলিতেছে। ধর্ম্ম নাই, যদি থাকিত তাহা হইলে এক খাদ্য, এক পোষাক, এক রং ও এক নিয়ম ভারতবর্ষে দেখিতে পাওয়া যাইত। তবে প্লেগরূপিনী মায়া আসিয়া কিছু ধর্ম্মের ভাব দেখা দিয়াছে, কত-দূর স্থায়ী হইবে বলিতে পারি না।

প্রভু হর ওরফে হরি এক এইটী জ্ঞান করিয়া, এবং যুগে যুগে অবতার হওয়া ছাড়িয়া দিয়া যদি এক হও তাহা হইলে ধর্ম্ম হইবার সম্ভাবনা। সঙ্গে সঙ্গে টিপি চাপাকে গড় না করা, এবং বার, তিথি, ব্রত ও বর্ণ ভেদ লোপ করা ও যন্ত্র, মন্ত্র, তন্ত্র আলোচনা রহিত করা যদি হয়, তাহা হইলে ধর্ম্ম হইবার সম্ভাবনা। হরিনাম সত্য এইটী বিশ্বাস করা, হরি ব্যতীত ধর্ম্ম নাই বলিয়া শৈব নাম ধারণ করা যদি হয়, তাহা হইলে ধর্ম্ম হইবার সম্ভাবনা। প্রভু হর ওরফে হরি মানব রূপে জগতে একবার আবির্ভাব হইয়াছিলেন ও তিরোভাব হইয়াছেন, এইটী বিশ্বাস করিয়া পুনরায় অবতার প্রস্তুত যদি না করা হয় এবং চাল কলা দিয়া মূর্ত্তি পূজা না করা হয়, কিন্তু গুণ পূজা অর্থাৎ গুণ কীর্ত্তন করা যদি হয়, তাহা হইলে ধর্ম্ম হইবার সম্ভাবনা।

কলিকাতা অষ্টাদশ ভাগে বিভক্ত আছে, প্রত্যেক ভাগে এক একটী করিয়া সাধারণ হরি মন্দির স্থাপন করা বিধেয়। প্রত্যেক-

টীতে এক একটী আচার্য্য নিযুক্ত করা অত্যন্ত আবশ্যক, অনাহারী না হয়, উপযুক্ত বেতন দেওয়া বিধেয়। প্রত্যেক অংশবাসী যিনি যাহা কিছু দান করিতে আবশ্যক বিবেচনা করিবেন, ধর্ম্ম মন্দিরে দিবেন। অষ্টাদশটী সভাসদ হওয়া আবশ্যক, প্রত্যেক বিভাগের এক একটী জানিবে। যিনি প্রধান আচার্য্য হইবেন তিনি সভাপতির আসন গ্রহণ করিবেন, প্রত্যেক পঞ্চম বর্ষে সভাসদ নির্ব্বাচন হইবে। অষ্টাদশ মন্দির করিতে প্রায় পাঁচলক্ষ টাকা ব্যয় সম্ভাবনা, আর পাঁচলক্ষ টাকা পুঁজী আবশ্যক, সর্ব্ব সমেত দশলক্ষ টাকা প্রয়োজন। কলিকাতায় চল্লিশ হাজার পাকা ও চল্লিশ হাজার কাঁচা বাটী আছে এবং প্রায় সাতলক্ষ লোকও আছে, অর্দ্ধেক বাদ দেওয়া আবশ্যক, প্রত্যেক বাটীতে পাঁচিশ টাকা করিয়া দিলে দশলক্ষ টাকা সহজে উঠিতে পারে, গড় পড়তা প্রত্যেক মনুষ্য প্রতি তিন টাকা যথেষ্ট হয়। হে দিগ্বিজয় পুরুষ! হরিনাম কর, হরি হরি বল।

দিগ্বিজয়ী। হরি হরি বল।

ক্রেতা। নিরাকার ছাড়, আকার ধর, হরি হরি বল।

দিগ্বিজয়ী। হরি হরি বল।

ক্রেতা। ঢিপি ঢাপা ছাড়, বর্ণ ভেদ ছাড়, পুরুষকার কর, আর হরি হরি বল।

দিগ্বিজয়ী। হরি হরি বল।

ক্রেতা। এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য, এক রং, এক পুত্রে বিষয় ভোগ কর, আর হরি হরি বল।

দিগ্বিজয়ী। হরি হরি বল।

ক্রেতা। তর্ক ছাড়, ভক্তি কর, আর হরি হরি বল।

দিগ্বিজয়ী। হরি হরি বল।

ক্রেতা। সূক্ষ্ম ছাড়, স্থূল ধর, হরি হরি বল।

দিগ্বিজয়ী। হরি হরি বল।

ক্রেতা। প্রকৃত সংসার কর, শ্মশান ছাড়, আর হরি হরি বল।

দিগ্বিজয়ী। হরি হরি বল।

চরাচরেতে মিত্র রশ্মি হইল ব্যাপ্ত।
সংসার-রহস্যটিও হইল সমাপ্ত ॥

শম, দম, দণ্ড, ভেদ যত দিন রহে,
সুখে থাকে ততদিন মিত্র ইহা কহে

বি, মিত্র।



# নিয়ম-রহস্য।

ধর্ম্মাধর্ম্ম অশ্বডিম্ব মুখ্য হিতাহিত, নিয়মাধীন বলিয়া ইহাই কথিত।
সব এক এক সব জন্তুর রচিত, স্বভাবকৃত নিয়মে নিয়ম গঠিত॥
প্রত্যক্ষ অপ্রত্যক্ষ ব্যোমাবধি কথিত।
এক নিয়ম সর্ব্বত্র মনের রচিত॥

## প্রথম অধ্যায়

## রস।

উঃ কি অদ্ভুত দৃশ্য ! আপনাপনি স্ফীত, ততঃ কম্পিত, দোলিত, পরস্পরে পরিচিত, গুণ বশতঃ প্রতিঘাত ফলতঃ শব্দান্বিত। ঘোর ঘনে ঘনীভূত পরন্তু আদ্যান্ধকারে আবৃত, ততঃ আকর্ষণে ও বিকর্ষণে অবিরত ছুরিত, পতিত, উৎপতিত ফলতঃ একার্ণবে মিশ্রিত। মৈথুনে আনন্দিত, গোঁ গোঁ রবে গর্জ্জিত, ওঁ ওঁ রবে ওঙ্কারিত, মহাবীর

মরুত অকস্মাৎ উত্থিত, তৎপর শোঁ শোঁ শব্দে প্রবল বেগে চারিদিকে প্রবাহিত। পরস্পর মর্দ্দনে বাড়বাগ্নি উদ্ভূত, বস্তুতঃ নিজ মর্য্যাদা রক্ষা হেতু ক্রোধান্বিত, কিন্তু বাস্তবিক নিহ্নুত আনন্দ সাগরে নিপতিত, ফলতঃ প্রলয় উপস্থিত। প্রলয়ান্তে আদ্য আবির্ভূত, আদ্যাগমনে স্থিতি স্থাপিত, স্থিতি অবসানে আবার প্রলয় উপস্থিত।

অহো কি আশ্চর্য্য রহস্য! সর্ব্বদা, সর্ব্বথা ও সর্ব্বত্র শক্তি বিরাজিত, সুতরাং অবিশ্রামে অবিরত জগৎ হয় ঘূর্ণিত। ঘূর্ণীপাকে সমস্ত বিষয় হয় বশীভূত, তদ্ধেতু জন্ম ও মৃত্যু অহোরাত্র চিন্তিত, তৎকারণ তিরোভাব ও আবির্ভাব হয় কথিত, অপিচ দিবা ও রাত্রি প্রত্যহ সর্ব্ব দৃষ্টিতে হয় প্রত্যক্ষ প্রদর্শিত। মানসিকজ্ঞানবিজ্ঞানকৌশল বিজিগীষা সর্ব্বদা তথায় হয় পরাভূত, কারণ চিৎরূপিণী শক্তি সদা অন্তরে হয় অন্তর্হিত। ভূতপূর্ব্ব, ভবিষ্যৎ পর, বর্ত্তমান আপাততঃ তজ্জয় লাভে বঞ্চিত, তদ্ধেতু পর্য্যায়ক্রমে বাস্তবিক হয় লজ্জিত ফলতঃ পরাজিত। শিব, শিব, শিব, স্বামী যেমনি হয় গৃহীত, অমনি চিদাভাসে হয় সমস্ত ভাসিত।

অহো কি আনন্দ! অকস্মাৎ পূর্ব্ব আলোক হইল আবার প্রকাশিত। স্থির, অতিস্থির, গম্ভীর পুনঃ হইল লক্ষিত, তৎসঙ্গে সঙ্গে হইল ঘোর নীলিমা রঙে রঞ্জিত। মানসিকজ্ঞানবিজ্ঞানকৌশল জয়লক্ষ্মী তদুপরি যেমনি হইল নিযুক্ত, অমনি সঙ্গে সঙ্গে পুরুষকার হইল অন্বিত, ফলতঃ পরিচালিত। যাত্রী নানা আমোদে আমোদিত, এবং চতুর্দ্দিকে নানা আশ্চর্য্য দর্শনে হইল আশ্চর্য্যান্বিত, কুত্রস্তম্ভিত, কুত্র লোমাঞ্চিত, কুত্র পুলকিত, কুত্রচিৎ হইল আপ্লাবিত। উদিত ভক্তি হইল প্রকাশিত, বিশ্বাসকে করিল দৃঢ়ীভূত, ফলতঃ কার্য্য কারণে হইল পরিণত। নূনযাত্রী সংস্কার বলে হইল সংস্কৃত, তৎ কারণ সংস্থতি ইহাই হইল সংশিত।

দুস্তর সংসার জলনিধি ও সংসার মহীরুহ হইল আবির্ভূত ততঃ হিতাহিত হইল প্রকাশিত, বিধি হইল নিরূপিত, তৎকারণ যুদ্ধ হইল উদ্গত, ফলতঃ পুরুষকার হইল উপস্থিত। সম্ভাবিত জয় পরাজয় অন্তরে রহিল লুকায়িত, যত্র মোহে হইল গর্ব্বিত, তত্র অপায় হইল উপস্থিত ফলতঃ যুদ্ধে হইল পরাজিত, যত্র যুক্তি হইল না লজ্জিত তত্র উপায় হইল উদ্‌ঘাটিত ফলতঃ জয়লক্ষ্মী হইল বিরাজিত, ইহাই হয় সত্য যাহা বিহারী মিত্রের দ্বারা হইল বিদিত, কথিত ও বর্ণিত।

হে মন! তুমি রচনা করিয়াছ, যদি তুমি না করিতে তাহা হইলে অদ্য জাগতিকজন কাল্পনিক ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান রহিত হইয়া স্বাভাবিক মহানন্দে আনন্দিত থাকিত। তোমার কি অদ্ভুত রচনা শক্তি, যাহা কুত্রাপি নাই, তাহাও তুমি সর্ব্বত্র প্রস্তুত করিতে পারগ হও। কোথায় স্বর্গ, কোথায় নরক, কোথায় পাপ, কোথায় পুণ্য, কোথায় জন্ম, কোথায় মৃত্যু, কোথায় পুনর্জীবন, কোথায় ইহ জীবন, কোথায় সর্গ, কোথায় মর্ত্ত্য সমস্তই তোমার কল্পিত হয়। তুমি যদি না থাকিতে তাহা হইলে কল্পনা হইত না, এবং কাল্পনিক জগতের আদি, মধ্য ও অন্ত রহিত হইত—অতএব হে মন! তুমি ধন্য, ধন্য, ধন্য।

হে মন! তুমি পূর্ণ নির্ম্মল আছ। জগতে এমন কিছুই পদার্থ নাই, যাহা তোমার নির্ম্মলতার যোগ্য হয়, ইহার কারণ তোমার উপমারও অভাব হয়। হে মন! তুমি কি প্রকারে মলান্বিত হও। মানব মাত্রেরই মন আছে, তবে কেন সকল মানব নির্ম্মল নয়? মানবমাত্রেই প্রকৃতি ভেদ লক্ষিত হয়। হে মন! তুমি তবে রস সংস্কারে সংস্কৃত হইয়া নানা কামনা কর, এবং নানা রূপ ধর। হে মন! তুমি যদি কামরূপ হও, তাহা হইলে সচ্চিদানন্দ লুপ্ত হয়।

হে মন! তথে যাহা এক তাহাই সত্য, যাহা সত্য তাহাই নিয়ম, যাহা নিয়ম তাহাই সৎ, যাহা সৎ তাহাই চিৎ, যাহা চিৎ তাহাই আনন্দ।

হে মন! সৎ, চিৎ, আনন্দ সত্য হয়। সৎ আকার হয়। চিৎ শক্তি হয়। আনন্দ পুরুষকার হয়। আকার না হইলে শক্তি ব্যবহার হয় না—অতএব আকার ও শক্তি বীজের ও ফলের সম্পর্কবৎ হয়। যথায় আকার তথায় শক্তি হয়, যথায় শক্তি হয়, তথায় আকার হয়। আকার ও শক্তি একত্রিত হইলেই ক্রিয়ার আবশ্যকতা হয়, ক্রিয়ার আবশ্যকতা হইলেই পুরুষকারের আবশ্যকতা হয়, পুরুষকারের আবশ্যকতা হইলেই নিয়মের আবশ্যকতা হয়, নিয়মের আবশ্যকতা হইলেই সত্যের আবশ্যকতা হয়, সত্যের আবশ্যকতা হইলেই একের আবশ্যকতা হয়, কারণ যাহা এক তাহাই সত্য হয়। হে মন! তুমি রস সংস্কারে কি প্রকারে প্রকৃতি ভেদ হও, তাহা তুমি জাগতিক জনকে প্রত্যক্ষে শিক্ষা দেও।

কদাচিৎ নদীগ্রামে একটী ভাবুক দুঃস্থ বাস করিতেন, তাঁহার কতকগুলি সন্তান ছিল এবং তিনি স্বাভাবিক গুণ বশতঃ সর্ব্বজ্যেষ্ঠকে অন্যাপেক্ষা অধিক ভাল বাসিতেন। সর্ব্বজ্যেষ্ঠ কার্য্য বশতঃ পিতৃ কুটীর ত্যাগ করিয়া সহরে বাস করিত। সর্ব্বজ্যেষ্ঠ ভাষাজ্ঞ ছিল, ইহার কারণ সে সহরের সমস্ত কৌশল উত্তমরূপে জ্ঞাত ছিল, এবং তৎকারণ সে অন্নকষ্টে পীড়িত হইত না, বরং কিঞ্চিৎ উদ্বৃত্ত অন্ন স্বেচ্ছাপূর্ব্বক সময়ে সময়ে দেশে পাঠাইত।

সহরে থাকিয়া গ্রাম বাসীর উপর যত প্রভুত্ব করা যাইতে পারে, গ্রামে থাকিয়া তত হয় না, কারণ গ্রামবাসীগণকে সহরবাসীর নিকট হইতে মর্য্যাদা গ্রহণ করিতে হয়। সহরবাসীরা অর্থোপার্জ্জনের দরুন গ্রামবাসীর উপর যে সমস্ত কৌশল ব্যবহার করে তাহাতে প্রায় সম্যক্ প্রকারে জয়ী হয়, কারণ গ্রামবাসীরা সরল অন্তঃকরণের

প্রাণী হয়, বক্র ভাব কি তাহা আদৌ জানেনা। গ্রামবাসীরা বিজ্ঞাপনের উপর নির্ভর করে। যদি বিজ্ঞাপনের স্তম্ভে দেখিল, অমুক অবতার হয়, অমুক লোক বলিতেছে, গ্রামবাসীরা তৎক্ষণাৎ বিনা যুক্তি আশ্রয় করিয়া তাহাই বিশ্বাস করিল, এবং অমুকের সহিত লেখা লিখি চলিল। গ্রামবাসীরা নাম জাহির লোকের গোলাম হয়। নাম জাহির লোকের নিকট হইতে পত্রের উত্তর পাইলে কৃতার্থ হইয়া সেই পত্র অন্য সমস্ত গ্রামবাসীর নিকট জাহির করিয়া নিজে অন্যের নিকট বড় হয়। সহরবাসী অচৈতন্যকে চৈতন্য করিল, কিছুই দেখিল না বরং প্রকৃত চৈতন্য পদার্থ বলিয়া গ্রহণ করিল, এবং অপর সকলকে চৈতন্য দিল, চৈতন্যময় হইল, বাস্তবিক সকলেই অচৈতন্য রহিল কারণ গোড়ায় অচৈতন্য ছিল।

গ্রামবাসীরা সহরবাসীর শ্রী, কান্তি, পরিচ্ছদ, আচার, বিচার, ব্যবহার, আশবাব্ দেখিয়া হতবুদ্ধি হইয়া যায়, কিন্তু এইটি জানিল-না যে সমস্তই গ্রামবাসীদের অর্থ হইতে হয়, যদি গ্রামবাসীরা কৃপা না করে, তাহা হইলে সহরবাসীদের দুর্দ্দশার অবধি থাকে না। বিজ্ঞাপনের স্তম্ভ ও নাম জাহির লোকের বাক্য গ্রামবাসীদিগকে হতবুদ্ধি করিবার এক মহা উপায় হয়।

সর্ব্বজ্যেষ্ঠ সহরে মহানন্দে কালযাপন করিতেছে এমন সময়ে হঠাৎ এক পত্র পাইল। সর্ব্বজ্যেষ্ঠ পত্র পড়িয়া জানিল, পিতার মুমূর্ষু অবস্থা আগত প্রায়, অতএব সহর ত্যাগ করিয়া দেশে গমন বিধেয়। সর্ব্বজ্যেষ্ঠ সহর ত্যাগ করিয়া স্বদেশাভিমুখে যাত্রা করিল, এবং কিঞ্চিৎ দিনের পর দেশে পৌঁছিল। কুটীরে গিয়া দেখিল, পিতা মৃত্যু শয্যায় শায়িত, সর্ব্বজ্যেষ্ঠ অন্যান্য পরিবার-বর্গকে পিতার পীড়া সম্বন্ধে জিজ্ঞাসা করিল। নানারূপ কথাবার্ত্তা চলিতেছে, এমন সময়ে ভাবুকদুঃস্থ চক্ষুরুন্মীলন করিলেন।

সর্ব্বজ্যেষ্ঠ। আপনি কেমন আছেন ?

পিতা। আমি তোমার অপেক্ষায় জীবন ধারণ করিয়া রহিয়াছি, তুমি আসিয়াছ ভালই হইয়াছে, পথে কোন কষ্ট হয় নাইত ?

সর্ব্বজ্যেষ্ঠ। আজ্ঞে না।

পিতা। তুমি ভাষাজ্ঞ আছ, এবং অন্য কয়েকটি অপেক্ষা চতুর হও। তুমি পরের পয়সা কি প্রকারে লইতে হয়, তাহা উত্তম রূপে বিদিত আছ, তুমি আমার কিছুরই উপর আশা ও ভরসা রাখ না। তবে আমি পিতা, তোমায় কোন বস্তু দিতে ইচ্ছা করি, যদি তুমি ইহাতে আনন্দ অনুভব কর, তাহা হইলে গ্রহণ কর।

সর্ব্বজ্যেষ্ঠ হস্ত প্রসারণ করিয়া বস্তু লইয়া অন্তরে হাসিতে লাগিল, এবং ভাবিল পিতার মৃত্যু হইতে আর অধিক বিলম্ব নাই, কারণ পিতা পূর্ণ বিকার অবস্থা প্রাপ্ত হইয়াছেন ও প্রলাপ বকিতেছেন। যাহা হউক, দুই একটি কথা বলি। আপনার এই বস্তুটির নাম কি ?

পিতা। রহস্য।

সর্ব্বজ্যেষ্ঠ। ইহার গুণ কি ?

পিতা। গুণ যথেষ্ট, যদি তুমি গুণ বিশিষ্ট হও। অদ্যাবধি তুমি মনুষ্য চিনিলেনা, প্রতারক হইয়া উদর পূরণ করিতেছ। তুমি ভাষাজ্ঞ এবং তোমার মাথা আছে, যদি মনুষ্য চিনিতে পার, তাহা হইলে তোমার সদগতি হইবার সম্ভাবনা। তুমি এই রহস্য লইয়া চক্ষুতে দিবে, যদি মানবাকার দেখিতে পাও, আলাপ করিবে, কিন্তু যতক্ষণ দেখিতে না পাইবে ততক্ষণ অন্বেষণ করিবে, ক্লান্ত হইবে না, অবহেলা করিবে না, আমি জন্ম দাতা পিতা।

দুঃস্বভাবুকের চক্ষুর দুইধার হইতে অবিরত জল বহিতে লাগিল, তৎপর তাঁহার শিব চক্ষু হইল, তদনন্তর তাঁহার চক্ষুর দৃষ্টি

স্থিরত্ব প্রাপ্ত হইল। স্থিরে স্থির অলক্ষিত ভাবে মিশিল, অস্থির প্রকাশ্যভাবে পড়িয়া রহিল।

চারিদিকে পরিবারবর্গের ক্রন্দনরোল উঠিল। অস্থির লইয়া সকলেই অস্থির হইয়া পড়িল, অবশেষে মায়া কৃপাবশতঃ পুরুষ-কারে আসিয়া যোগ দিল। অস্থিরের উপর স্মৃতি চলিল, অস্থির চিতার উপর কাষ্ঠ শয্যাতে শায়িত হইল, পুত্র মুখ্যাগ্নি মুখে দিল এবং অস্থির কাল সহকারে ভস্ম হইল। দাহকারীরা জল সহকারে চিতাগ্নি নির্ব্বাণ করিয়া চিতা ধৌত করিল। দাহকারীরা কুটীরাভিমুখে ফিরিল, এবং হরিবোলের বুলি পুনরায় বলিতে লাগিল। দাহকারীরা কুটীরের দ্বারে গোবরাগ্নি প্রথম দর্শন করিল, কুম্ভ হইতে জল লইয়া স্পর্শ করিল, দাহকারীরা দন্তে মসূর ডাল কাটিল, নিম্ব ভক্ষণ করিল, তৎপরে কুটীরে প্রবেশ করিল। ফল ও মিষ্টান্ন খাইল অবশেষে চিনির পানাতে শান্তিলাভ করিল। সকলেই বিশ্রামের আশ্রয় লইল, খালি সর্ব্বজ্যেষ্ঠ অন্যভাব ধরিল।

সর্ব্বজ্যেষ্ঠ সদা অন্যমনস্ক থাকিত, এবং কোন বিষয়েই আনন্দ বোধ করিত না। কেহ কিছু জিজ্ঞাসা করিলে, কোন উত্তর দিতনা বরং বিরক্তিভাব প্রকাশ করিত। কিঞ্চিৎদিন এই প্রকারে কালযাপন করিবার পর অকস্মাৎ একদিন সর্ব্বজ্যেষ্ঠের মনে রহস্যটি উদয় হইল, কিন্তু উদ্বিগ্নচিত্তের কারণ ইহার কিছুই স্থির করিতে পারিল না। সর্ব্বজ্যেষ্ঠের ভাব দিন দিন ভাবান্তরিত হইতে লাগিল। কয়েকদিবস পরে আবার রহস্যটি মনে আসিল এবং তৎক্ষণাৎ সঙ্গে সঙ্গে প্রতিজ্ঞা করিল। আমি পিতার অদেশানুক্রমে রহস্যটী কার্য্যে পরিণত করিব, যদি প্রকৃত রহস্য হয়, তাহা হইলে মানবাকার পুরুষের সহিত যে প্রকারে হউক আলাপ করিব আর আমি মনের সন্দেহ ভঞ্জন করিয়া, তাঁহার শিষ্য হইয়া মহানন্দে ইহলীলা সম্বরণ করিব, আর যদি

যথার্থ অরহস্ত হয়, তাহা হইলে পিতার আজ্ঞা ব্যতিক্রম করিয়া এবং রহস্তটাকে দূরে নিক্ষেপ করিয়া পুনরায় সহরে যাইয়া আবার নিজব্রতে ব্রতী হইব।

এইরূপ স্থির করিয়া অস্থির সর্ব্বজ্যেষ্ঠ কুটীর হইতে বাহির হইল। কুটীরের কিয়দ্দূরে জনের জনরব তাহার কর্ণ কুহরে প্রবেশ করিলে পর সর্ব্বজ্যেষ্ঠ কিয়ৎক্ষণ তথায় নিস্তব্ধ হইয়া রহিল এবং দিক্ ঠিক করণান্তে তদ্দিকে ধাবিত হইল এবং তথায় বহুজনকে একত্রিত দেখিয়া সর্ব্বজ্যেষ্ঠের অপার আনন্দ হইল। সর্ব্বজ্যেষ্ঠ তন্মধ্যে একটীকে জিজ্ঞাসা করিল;—

ওহে ভদ্র! অত্র স্থানে কি কারণ এত অধিকজন একত্রিত হইয়াছে?

হে অজ্ঞাত কুলশীল পান্থ! অদ্য বৈষ্ণবোৎসব হয়। চারিদিগ হইতে সব্ব বৈষ্ণবগণ উৎসব দর্শন করিবার কারণ একত্রিত হইয়াছে। অদ্য বৈষ্ণবদের মহানন্দের দিন হয়, কারণ দলে দলে হরি সংকীর্ত্তন হইবেক। সকলেই যে বৈষ্ণব তাহা নহে, অধিকাংশ জন তামাসা দেখিতে আসিয়াছে। আমাদের দেশ তামাসা প্রিয় হয়। যথায় তামাসা তথায়ই আমাদের দেশীয় লোক উপস্থিত হয়। হুজুগ ব্যতীত কেহই থাকেনা বিশেষতঃ চাক পিটা বিদ্বান, সম্পাদক, ধনী, কপট গৈরিক ধারী ও কপট বেশধারী ব্রাহ্মণ। ঐ দেখুন অতি আশ্চর্য্য তামাসা, মৃণ্ময় বিষ্ণু মূর্ত্তি মধ্যে স্থাপিত। আবার দেখুন, দুই জন কপট বৈষ্ণব ইন্দ্র ও উপেন্দ্র সাজিয়া কপট বৈষ্ণবদিগকে মুগ্ধ করিতেছে। কি আশ্চর্য্য! যাহাকে উপাস্য বিষয় ঠিক করিয়াছে, উপাসক আবার সেইটিকে সং সাজাইয়া রং ঢং করিতেছে, পয়সা উপার্জ্জন করিতেছে। যিনি বৈষ্ণব নাম ধারণ করিয়াছেন, তাঁহার কি অচেতন মৃণ্ময় মূর্ত্তির দ্বারা চৈতন্য করিবার নিজের প্রয়োজন হয়—না সং দেখিয়া

তাঁহার প্রেম বাড়াইতে হয়। হে উদ্বিগ্ন চিত্তধারিন্! আপনি ইহাতে যোগদান করুন, কল্য ক্রোড়পত্রে আপনার নাম প্রকাশ হইবে কারণ যত নাম বাড়িবে তত অর্থোপার্জ্জনের সুবিধা হইবে এবং বিষ্ণু অবতার হয় ইহা প্রমাণ হইবে, ফলতঃ চৈতন্য সম্প্রদায় অর্থাৎ জ্ঞানী লোক বৃদ্ধি পাইবে। আপনি আনন্দ করুন, আমি অন্যত্র যাই। ভদ্র পান্থকে তথায় রাখিয়া চলিয়া গেল।

সর্ব্বজ্যেষ্ঠ ভাবিল, ভদ্র বুঝি আমাকে বিদ্রূপ করিল। তাই বা কি করিয়া বলিব, যখন কিছুই অযথা বলেন নাই। বোধ হয় তিনি এইপ্রকার মেলাকে ঘৃণা করেন, তাহা করিতে পারেন, যখন পরস্পরের প্রকৃতি প্রভেদ লক্ষিত হয়। আমি পূর্ব্বে এই সব করিতাম, যাহা কিছু ভিতরের কাণ্ড তাহাও আমি সমস্তই বিশেষ রূপে বিদিত আছি। আমি কতকগুলিকে গুরু করিয়াছি, রক্তপার মতন অনবরত একটী আশ্রয় ত্যাগ করিয়া অন্য আশ্রয় গ্রহণ করিয়াছি, যখন কিছুই ঠিক দেখিলাম না কারণ ভাবাজ্ঞ, তখন নিজে গুরু হইয়া গরু চরাইতে সুরু করিলাম। ভদ্রের কথা শ্রবণাবধি আমি অস্থির হইয়াছি, তাঁহাকে গুরু করিতে ইচ্ছা হয়। পিতা যে আমায় অস্থির বলিতেন তাহা ঠিক, কারণ কেহ কিছু বুজরুকি দেখাইলে, অমনি তাঁহাকে গুরু করিতে ইচ্ছা হয়। আর অন্য কাহাকেও গুরু করিব না। পিতা যে রহস্যটী দিয়া গিয়াছেন যদি ঠিক হয়, তাহা হইলে সেই মানবকে পুনরায় মৃত্যু পর্য্যন্ত গুরু রাখিব। এই মেলাটীতে অনেক ব্যক্তি একত্রিত হইয়াছে, রহস্যের পরীক্ষার এই সুবিধা ছাড়িলে, বোধ হয়, আর এমন সুবিধা শীঘ্র পাইব না। এই বলিয়া, সর্ব্বজ্যেষ্ঠ রহস্যটীকে চক্ষুতে দিল।

সর্ব্বজ্যেষ্ঠ যেমনি রহস্যটীকে চক্ষুতে দিল, অমনি নানা রকম পশু দেখিতে লাগিল, মানবাকার আর দেখিতে পাইল না। বহু

ক্ষণ ধরিয়া দেখিল, তথাচ আশা আর মিটিল না, যখন পশ্চাচার দেখিয়া অত্যন্ত বিরক্ত হইল, তখন রহস্যটীকে চক্ষু হইতে নামাইল। সর্ব্বজ্যেষ্ঠের ভক্তির ভাব পিতার উপর উদয় হইল এবং নিজের পূর্ব্ব কার্য্যের উপর সর্ব্বজ্যেষ্ঠের ঘৃণা বাড়িল। সর্ব্বজ্যেষ্ঠ কিয়ৎক্ষণ নিস্তব্ধ থাকিয়া কিংকর্ত্তব্য বিমূঢ় প্রায় হইয়া পুনঃ লোকারণ্যের উপর স্থির দৃষ্টি নিক্ষেপ করিল।

সর্ব্বজ্যেষ্ঠ সহরে সর্ব্বজ্যেষ্ঠই ছিল, কিন্তু দুঃস্থভাবুকের নিকট পুত্র হইল, কারণ সর্ব্বজ্যেষ্ঠ বাস্তবিক পুত্র হয়। ভাবুকের নিকট জাগতিক ব্যাপারে ভাষাজ্ঞ চিরকাল পুত্র বলিয়া কথিত হয়। ভাবুক আদর্শ হন, চিন্তাশীল ভাষাজ্ঞেরা নকল হন। ভাবুকেরা যাহা স্থির-চিন্তা-করিয়া বাহির করেন, চিন্তাশীল ভাষাজ্ঞেরা তাহা জন সমাজে শিষ্য হইয়া প্রচার করেন। স্থির ভাবুকেরা নিরেট হন, চিন্তাশীল ভাষাজ্ঞেরা ভাসা হন। আর্য্য জগতে হর ওরফে হরি ভাবুক হন, কপিলাদি করিয়া শঙ্করাচার্য্য পর্য্যন্ত চিন্তাশীল ভাষাজ্ঞ হন।

পূর্ণ প্রেমিক না হইলে পূর্ণ ভাবুক হয় না, ইহার কারণ যিনি পূর্ণ তিনি অবতার বলিয়া কথিত হন। আর্য্যজগতে হর ওরফে হরি ব্যতীত আর অবতার নাই, অন্য আটটী হরির অবতার অর্থাৎ পুত্রের পুত্র বলিয়া কথিত হয়। প্রভু বুদ্ধ অপর একটী অবতার হন, কিন্তু প্রভু বুদ্ধকে বিহারী মিত্র প্রেমিক কহে, ইহার কারণ তিনি পূর্ণ অবতার হন, কারণ জগতে ইঁহার শিষ্যেরা বৌদ্ধ বলিয়া খ্যাতাপন্ন হন, এবং শিষ্যরা পঞ্চোপাসকের ভিতর নাই। [ শ্রীরামচন্দ্রের বৈরাগ্য অবস্থা আর বুদ্ধদেবের বৈরাগ্য অবস্থা প্রায় এক হয়, আর অসিত ও বিশ্বামিত্রের নিকট বুদ্ধদেব শিক্ষিত হন আর বিন্ধ্যাচলে বুদ্ধদেব পূর্ণ প্রেমিক হন, আর পুরুষকারই বুদ্ধদেবের প্রধান মত হয়, ইহাতে শ্রীরামচন্দ্র ও বুদ্ধদেব এক কিনা সন্দেহ হয়। মহাত্মা

মুনি বাল্মীকি একধারে পবন নন্দন হনুমানের লঙ্কাকাণ্ড লিখিয়া সাধারণজনকে মুগ্ধ করিয়াছেন, আবার অপরধারে যোগবাশিষ্ঠে শূন্য লিখিয়া বিশেষ জ্ঞানীজনকে শূন্য করিয়াছেন। প্রথমখানি আপাততঃ হিন্দুদিগের মহাদরের পুস্তক হয়, অপর খানি বুদ্ধগ্রন্থ বলিয়া কথিত হয়, ইহা কতদূর সত্য কিম্বা মিথ্যা নিরূপণ করিবার উপায় নাই, কারণ আর্য্যরবি বহুদিন অস্তমিত হইয়াছে। ]

আদিতে অধিকাংশজন সূর্য্যোপাসক ছিল, যাহা সংসার রহস্যে বলা হইয়াছে। প্রভু যোরাষ্টার সূর্য্যের বদলে অগ্নিকে স্থাপন করিয়া নিজের প্রভুত্ব জাহির করেন, এবং অদ্যাবধি তাঁহার শিষ্যেরা সৌর ও আগ্নিক না বলিয়া যোরাষ্টিয়ান বলিয়া থাকেন, ইহার কারণ প্রভু যোরাষ্টারও অবতার হন। প্রভু মোযেস, প্রভু যীশুখ্রীষ্ট, প্রভু মহম্মদ অবতার হন কারণ শিষ্যেরা উঁহাদিগের নাম লইয়া থাকেন। দুঃস্বভাবুক অবতার নন কারণ অবতার হইলে খালি সুস্বভাবুক হইতেন, তবে দুঃস্বভাবুক সমস্ত ভাষাজ্ঞের পিতা হন, ইহা শত শতবার বলি।

অবতারদিগের মুখ নিঃসৃত বাক্যকে সমসাময়িক ও তৎপর জন বিনষ্ট করিবার জন্য কত চেষ্টা করিয়াছে কিন্তু অদ্যাবধি বিনষ্ট করিতে কেহই সক্ষম হয় নাই, কারণ যাহা সত্য তাহা চির কাল সত্য হয় এবং যাহা অসত্য তাহা চিরকাল অসত্য হয়। অসত্য কিছুদিনের জন্য জনসমাজে সত্য বলিয়া কথিত হইতে পারে কিন্তু বাস্তবিক পরে অসত্য—অসত্য বলিয়া প্রকাশ পায়। যুগে যুগে অবতার অবতীর্ণ হন, ইহা যে সত্য ইহার কোন ভুল নাই, যদি ইহা অসত্য হইত তাহা হইলে জগতে এতকগুলি অবতারের নাম থাকিত না। যিনি প্রকৃত অবতার হইবেন, তাঁহাকে কেহই রোধ করিতে পারিবেক না, যে যাহাই চেষ্টা করিবেক, তাহার তাহাই বিফল হইবেক। সূর্য্যকে

মেঘে আবরণ করিতে পারে ইহা সত্য, কিন্তু কতক্ষণের জন্য, বোধ হয় কিঞ্চিৎ ক্ষণেক জন্য, তদ্রূপ প্রকৃত অবতারকে কিয়ৎক্ষণের জন্য অন্ধকারাবৃত করিতে পারে।

অবতার সর্ব্বত্র আছেন, আহা! কি উচ্চ রহস্য হয়। হে প্রভু যিশুখ্রীষ্ট! আপনি কোথায়, আপনি সর্ব্বত্র আছেন, ইহা প্রমাণ করুন।

অহে দুগ্ধপোষ্য বালক! আমি তোমার সম্মুখে রহিয়াছি, তুমি কি ইহা দেখিতে পাইতেছ না। জগতে এমন দেশ নাই যথায় খ্রীশ্চান নাই, যদি ইহা সত্য হয়, তাহা হইলে আমি সর্ব্বত্র আছি ইহাও সত্য হয়। আমার শিষ্য কেহই আমা ছাড়া নাই, কারণ যথায় খ্রীশ্চান আছে তথায় আমিও বর্ত্তমান আছি।

এক সময়ে প্রভু হর ওরফে হরি সর্ব্বত্র ছিলেন কিন্তু আপাততঃ বোধচক্ষুরা তাঁহাকে হরণ করিয়াছে। মূর্দ্ধণ্য ণ যুক্ত হওয়াতে প্রভু হর মুমূর্ষু অবস্থা প্রাপ্ত হইয়াছেন। মূর্দ্ধণ্য ণ মূর্দ্ধাতে বাস করে এবং মূর্দ্ধ হইতে মেটাফিজিক্ অর্থাৎ আধ্যাত্মিক শাস্ত্র উৎপন্ন হয়। যথায় সর্ব্বসাধারণের নিকট মেটাফিজিক্ অর্থাৎ আধ্যাত্মিক শাস্ত্র প্রচলন থাকে, তথায় অবতার স্থান পান না, কারণ সর্ব্ব সাধারণ জন বলদ কি গাভী ইহা নিরূপণ করিতে অক্ষম হয়, খালি গরু এইটী জানে, কারণ নিজে গরু হয়। গরু শব্দ গোখাদকের নিকট হয়। যত্র গরুর প্রাদুর্ভাব বেশী হয়, তত্র গুরুর আবির্ভাব বেশী হয়। যত্র দশা প্রাপ্তি অর্থাৎ মূর্চ্ছা-hysteric fit বেশী হয়, তত্র দুর্দ্দশা ভোগও বেশী হয়।

আর্য্য আধ্যাত্মিক শাস্ত্র প্রণেতারা প্রভু হরের শিষ্য হন, কিন্তু কপট আধ্যাত্মিক শাস্ত্র প্রচারকেরা প্রথমে প্রভু হরকে লোপ করে, পরে নিরাকারকে উপাস্য দেবতা ঠিক করে, কিম্বা হরির

খুড়ী মালাই দাসীকে উপাস্য দেবী ঠিক করে, কারণ কোথায় আধ্যাত্মিক শাস্ত্র প্রয়োজন হয়, তাহা আদৌ জানেনা। বিষধর জগতের বিষ ধারণ করিয়া জীবকে উদ্ধার করিতেছে, ইহা সত্য বটে, কিন্তু যদি বিষধরকে সর্ব্বসাধারণ জনের নিকট রাখা হয়, তাহা হইলে মানব অমৃত ফল ভোগ না করিয়া বরং অকালে মৃত্যু মুখে পতিত হয়। যেখানে যেটি আবশ্যক হয়, সেখানে সেটি ব্যবহার করিতে হয়, অযথা ব্যবহার করিলে, অযথা ফল ভোগ করিতে হয়।

সর্ব্বজ্যেষ্ঠ বহুক্ষণের পর লোকারণ্যের উপর দৃষ্টি বদ্ধ করিয়া চিন্তাতে মগ্ন হইল। সর্ব্বজ্যেষ্ঠ ভাবিল, কি আশ্চর্য্য ব্যাপার। পিতাকে মূর্খ বলিয়া কতই ঘৃণা করিতাম, কতই অবহেলা করিতাম, কিন্তু ভাষাজ্ঞ হইয়াও আমি তাঁহার রহস্যটির রহস্য কিছুই বুঝিতে পারিলাম না। রহস্যটি চক্ষুতে দিবা মাত্রই সর্ব্বজনকে পশু দেখি, আবার রহস্যটি চক্ষু হইতে অন্তর করিলে সর্ব্বজনকে মানবাকার দেখিতে পাই, কি আশ্চর্য্য ব্যাপার। যাহাই হউক মন্ত্রের সাধন কি শরীরের পতন। পিতা আদেশ করিয়া গিয়াছেন "যতক্ষণ মানব না দেখিতে পাইবে, ততক্ষণ অন্বেষণ করিবে, ক্লান্ত হইবে না, অবহেলা করিবে না।" তবে আমি হতাশ হই কেন, অন্যত্র যাই, অবশ্যই মানবাকার দেখিতে পাইব। সর্ব্বজ্যেষ্ঠ অন্যত্র চলিল।

কয়েক দিবস পরে চক্রসদৃশভ্রমণকারী সর্ব্বজ্যেষ্ঠ সহরে আসিয়া উপস্থিত হইল। সর্ব্বজ্যেষ্ঠ সহরের বাহ্যিক চাক্‌ চিক্য দেখিয়া অন্তরে হাসিতে লাগিল, কারণ সর্ব্বজ্যেষ্ঠ সহরের ভাত ভিক্ষা সমস্ত বিশেষরূপে বিদিত ছিল। সর্ব্বজ্যেষ্ঠ একটি পান্থকে জিজ্ঞাসা করিল—আপনি কি সহরবাসী ?

পান্থ বলিল। আমি এই পল্লীতে বাস করি। আপনার হস্তে রহস্য দেখিতেছি, আপনি পাগল নাকি ?

সর্ব্বজ্যেষ্ঠ। আপনি রহস্যের কি গুণ তাহা প্রত্যক্ষ করিয়া দেখিয়াছেন?

পান্থ। আপনি বদ্ধ পাগল, কারণ আপনি রহস্যে ভুলিয়াছেন। তা বেশ। আপনি বন্ধু চান, তাহা হইলে রহস্য প্রণেতার নিকট যান। কারণ তিনিও বদ্ধ পাগল হন। পাগলে পাগলে বন্ধু হয়। আপনি কি মূর্খ, আমরা পল্লীবাসী হইয়াও রহস্য পড়িনা, কারণ রহস্যে পাগলামী ব্যতীত আর কিছুই নাই। আর দেখুন, কোন সম্পাদক কিছুই বলেন নাই এবং কোন Trumpetting Baboo ইহা লইয়া কোন আন্দোলন করেন নাই। আর দেখুন, কোন গৈরিকধারী কিম্বা কোন গুলিসূতাধারী, কিম্বা কোন টিকীধারী ইহা লইয়া চর্চ্চা করেন নাই, তবে আমি পল্লীবাসী একখানি পাইয়াছি এবং অনুগ্রহ করিয়া একবার চক্ষু বুলিয়া গিয়াছি কিন্তু কোন রস পাই নাই। রহস্যের ভাষা অতি সরল হয়, এমন কি রহস্যের ভাষা বুঝিতে অভিধান প্রয়োজন হয় না, কিন্তু ইহার ভিতর প্রবেশ হওয়া যায় না, ইহার কারণ আমাদের আড্ডাধারীর সভাতে ঠিক হইয়াছে যে, ইহা কিছু নয়। তবে আপনার কোথা হইতে আসা হইতেছে?

সর্ব্বজ্যেষ্ঠ। রহস্য প্রণেতা পাগল হন, কারণ তিনি কাহার সহিত আলাপ করেন না, কোন সভাতে যান না। দুই হাতে গোপনে দান করেন কি? কোন প্রতিবাসীর উপর অত্যাচার করেন কি?

পান্থ। বদ্ধ পাগল বৈ কি, কোথাও যায় না খালি ঘরের কোটরে পেঁচকের মতন বসিয়া আছে, কিন্তু দিবা রাত্রি পাঠ করে, কি মাথা পাঠ করে তা সেই জানে। গোপনে দান আছে, আমরা পল্লীবাসী তাই জানি, কত বড় মূর্খ আপনি দেখুন না—দান কর্‌বি তা আবার গোপনে, কেনরে বাপু, সম্পাদকের কাছে যা, সম্পাদক

কাগজে ইস্তাহার দিউক আর সকলে জানুক যে অমুক লোকটা বড় দানাদার, তবেতো সকলে ধনী বলবে, যশ গাইবে ও গোলাম হবে। গরিবের যম হওয়া উচিত তো—তবেতো পল্লীবাসীরা ভয় করবে, তা না পাগলের মতন পাগলামী করবে আর পুস্তক লিখ্‌বে। মহাশয়! আমার পল্লীবাসীদিগের ভিতর কাহারও উহার উপর শ্রদ্ধা নাই। প্রতিবেশী যদি কেহ উহার উপর অত্যাচার করিল, নিজেই ভয়ে জড় সড় হয়। দেখুন দেখি, আমাদের পল্লীবাসীদের ভিতর যাহারা ধনী, মানী ও গুণী লোক তাহারা গরিবের উপর কি অত্যাচার না করে—কারও সাহস হয় কি কিছু বল্‌তে—কেন হয়না—মস্‌তো মস্‌তো ধন, মান ও গুণ আছে বলেতো। যার ধন আছে সেইতো বড় লোক, যার এপাশ ওপাশ আছে, সেইতো Trumpetting বাবুর নিকট গড়াগড়ি দিতে পারে, যার পকেটে মধুপর্কের বাটী আছে, সেইতো সম্পাদকের নিকট ইস্তাহার সংগ্রহ করিতে পারে, যার জুতা বুরুসের কালি আছে সেইতো সভাতে হোম্‌রা চোম্‌রা হাজির কর্‌তে পারে, আর যে কাদা মাখ্‌তে পারে, সেতো দেবতাকে আন্‌তে পারে। এই সব কর্‌লে তবেতো নাম ছুট্‌বে, পল্লীবাসীরা ভয় কর্‌বে, যশ গাইবে, ধনী বল্‌বে। মহাশয়! এই বানরটার এই সব গুণ কিছুই নাই, তাই পল্লীবাসীরা কেহই গ্রাহ্য করে না। আপনি ইচ্ছা করেন যান, কোনও বাধা নাই। দেখুন মহাশয়, আমি এত গরিব, আমারও আদপ্ কায়েদা আছে, মুটে, মজুর ও গরিব এসে আমার সঙ্গে দেখা কর্‌বে, না আমি তাদের সঙ্গে কথা কইবো, কিন্তু ওবানরের কিছুই নাই। যে যাও এবং যা বল, তারি সঙ্গে দেখা কর্‌বে ও শুন্‌বে, এর দরুন আমি দুপরে আনি না।

সর্ব্বজ্যেষ্ঠ বুঝিল যে এই সব লোক আমার শিষ্য হয়, আর ইহারাই আমাকে প্রতিপালন করিয়া থাকে। এই সব লোককে যত

তুচ্ছ করিবে ও কুকুরের মতন ব্যবহার করিবে ততই ইহারা গুণ গাহিবে। ইহাকে আরও Mcsmcrise করা আবশ্যক হইয়াছে, তাহা হইলে প্রণেতার সহিত আমার সাক্ষাৎ হইতে আর কোন কষ্ট হইবে না। কিহে বাপু, তুমি জান আমি কে? আমি অমুক সহরের সর্ব্বজ্যেষ্ঠ হই।

পান্থ। আজ্ঞে, আজ্ঞে, আপনি মহাপুরুষ। আপনি এখানে কেন? আপনার মতন লোকের উচিত হয়না, ঐই সব ক্ষুদ্র লোকের নিকট যাওয়া। আপনার দ্বারাই ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ চতুর্ব্বর্গের ফল ফলিতেছে। আহা! আপনার নামে জগৎ পাগল, আপনি পূর্ণ অবতার হন।

সর্ব্বজ্যেষ্ঠ বুঝিল, যদি আমি ইহার সহিত তর্ক বিতর্ক করি, তাহা হইলে আমার উপর ইহার ঘৃণা আসিতে পারে, তবে ইহার কমরের দড়ি ঘুরাইয়া লইতে হইবে, তাহা হইলে পান্থ আমার ইচ্ছামত নাচিবে।

সর্ব্বজ্যেষ্ঠ বলিল। দেখ, ও উল্লুকটা বড় আপদ হইয়াছে উহাকে শেষ করিতে না পারিলে আমাদের ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ চতুর্ব্বর্গের ফল নষ্ট হইয়া যাইবে। আমি ঐই উল্লুকের সঙ্গে সেই জন্য সাক্ষাৎ করিতে ইচ্ছা করি। আর উহার ভাত ভিক্ষা যাহাতে বন্ধ হয়, তাহাও করা অত্যন্ত আবশ্যক হইয়াছে।

পান্থ। আপনি চিরজীবি হউন, আপনার মতন লোক না হইলে কি এই কার্য্য সাধন করিতে পারে। আমার দুর্ভাগ্য বশতঃ আমি আপনার চতুর্হস্ত দেখিতে পাইতেছিনা, আপনিই পূর্ব্বে রাজা রামচন্দ্র ছিলেন, আমাদের উদ্ধারের দরুন আপনি কষ্ট স্বীকার করিয়া আপাততঃ এই মূর্ত্তি ধারণ করিয়া আসিয়াছেন। আজ আমার জন্ম সার্থক হইল। তবে আপনি আমার সহিত আসুন।

পান্থ, সর্ব্বজ্যেষ্ঠকে সমভিব্যাহারে লইয়া প্রণেতার নিকট আসিয়া উপস্থিত হইল।

প্রণেতা পান্থকে জিজ্ঞাসা করিল। আপনি কেমন আছেন, অভাগার প্রতি এতদিন অনুগ্রহ হয় নাই কেন, অভাগা আপনার নিকট কি দোষ করিয়াছে। তবে এই ভদ্রটিকে কোথা হইতে আনিলেন?

পান্থ। মহাশয়! ইনি অমুক, ইহার তুল্য বড়লোক আর দ্বিতীয় নাই।

প্রণেতা। অহে বাপু, অমুকতো বড়লোক আছে, তুমি আমার চিরকালের বড়লোক।

পান্থ। আপনি বিদ্রূপ করেন কেন, সেই জন্যইতো আপনার নিকট আসিনা।

প্রণেতা। ছিঃ বাপু, রাগ করিতে আছে, আমি তোমার প্রতিবেশী, তুমি চিরকাল বড় আছ, যখন আমার আপদ কিম্বা বিপদ হয়, তখনকি বড়লোক আসিয়া রক্ষা করে, না তুমি কর।

পান্থ। আপনীর সহিত কথায় পারিব না, তবে আমি আসি।

প্রণেতা। আপনার ভাব ভঙ্গি সর্ব্বসাধারণ অপেক্ষা অন্য রকম দেখিতেছি। কি ব্যাপার বলুন দেখি। ইকি, আপনার হস্তে রহস্য কেন? বদ্ধ পাগলেরা ও বোম্বাই বর্ব্বরেরা ব্যবহার করিয়া থাকে। আপনার যাহা পরিচয় পাইলাম তাহাতে রহস্য শোভা পায় না, হাস্য শোভা পায়।

সর্ব্বজ্যেষ্ঠ। আমি সহস্রের সর্ব্বজ্যেষ্ঠ হই, আমার নাম সকলে বিদিত আছে, আমি অনেক পয়সা উপার্জ্জন করিয়াছি, আমার পিতা আমাকে ভাল চক্ষুতে দেখিতেন না, যদিও আমি সর্ব্বজ্যেষ্ঠ হই। মৃত্যুকালে আমার পিতা আমাকে এই রহস্য দিয়া গিয়াছেন

এবং তিনি আমাকে এই আদেশ করিয়াছেন যে, যতক্ষণ না মানব দেখিতে পাইবে, ততক্ষণ বিধিমতে চেষ্টা করিবে। আমি তাঁহার আদেশানুসারে অনেক পরীক্ষা করিলাম, কিন্তু কি আশ্চর্য্য! কুত্রাপি মানব দেখিতে পাইলাম না, সর্ব্বত্র নানারকম পশু দেখিলাম। আমি ভাগ্যক্রমে আপনার নিকট আসিয়াছি, যদি অনুমতি করেন, তাহা হইলে আমি রহস্য চক্ষুতে দিয়া আপনাকে দেখি।

প্রণেতা। তুমি যে সর্ব্বজ্যেষ্ঠ হও তাহার কোন ভুল নাই, কারণ যাহা তুমি বলিলে, তাহাতেই পূর্ণ পরিচয় পাইলাম। সহরে সর্ব্বজ্যেষ্ঠ না হইলে সর্ব্বজনের নিকট পরিচিত হইতে পারেনা। সহরে বাহ্যিক আড়ম্বরে ধনী, গুণী, মানী ও যশস্বী প্রস্তুত হয়। খোদার খাসিতে খোসামদ বেশী রকম ছড়াছড়ি করিতে হয়, আর বিশিষ্ট প্রকারে গরিবের যম হইতে হয়, দুষ্ট বুদ্ধি অত্যন্ত ব্যবহার করিতে হয়, আর আইন বাঁচাইয়া সর্ব্ব কার্য্য করিতে হয়, বস্তুতঃ সত্যকে মিথ্যা করিতে হয়, মিথ্যাকে সত্য করিতে হয়। বাপু, এই সমস্তের যদি তোমাতে অভাব থাকিত, তাহা হইলে কি তুমি সর্ব্বজ্যেষ্ঠ হইতে পারিতে। তুমি চক্ষুতে রহস্য দিয়াছিলে, তাই পশু দেখিয়াছ। বাপু, তোমার পিতা বোধ হয় ভাবুক ছিলেন, তাই তোমাকে সদুপদেশ দিয়া গিয়াছেন। তুমি মানব হও, তাহা হইলে মানব দেখিতে পাইবে।

সর্ব্বজ্যেষ্ঠ। আমি মানব আছি, তবে কেন মানব দেখিতে পাইনা।

প্রণেতা। সকলে মনুর সন্তান হয় ইহা সত্য, কিন্তু প্রকৃতি বিভ্রাটে সকলে মানব নয়। যে মানব যে প্রকৃতির হয়, সে মানব সে প্রকৃতির বন্ধু হয়, অন্য প্রকৃতির মানব তাহার শত্রু হয়।

সর্ব্বজ্যেষ্ঠ। মন হইতে মনু হয়, মনু হইতে মানব হয়, যদি

ইহা ঠিক হয়, তবে প্রকৃতি ভেদ হয় কেন, যখন মন নির্ম্মল বলিয়া কথিত হয়।

প্রণেতা। তুমি যাহা বলিলে অতি ঠিক, কিন্তু বাপু, দেহ বিহনে মনের অস্তিত্ব কোথায়। যথায় দেহ তথায় মন হয়, যথায় মন তথায় দেহ হয়; ইহার কারণ জাগতিকজন দেহী কিম্বা মানব বলিয়া কথিত হয়। মৃত দেহে জীব নাই, ইহা মনে করিবে না, কারণ জীব না থাকিলে জীব উৎপন্ন হয় না। সজীব ও নির্জ্জীব দুইপ্রকার জীব হয়। নির্জ্জীব শব্দটিতে কিছু কেন, সম্পূর্ণ গোলযোগ দেখিতে পাওয়া যায়, কিন্তু ভাবুক হইয়া দেখিলে আর সেটি থাকে না। সহ আর নি এই দুইটী উপপদ যোগে দুইটী অর্থ হইয়াছে, একটী সহিত অপরটী রহিত। জীব নিত্য পদার্থ হয় অতএব জীব সহিত ও জীব রহিত হইতে পারেনা। যাহা নিত্য, তাহা আবার জীব সহিত বা জীব রহিত কি করিয়া হয়, তবে তাহা নয়, দুইটাতেই জীব বর্ত্তমান আছে, তবে অবস্থাভেদে ও ব্যবহারে সজীব ও নির্জ্জীব বলিয়া কথিত হয়, অতএব সজীব ও নির্জ্জীব দুই প্রকার জীব অত্র কথিত হইল, কিন্তু জীব নিত্য ইহা যেন স্মরণ থাকে।

সংস্কার নানা প্রকার শিক্ষা দেয়। সংস্কার দেহে গঠিত হয়। জন্ম, স্থিতি ও মৃত্যু যাহা সর্ব্ব সাধারণ চক্ষুতে দেখিতে পাওয়া যায়, ইহা সংস্কারের পদ্ধতি ব্যতীত আর কিছুই নয়। সংস্কার পদ্ধতিতে মানব জীব হয় যতক্ষণ সজীব থাকে, নির্জ্জীব হইলে আর সজীব মানব বলিয়া কথিত হয় না। রস ব্যতীত মানব সজীব থাকিতে পারে না, পৃথিবীর আর একটী নাম রসবতী এবং স্ত্রীলোককেও রসবতী কহে। আদি পুরুষ মৃত্তিকা হইতে প্রস্তুত হইল, অহো! কি সুন্দর রহস্য।

রস না হইলে সজীব হয় না, সজীব না হইলে মানব বলিয়া

কথিত হয় না, মানব বলিয়া কথিত না হইলে মনু হয়না, মনু না হইলে মন হয়না, মন না হইলে শক্তি হয় না—আবার শক্তি না হইলে মন হয় না, মন না হইলে মনু হয় না, মনু না হইলে মানব হয় না, মানব না হইলে সজীব হয় না, সজীব না হইলে রস হয় না। রস জীব হয় ইহা কি তুমি জানিতে পারিয়াছ। রস শুষ্ক হইলে সমস্ত শুষ্ক হইয়া যায়, শুষ্ক হইয়া যাইলে পরস্পর আঘাতে অগ্নি উৎপাদন হয়, অগ্নি জ্বলিলে আপনা আপনি বায়ু কুপিত হয়, বায়ু বৃদ্ধি পাইলেই শূন্য আসিয়া উপস্থিত হয়, এই শূন্য জাগতিক জনের শূন্য হয়, কিন্তু সমরস থাকিলে, জাগতিক জনের শিব হয়, তবে একটী গল্প বলি শুন ঃ—

কোন সময়ে প্রতিষ্ঠা নগরে এক সাংসারিক নামক মহাপুরুষ বাস করিতেন। তিনি সর্ব্বদা একাকী থাকিতেন, ইহার কারণ তিনি চিন্তাশীল ছিলেন। কোন সাংসারিক কার্য্য বশতঃ যদি কেহ আসিত, তিনি সৎ ব্যবহারে আগন্তুককে আনন্দ দিতেন। যে, যেই ভাবে কথা বার্ত্তা কহিত, তিনি তাহাকে সেই ভাবে মুগ্ধ করিতেন, ইহার কারণ তাঁহার গুণ সম্বন্ধে বাহিরে বাকবিতণ্ডা চলিত। দ্রষ্টারা বহুরূপীবর্ণদৃষ্টিমতন যথা লইয়া পরস্পরে অযথা বাক্য ব্যয় করিত। তিনি জগতের কাহাকেও অবিশ্বাস করিতেন না, ইহার কারণ জাগতিক বাহ্য ব্যবহারে তিনি অনেক বিশ্বাস ঘাতকের নিকট ঠকিতেন। তিনি কাহার সহিত বৃথা তর্ক বিতর্ক করিয়া অমূল্য সময়কে নষ্ট করিতেন না, তিনি জানিতেন, সময়ই মানবের অমূল্য ধন হয়, যিনি সময়কে রীতিমত ব্যবহার করিতে পারেন তিনিই সাধু পুরুষ হন। মানব মাত্রই কালে বদ্ধ আছেন। যতটুকু সময় মানব সজীব থাকিয়া জগতে বিচরণ করেন, ততটুকু সময় মানবের সৎ ব্যবহারে কালাতিপাত করা সর্ব্বতোভাবে বিধেয়। কাল অনন্ত

হয়, তৎকারণ জীবও সঙ্গে সঙ্গে নিত্য হয়। এক দেহ চিরকাল থাকেনা, কারণ রূপান্তরই জগতের স্বাভাবিক গতি হয়। প্রথমে রূপান্তর ঠিক হইলে, নিত্য ঠিক হয়। প্রতিদিন চাক্ষুষ ব্যবহারে জন্ম ও স্থিতি ও মৃত্যু দেখিতে পাওয়া যায়, ইহার কারণ জন্ম ও স্থিতি ও মৃত্যু স্বাভাবিক নিয়ম বলিয়া কথিত হয় এবং ইহাই জীবের লীলা বলিয়া বর্ণিত হয়।

তিনি পরমদয়ালু ছিলেন। তিনি পরের দুঃখে দুঃখী হইতেন ও পরের সুখে সুখী হইতেন। সকল নগরবাসীরা তাঁহাকে ঘৃণা করিত কারণ তিনি যথা লিখিতেন। • তিনি বাতাসে বাতাস দিতেন না, তিনি ঘণ্টাধারীর কর্ণ বিবরের চর্ম্মকে তোসামদ বাক্যে পুনঃ পুনঃ আঘাত করিতেন না। তিনি ধনীর বৈঠকখানার ঝাড় লণ্টন ছিলেন না, তিনি উপার্জ্জনক্ষম লোকের শনিবারের বাগানের এক পিয়ালা-ধারী ছিলেন না, তিনি আপন কার্য্যে অহোরাত্র ব্যস্ত থাকিতেন।

একদা সাংসারিক মহাপুরুষ আপন কোটরে চিন্তাতে মগ্ন আছেন, এমন সময়ে কেবলচাঁদ আসিয়া উপস্থিত হইল। কেবলচাঁদ সহরের প্রকৃত কেবলচাঁদ ছিল, কারণ কৈবল্য পদ তাহার আস্তাবলের বানর হয়। চন্দ্র অমৃত রস বর্ষণ করিয়া পৃথিবীর উৎপাদন শক্তি বর্দ্ধন করে, কেবলচাঁদ অমৃত সুধা বিতরণ করিয়া সংসার বন্ধন উচ্ছেদ করে। সংসার বন্ধন উচ্ছেদের কথা বলিলে জাগতিক জন মহানন্দে একত্রিত হয়, ইহার কারণ বোধ হয় আর কিছুই নয়, খালি সংস্কার হয়।

পূর্ব্বাপর মূর্খজন দিয়া আসিতেছে, জ্ঞানীজন লইয়া আসিতেছেন, সংসার কিছুই নয়, ইহা ঠিক হইলে মূর্খ সংসারী অনায়াসে তাহার পরিশ্রমের ফল অপর জ্ঞানী সংসারীকে দিতে পারে, কারণ সংসার অনিত্য হয় ইহা দাতার নিকট ঠিক হয়।

জ্ঞানী দিতে পারেন না, লইতে পারেন, কারণ জ্ঞানীর নিকট সংসার নিত্য হয়।

অহো কি আশ্চর্য্য রহস্য! জাগতিকজন সংসার নিয়মে চিরকাল বদ্ধ, কিন্তু কপট জ্ঞানীদিগের দেশীয় সংস্কার গুণে কি বৈপরিত্য ফল ফলিতেছে। যাহা প্রতিদিন করিতেছে আবার যাহা কিছুতেই যাইবার নহে, তাহারই সহিত মৌখিক যুদ্ধ করিয়া জয় লাভ করিতেছে, অর্থোপার্জ্জন করিতেছে এবং যশ, নাম, ধাম ও কীর্ত্তি লাভ করিতেছে। হে চতুষ্পদসদৃশদ্বিপদশিষ্যগণ! তোমাদের খুরে খুরে শত শত কোটি প্রণাম করি, কারণ তোমরা কৈবল্যপদ প্রাপ্ত হইতেছ। ধন্য তোমাদের শিক্ষা, ধন্য তোমাদের বংশজাত মর্য্যাদা।

কেবলচাঁদ কোটরে প্রবেশ করিয়া দেখিল, সাংসারিকমহাপুরুষ পুস্তক লিখিতেছেন। কেবলচাঁদ বলিল—আপনি কেমন আছেন?

মহাপুরুষ। বাপু কেবলচাঁদ—তুমি সহরবাসীদিগকে কৈবল্য পদ দিয়া সহরটিকে প্রায় উদ্বাস্ত করিলে। এই বন্ধু কি দোষ করিয়াছে, যে ইহার উপর এত নিগ্রহ হইল?

কেবলচাঁদ। আপনি বিদ্রূপ করেন কেন। আমি আপনার নিকট কিছু শিক্ষা লাভ করিতে আসিলাম, যাহাতে বাকীগুলিকে কৈবল্যপদ দিতে পারি। সকলে সমান নয়, আপনি তাহা বিদিত আছেন, দুই একটি শক্ত আছে, উহাদের নরম করিবার উপায় বলুন কারণ উহারা ঠিক হইলে সব ঠিক হইয়া যায়—আর উহারা সব ঠিক হইলেই সহরের লোক সব গরু হইল, বাস্তবিক তাহা হইলে উহাদের কিছু খড় ও ভুষি দিলে অমনি দুদ্ দিবে, আর গুঁতাইবে না, চাট্ মারিবে না, আর কেবলচাঁদ গোপাল হয়ে, বসে বসে দুদ্ পিবে।

মহাপুরুষ। তোমার নামে ও কর্ম্মে ঠিক আছে, তবে কি

আন কলির ব্রাহ্মণ এইটুকু আছে। ব্রাহ্মণ শব্দটি অত্যুৎকৃষ্ট হয়, কিন্তু কলিতে একটি গুলিসূতাতে অনেকগুলি ব্রাহ্মণ প্রস্তুত হয়। সকল পুরাতন পুস্তকে ব্রাহ্মণ শব্দটি আছে। ব্রাহ্মণ যে অত্যুচ্চ পদস্থ ব্যক্তি হয় ইহা প্রমাণ করিতে আর বাকী রহিল না, এখন ব্রাহ্মণ শব্দ গ্রহণ করিতে পারিলেই পূজনীয় হইল। বাপু কেবলচাঁদ—তোমার কৈবল্যও এবম্বিধ হয়।

তোমার নিকট শিষ্যেরা আসিল, তুমি হুকুম করিলে, তোমার কৈবল্য হইয়াছে, শিষ্য তাহাই বুঝিল, এবং শিষ্য জানিল কৈবল্য বোবা না হইলেই হয়। শিষ্য তোমার পদ সেবা করিল, তোমায় পয়সা দিল, চারি দিগে ঢাক পিটিতে লাগিল, তোমার নাম ছুটিল, ধাম হইল, যশ বাড়িল, কিন্তু কেবলচাঁদ, কৈবল্য যাহাকে বলে, তাহাই রহিত হইল কারণ মন শান্তির নাম কৈবল্য হয়। কেবল ভাব না আসিলে কৈবল্য হয় না। স্বভাবের আর একটি নাম কৈবল্য হয়। অভাব হইলে মন শান্তি হয় না, এবং মন শান্তি না হইলে কৈবল্যের অভাব হয়। বাপু কেবলচাঁদ—তোমার অভাব আছে কিনা বল দেখি?

কেবলচাঁদ। অভাব না হইলে আপনার নিকট আসিব কেন—অভাব না হইলে এত কষ্ট স্বীকার করিয়া নূতন কৌশল বাহির করিব কেন—অভাব না হইলে সকলকে কৈবল্য দিব কেন—অতএব আমার সমস্ততেই অভাব হয়, এবং ইহার কারণ আমার মনে আদৌ শান্তি নাই। আমি চিন্তাজ্বরে দিবা ও রাত্রি আক্রান্ত আছি।

মহাপুরুষ। বাপু কেবলচাঁদ! তুমি এইটী জান কি, গুরু যেই ভাবের হয় শিষ্যও সেই ভাব প্রাপ্ত হয়। তুমি নিজে অভাবের দরুন এই সব করিতেছ, শিষ্য আবার অভাবের দরুন তোমার নকল করিবে, প্রশিষ্য আবার তাহার নকল করিবে, এই প্রকার ক্রমান্বয়ে

অভাব চলিল, অভাব কি প্রস্তুত করিল—একটী প্রকৃত প্রতারক। প্রতারক বাড়িতে লাগিল, অভাবের উপর অভাব ছুটিল, শেষে মাথা ঠোকাঠুকি চলিল, দশাপ্রাপ্তি হইল ফলতঃ আরও দুর্দ্দশা বাড়িল। নানারূপ ধরিল, কুসংস্কারের স্কন্ধে চাপিল, নানা কুৎসিত কার্য্য করিল, অন্তে দুকুল হারাইল। দেখ কেবলচাঁদ, একটী দোষান্বিত বীজ হইতে কি ভয়ানক বিষফল ফলিল।

বীজে সংস্কার হয়, আবার রসে বীজ হয়। সংস্কারে হিতাহিত হয়, হিতাহিতে সুখ ও দুঃখ, পাপ ও পুণ্য, ইহ জীবন ও পর জীবন, সর্গ ও নরক, স্বর্গ ও মর্ত্ত্য এবং সৎ ও অসৎ উৎপন্ন হয়। সুখে ও দুঃখে, পাপে ও পুণ্যে, ইহ জীবনে ও পরজীবনে, সর্গে ও নরকে,.স্বর্গে ও মর্ত্ত্যে এবং সৎ ও অসতে মীমাংসা উপস্থিত হয়। মীমাংসাতে পুরুষকার হয়, পুরুষকারেতে বিদ্যা ও বুদ্ধি ও যুক্তি হয়। বিদ্যাতে ও বুদ্ধিতে ও যুক্তিতে এক হয়, একে এক হয়, এবং এই এক কৈবল্য হয়। ধর্ম্মের স্বাভাবিক দর্শনের যাহা শেষ তাহাই এই এক হয়—পুরাণের যাহা শেষ তাহাই সমাজের এই এক অবতার হয়—স্মৃতির যাহা শেষ তাহাই এই এক নিয়ম হয়।

জগতের আদি, মধ্য ও অন্ত এক হয়। দর্শনে আদি এক ইহা প্রমাণ করিল, মধ্যে অবতার এক ইহা পুরাণ প্রমাণ করিল, অন্তে এক ইহা স্মৃতি নিয়মের দ্বারা পুনঃ জীবন আনিয়া প্রমাণ করিল। এক ব্যতীত দ্বিতীয় নাই দর্শন বলিল—সর্ব্ব এই নিশ্চয় ব্রহ্ম পুরাণ কহিল—সর্ব্বত্র নিয়ম এক ইহা স্মৃতি বলিল। দর্শন, পুরাণ ও স্মৃতি এক ইহাও সঙ্গে সঙ্গে প্রমাণিত হইল। নিরাকার এক তন্ময় হইয়া আপনি এক হও—সাকার এক সমাজ বন্ধন হেতু মানবের গুণ কীর্ত্তন করিয়া সকলে এক হও। নিরাকার ও সাকার এক ফলে পরিণত করিবার দরুন নিয়ম এক কর। নিয়মে বীজ

বন্ধ হয়। বাপু কেবলচাঁদ! নিয়মে বীজ বন্ধ কি প্রকারে হয় তাহাও দেখ।

পিতা এক ধর্ম্ম, এক খাদ্য, এক রং ও এক পোষাক গ্রহণ করিল। অগ্রে সজীব পূর্ব্বে বলা হইয়াছে এবং পরে প্রত্যক্ষ প্রমাণ দিয়া বলিব। পিতা, মাতার সহিত সহবাস করিল এবং মাতা, পিতার বীজ গ্রহণ করিল। স্বাভাবিক নিয়ম কি অদ্ভুত ব্যাপার হয়, যথায় যে নিয়ম আছে, তথায় সে নিয়ম প্রতিপালন করিতে হয়, কিন্তু অযথা ব্যবহার করিলে বীজের ফল ফলেনা, কেবল ভাব লইয়া যদি কার্য্য করা হয়, তাহা হইলে পুরুষকার বৃথা হয়, যদি সমস্তই এক হইত তাহা হইলে হস্তে বীজের ফল ফলিত, যোনির প্রয়োজন হইত না। সূক্ষ্মে সমস্তই এক হয়, স্থূলে হয় না, কারণ স্থূল নিয়মাধীন হয়।

বীজের সম্পর্ক পিতার সহিত বীজ স্খলনাবধি হয়, কিন্তু বীজ স্খলন হইলে আর পিতার সহিত বীজের সম্পর্ক থাকে না। মাতার গর্ভে বীজ দিন দিন চন্দ্রকলাইব রসে পরিবর্দ্ধিত হয়। মাতা যে রস গ্রহণ করিবেন, বীজ সেই রস গ্রহণ করিবেক। মাতার আহার ও ব্যবহার ও নিয়ম বীজে নিহিত হয়। দশমাস দশদিনে বীজ মাতার গর্ভে পরিপক্ক হইয়া পশ্চাৎ ফলে পরিণত হয়। যেই দিন হইতে বীজ মাতার গর্ভ হইতে রসবতীর গর্ভে আইল অর্থাৎ বাহ্যিক জগতে আসিল, সেই দিন হইতে বীজ মাতার সম্পর্ক ছাড়িল। এইবার বীজের ফল পিতার ও মাতার আচার, ব্যবহার, নিয়ম, ধর্ম্ম ও ভাষা শিক্ষা করিতে লাগিল। সমাজ থাকিলে বীজ ও ফল ঠিক রহিল। দশ বৎসরে ফল ফলে পরিণত হইল, এইবার নিজের শিক্ষা চলিল। পিতা, মাতা, ভ্রাতা, ভগিনী, কুটুম্ব, বন্ধু, বান্ধব, প্রতিবেশী ও দেশীয়জন যদি এক ধর্ম্মের, এক খাদ্যের, এক রঙের

ও এক পোষাকের মিলিল, তাহা হইলে ফলের এক শিক্ষা করিতে আর বাকী রহিল না।

পিতা এক সংস্কারের হন, পিতা হইতে যে বীজ উৎপন্ন হইল তাহাও এক সংস্কারের থাকিল, মাতা এক সংস্কারের হন, মাতার গর্ভে যতদিন বীজ রহিল, তাহাও এক সংস্কারের হইল, যখন মাতার গর্ভ হইতে বাহিরে আসিয়া শিক্ষা করিতে লাগিল, তখন এক সংস্কার শিখিল, ফল নিজে যখন শিখিতে লাগিল তখন চারিধারে এক দেখিল, ইহার কারণ এক সংস্কার হইল। এক স্থূল সংস্কারের হেতু সূক্ষ্ম এক ঠিক রহিল। আদ্য এক, মধ্য এক ও অন্ত এক ইহা প্রমাণিত হইল।

বীজে সংস্কার আছে বলিয়া হিতাহিত এই কথাটী আছে, যদি বীজে সংস্কার হয় এইটী লোপ করা হয়, তাহা হইলে সুখের ও দুঃখের, পাপের ও পুণ্যের, ইহ জীবনের ও পর জীবনের, সর্গের ও নরকের, স্বর্গের ও মর্ত্ত্যের, সতের ও অসতের লোপ হয় এবং ইহা লোপ হইলে খালি আহার ও নিদ্রা ও ভয় ও মৈথুন আসিয়া উপস্থিত হয়। এই চারিটী প্রধান স্বাভাবিক গুণ হয়, এবং ইহা রসে নিহিত আছে।

যদি কোন একটি পিতাকে গাঢ় অন্ধকার গহ্বরের ভিতর রাখা হয়, তাহা হইলে পিতা সামাজিক ধর্ম্ম ও আচার ও ব্যবহার ও নিয়ম কিছুই জানিবেন না, কিন্তু স্বাভাবিক কয়েকটী রসের ধর্ম্ম জানিবেন। তিনি রস অর্থাৎ অন্ন চাহিবেন, কারণ রসে অর্থাৎ অন্নতে জন্ম গ্রহণ করিয়াছেন। রস ব্যবহার করিলেই রসবতীর আবশ্যক হয়, কারণ ইন্দ্রিয় সকল সজীব হয়। রসবতী অর্থাৎ মায়া, অর্থাৎ শক্তি অর্থাৎ প্রকৃতি অর্থাৎ কামিনী যদি ঐ গহ্বরের ভিতর পিতার নিকট যান, তাহা হইলে আকর্ষণে ও বিকর্ষণে উভয়ে

মৈথুন কার্য্য সম্পাদন করিবেন। বাহ্যিক জগতে যেমন আকর্ষণের ও বিকর্ষণের ফল দিবা ও রাত্রি হয়, তেমন দেহে জাগ্রতাবস্থা ও নিদ্রাবস্থা আহারের ও বিহারের ফল হয়। ভয়টী দেহ রক্ষার কারণ হয়, যদি ভয় না থাকিত তাহা হইলে দেহ নষ্ট হইবার সম্ভাবনা থাকিত, ইহার কারণ দেহ বেদনা অনুভব করে, সেই বেদনা হইতে ত্রাণ পাইবার কারণ স্বভাব ভয় শিক্ষা দিয়াছে। এই কয়েকটী বাহ্যিক শিক্ষা কাহারও অপেক্ষা করে না, কারণ রসে এই কয়েকটী নিহিত আছে। রস অভাব হইলে এই কয়েকটীরও লোপ হয়। রসে সজীব অর্থাৎ চেতন হয় ইহা আমি তোমায় প্রত্যক্ষ দেখাইতে পারি, যদি তুমি ইচ্ছা কর।

কেবলচাঁদ। আপনি সমস্ত এক ইহা কি বলেন না।

মহাপুরুষ। বাপু কেবলচাঁদ! সমস্ত এক ইহা অনেক দূরের কথা, তুমি নিকটদর্শী হও। তুমি সকলকে চৈতন্য দিয়া কৈবল্যপদ দেও, তুমি বুক্নির উপর চল, তোমার নিজের মাথায় কিছুই নাই, পরের মাথা লইয়া চল। তুমি দেশকে উচ্ছন্ন দিয়া গোপাল হইয়া গরু চরাইতে পার, তাই বলি কেবলচাঁদ, তুমি প্রত্যক্ষ স্থূল নিয়মাধীন হয় কি না তাহা দেখ, এবং সমস্ত এক বলিলে কি সর্ব্বনাশ হয়, তাহাও তুমি দেখ।

কেবলচাঁদ। সমস্ত এক নয়, ইহা আপনি প্রত্যক্ষ দেখান দেখি।

মহাপুরুষ। আমি একবিংশতি দিবস পরে আসিয়া তোমার সহিত পুনরায় সাক্ষাৎ করিব। কিন্তু বাপু কেবলচাঁদ, তোমায় কেবল ভাব অর্থাৎ সমস্ত এক ইহা লইয়া থাকিতে হইবে, যদি তুমি ইহার অন্যথাচরণ কর, তাহা হইলে আমার সমুদায় লোক তোমাকে বল পূর্ব্বক কেবল ভাব গ্রহণ করাইতে বাধ্য হইবে। তুমি ইহাতে সম্মত আছ?

কেবলচাঁদ। আপনি বলেন কি, আমি আমার শিষ্যদিগের মতন হীন পুরুষ নই যে, কথার উলট্. পালট্ করিব, যাহা স্বীকার করিব তাহা নিশ্চয়ই করিব, "মরদ্ কা বাত্, হাতী কা দাঁত।"

মহাপুরুষ। তবে তুমি এইখানে অবস্থিতি কর, আমি আসি।

মহাপুরুষ কেবলচাঁদের নিকট হইতে ঘরের বাহিরে আসিয়া সমস্ত নফরদিগকে ডাকিল এবং নফরেরা শশব্যস্তে মহাপুরুষের সম্মুখে আসিয়া উপস্থিত হইল। মহাপুরুষ আজ্ঞা করিল। "দেখ নফরগণ, তোমরা সকলে অতি সাবধানে থাকিবে, গৃহস্থিত ব্যক্তি কোন বিষয়ের দরুন হুকুম বা অনুরোধ করিলে তোমরা শুনিবে না, যদি অত্যাচার করে, গৃহদ্বার রুদ্ধ করিয়া দিবে। অন্যথা করিলে গুরুতর শাস্তি পাইবে।" মহাপুরুষ বিশ্রাম মহলে চলিয়া গেল।

কেবলচাঁদ পরদিন প্রত্যুষে একের পর এক চাকরদিগকে ডাকিল, কিন্তু কেহই কোন উত্তর দিল না। কেবলচাঁদ রাগান্বিত হইয়া গৃহের বাহিরে আসিয়া সম্মুখস্থিত চাকরদিগকে উত্তম ও মধ্যম দিল, চাকরেরা উত্তম ও মধ্যম ফিরত না দিয়া কেবলচাঁদকে বলিল ;—

আপনি আমাদিগের উপর বৃথা রাগ করিতেছেন, মনিব যাহা হুকুম করিবেন, আমরা তাহাই তামিল করিব। মনিব হুকুম করিয়া গিয়াছেন যে, গৃহস্থিত ব্যক্তির কোন হুকুম বা অনুরোধ গ্রাহ্য করিবে না ও শুনিবে না। আপনি অনুগ্রহ্ করিয়া গৃহের ভিতর যান, যদি না শুনেন, আপনার উপর বল প্রকাশ করিব।

কেবলচাঁদ ইহা শুনিয়া দ্বিগুণ রাগান্বিত হইয়া বলিল :—

আমি শৌচ প্রস্রাবাদি ক্রিয়া করিব না, তোমাদিগের প্রভু কি লর্ড হইয়াছে—আচ্ছা আমি গৃহের ভিতর করিব।

এই বলিয়া কেবলচাঁদ গৃহের ভিতর যাইয়া তথায় শৌচ প্রস্রাবাদি ক্রিয়া সমাধা করিল।

কেবলচাঁদ ভাবিল, যেমন মহাপুরুষ আমায় জব্দ করিবে মনে করিয়াছেন, তেমনি নিজে জব্দ হইলেন। আমি ঘরের এক কোণে গিয়া বসি। কেবলচাঁদ মনের ভিতর নানা রকম তোলা পাড়া করিতে লাগিল।

তৃতীয় দিবস কেবলচাঁদের ক্ষুধার উদ্রেক অত্যন্ত হইল, ঘরের বাহিরে আসিয়া চাকরদিগকে পুনরায় হুকুম করিল। তোমাদিগের মনিব আমার জন্যে কিছু কি আহারের হুকুম দিয়া গিয়াছেন?

চাকর বলিল। না।

কেবলচাঁদ। আমি কি কয়েদী, যে তোমার মনিবের হুকুমে কারাগারে থাকিব, তুমি তোমার মনিবকে বলগে—আমি চলিলাম।

চাকর। আপনাকে ছাড়িয়া দিতে আমার হুকুম নাই, যত দিন তিনি না পুনরায় আইসেন। আপনি গৃহের ভিতর যান, তাহা না হইলে আমরা বাধ্য হইব, আপনাকে গৃহের ভিতর লইয়া যাইতে।

কেবলচাঁদ মহাবিপদে পড়িল, কি করিবে কিছুই ঠিক করিতে পারিল না, অগত্যা গৃহের ভিতর ঢুকিল।

কেবলচাঁদ মনে মনে ভাবিতে লাগিল—বিপদের উপর কি বিপদ হইল, আবার ক্ষুধা আসিয়া মহা আপদ করিল। যাহা হউক, তিনি আসিলে তাঁহাকে মহাভৎসনা করিব। কি আশ্চর্য্য! ভদ্র লোককে একবিংশতি দিবস থাকিতে বলিয়া গেলেন, কিন্তু আহারের কোন বন্দবস্ত করিয়া যান নাই। মহাপুরুষ কি পাগল—না তিনি ভুলিয়া গিয়াছেন। কল্য প্রত্যূষে সমস্ত জানা যাইবে।

কেবলচাঁদ ক্ষুধাতে যত অস্থির হইতে লাগিল, ততই সঙ্গে সঙ্গে

তাহার ক্রোধ বৃদ্ধি পাইল। ক্রমে ক্রোধ ও ক্ষুধা কেবলচাঁদকে এত অস্থির করিল, যে শেষে নিদ্রাদেবী আসিয়া শান্তি দিল।

চতুর্থ দিবস প্রত্যুষে শৌচ প্রস্রাবাদির আদৌ উদ্রেক নাই। কি প্রকারে তথা হইতে বাহির হইতে পারে তাহার চেষ্টা চলিল। বলপূর্ব্বক ব্যতীত উপায় নাই ইহা ঠিক করিয়া গৃহ হইতে বাহির হইল। কেবলচাঁদ চাকরদিগকে কিছুই না বলিয়া বরাবর চলিতে সুরু করিল, একজন চাকর কেবলচাঁদকে ধরিল। দুই জনে মল্লযুদ্ধ চলিল, ইতিমধ্যে অপর কয়েকটি চাকর আসিয়া যোগদিল। কেবল-চাঁদ পরাস্ত হইয়া বিনয় ও অনুনয়কে আশ্রয় ধরিল, কিন্তু কিছুই ফল ফলিল না। চাকরেরা পুনরায় কেবলচাঁদকে গৃহে প্রবেশ করাইয়া দ্বার রুদ্ধ করিল, এবং বাস্তবিক কেবলচাঁদ হতাশ হইয়া পড়িল।

কেবলচাঁদ ক্রন্দন করিতে আরম্ভ করিল। অতিরিক্ত জলস্রাব হওয়াতে তাহার চক্ষু রক্ত বর্ণ হইল, এবং কেবলচাঁদ যখন উপায় নাই জানিল, তখন গৃহে গড়াগড়ি দিতে সুরু করিল। কেবলচাঁদের নিদ্রা নাই, বিশ্রাম নাই, অতিরিক্ত গাত্রদাহ ব্যতীত আর কিছুই নাই। রাত্রি শেষ হইল।

পঞ্চম দিবস প্রভাতে চীৎকার আরম্ভ করিল, চীৎকারে চীৎকারে কণ্ঠস্বর ভাঙ্গিল। ক্ষণেক নিস্তব্ধ, ক্ষণেক অস্ফুট স্বর, কিন্তু অন্তরে অগ্নি জ্বলিতে লাগিল। ষষ্ঠ দিবসে অগ্নি নির্ব্বাণের দরুন নিজের বিষ্ঠা অমৃতরসান্বিত হইল। অহো কি আশ্চর্য্য! সকলে যে বিষ্ঠা ত্যাগে আনন্দ অনুভব করে, অদ্য ষষ্ঠ দিবসে কেবলচাঁদ সেই বিষ্ঠা গ্রহণে অপার আনন্দ ভোগ করিল, এবং তৎপর কেবলচাঁদ ঘোর নিদ্রাতে আবিভূর্ত হইল। নিদ্রাভঙ্গে দ্বিগুণতর অগ্নি জ্বলিতে লাগিল—গাত্রদাহ বাড়িল—গড়াগড়ি চলিল—অন্ধকার গৃহ আবার আলোকময় হইল।

সপ্তম দিবসে তেজে তেজ যোগ দিল, কেবলচাঁদের বাক্য বন্ধ হইল, খালি অন্তরে স্বর বহিতে লাগিল। গড়াগড়ি বন্ধ হইল, বাস্তবিক কেবলচাঁদ আর আলোক দেখিতে পাইল না। স্থির, অতি স্থির, মৃতবৎ হইয়া কেবলচাঁদ পড়িয়া রহিল। অহো কি আশ্চর্য্য! আর কিছু ভুক হইলে কেবলচাঁদ রূপান্তর বলিয়া কথিত হইত।

অষ্টম দিবসে মহাপুরুষ আসিয়া চাকরদিগকে গৃহের দ্বার উন্মোচন করিতে আজ্ঞা করিলেন। মহাপুরুষ গৃহভিতরে কেবলচাঁদের অবস্থান্তর দেখিয়া অন্তরে হাসিতে লাগিলেন, তৎপরক্ষণ গৃহের বাহিরে আসিয়া নফরদিগকে অনুমতি করিলেন। শীঘ্র চিকিৎসক আনয়ন কর।

চাকর আবার তৎপর চাকরের উপর হুকুম তামিল করিল, হুকুম পর পর যাইয়া শেষে কার্য্যে পরিণত হইল। চিকিৎসক আসিয়া উপস্থিত হইল, মহাপুরুষ চিকিৎসককে আদেশ করিল! হে আয়ুর্ব্বেদপারগ বৈদ্য! আপনি বৈদ্য ক্রিয়া করিয়া এই ব্যক্তির রোগাপনয়ন করুন। ইহার অনশন ব্যতীত অন্য কিছু ব্যাধি নাই।

চিকিৎসক। আপনার আদেশানুসারে আমি চিকিৎসা করিতে আরম্ভ করিলাম, চতুর্থ দিবসে ইনি আরোগ্যলাভ করিবেন।

মহাপুরুষ ইহা শুনিয়া চলিয়া গেলেন। চিকিৎসক আয়ুর্ব্বেদ মতে ব্যবস্থা করিতে লাগিলেন।

তৃতীয় দিবসের রজনীযোগে. কেবলচাঁদের সংজ্ঞা লাভ ঘটিল, প্রত্যূষে চিকিৎসক আসিয়া উপস্থিত হইল। চিকিৎসক রোগীর চক্ষুরুন্মীলন দেখিয়া ঠিক করিল, রোগী শীঘ্র আরোগ্যলাভ করিবেন। রোগী চিকিৎসককে দেখিয়া এত আনন্দ অনুভব করিল যে, রোগীর চক্ষু হইতে ঝর ঝর করিয়া নীর ঝরিতে লাগিল, কিন্তু রোগীর

চক্ষু তখনও নীরদ প্রায় ছিল। অতি কষ্ট বা অতি আনন্দ হইলে চক্ষু হইতে আপনাপনি অবিরত জল বাহির হয়।

চিকিৎসককে রোগী মৃদু মৃদু স্বরে বলিল। আমার অত্যন্ত ক্ষুধা পাইয়াছে, যৎকিঞ্চিৎ আহার পাইলে সন্তুষ্ট হই।

চিকিৎসক রোগীর ক্ষুধা শুনিয়া আরও সন্তুষ্ট হইলেন, মনে মনে করিলেন, রোগী অতি শীঘ্র সবল হইবেন। আপনার কি আহার করিতে ইচ্ছা হয়।

রোগী। জল।

চিকিৎসক। জল অতি তরল পদার্থ হয়, কিছু গাঢ়তর বস্তু অদ্য আহার করুন।

রোগী। আপনি যে পথ্য ব্যবস্থা করিবেন, তাহাই আমি গ্রহণ করিব।

চিকিৎসক পলতার ঝোল ও খইমণ্ড ব্যবস্থা করিয়া চলিয়া গেলেন।

কেবলচাঁদ দিন দিন সবল হইতে লাগিল। মহাপুরুষ পুনরায় গৃহে উপস্থিত হইয়া কেবলচাঁদকে বলিল। বাপু কেবলচাঁদ! আমি তোমার নিকট আসিয়াছিলাম, কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে, তুমি আমার সহিত বাক্যালাপ করিলে না। তবে অদ্য কেমন আছ?

কেবলচাঁদ। অদ্য ভাল আছি, আপনি আসিয়াছিলেন তাহা আমি বিদিত নহি। আপনি আমার উপর মহা অত্যাচার করিয়াছেন। কেন, তাহা জানিনা—যদি কৃপা বশতঃ বলেন, আমি অত্যন্ত বাধিত হই।

মহাপুরুষ। সমস্ত কেবল ভাবে চলেনা এইটী এখন জানিতে পারিয়াছ—রসে সজীব হয়, ইহা জানিতে পারিয়াছ—স্থূল নিয়মাধীন

হয়, ইহা জানিতে পারিয়াছ—সূক্ষ্ম দর্শনে সমস্ত এক হয়, ইহা জানিতে পারিয়াছ—স্থূলে যথায় যেইটী আবশ্যক হয়, তথায় সেইটী ব্যবহার করিতে হয়, ইহা জানিতে পারিয়াছ—সংস্কার ভেদে গুণ ভেদ হয় ইহা জানিতে পারিয়াছ—রস শুদ্ধ হইলে সমস্ত ইন্দ্রিয় শুদ্ধ হইয়া যায় ইহা জানিতে পারিয়াছ—সমস্ত স্থূল বিষয়ের যে প্রত্যক্ষ প্রমাণ আছে, ইহা জানিতে পারিয়াছ—অতএব যদি জানিয়া থাক, তাহা হইলে অবতার একের স্বরূপ কিম্বা তুল্য হয় ইহা জান।

অবতারের মুখ নিঃসৃত বাক্য সমস্ত ব্যষ্টিজনকে একত্রিত অর্থাৎ সমষ্টিভূত করিবার জন্য হয় তুমি ইহাও বিদিত থাক। অবতার সমাজ গঠন করিয়া অন্য জনকে সভ্য করেন, ইহাও তুমি জ্ঞাত হও। অবতার মানব ব্যতীত অন্য কেহই নন, তাহাও তুমি জান। মানব গুণে অবতার হয়, ইহা সিদ্ধান্ত কর। অবতারের পূজা কর, অর্থাৎ গুণ কীর্ত্তন কর। অবতার রচিত পাপ ও পুণ্য, ইহ জীবন ও পর জীবন, কেবল দেহ শুদ্ধির দরুন হয়, ইহাও ঠিক কর। অবতার, সমষ্টি—এক সত্য হয় ইহা ঠিক করিবার দরুন ব্যষ্টিকে সমাজ নিয়মে এক করেন, ইহা শিক্ষা কর। আদি এক, মধ্য এক, এবং অন্ত এক হয়, কিন্তু অবতার ইহা প্রমাণ করিবার দরুন সমাজে এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য ও এক রং প্রচার করেন, ইহাও স্থির কর। মিত্র, জগতে মিত্রতা স্থাপন করিতে আসিয়াছেন, ইহাও বিশ্বাস কর। তুমি বিনাসন্দেহে ও তর্কে বিশেষরূপে বিদিত থাক যে, এক হইলেই ধর্ম্ম হয়, ধর্ম্ম হইলেই মোক্ষ হয়, মোক্ষ হইলেই মন লীলা ফুরায়।

কেবলচাঁদ! তুমি আর কি-দেশীয় জনকে পেটের দরুন কৈবল্যপদ দিবে, না দেশে বিনা স্বার্থে এক সমাজ ধর্ম্ম যাহাতে প্রচার হয় তাহার চেষ্টা বিধি মতে করিবে। ব্রাহ্মণবেশধারীর পদধূলি লইয়া আর স্বর্গে যাইও না—গৈরিকধারীকে আর পয়সা দিয়া উহার রস

বাড়াইয়া রসবতীর গর্ভস্রাব করাইও না—টিকিদাসকে বৃত্তি দিয়া আর দেশে বৃথা ভিখারীদল দলভুক্ত করিও না—তেত্রিশ কোটি দেবতা প্রস্তুত করিয়া আর পয়সা উপার্জ্জন করিও না। তুমি নিয়মের দ্বারা আত্মোন্নতির চেষ্টা কর, তাহা হইলে অন্যের উন্নতি সাধন করিতে পারিবে। বাপু কেবলচাঁদ! আর বোধ হয় তোমায় কিছু বলিতে হইবে না—তবে আমি এখন আসি।

কেবলচাঁদ। গুরুদেব! আর কিছুই বলিতে হইবেনা, যথেষ্ট হইয়াছে।

মহাপুরুষ। আবার অন্যকে গুরু বলিতেছ। প্রভু হর ওরফে হরি যিনি গুরু হন, তিনিই কেবল গুরুপদ বাচ্য হন। তবে যদি ভাগ করিয়া লও, তুমি বলিতে পার, যেমন পিতা অষ্ট প্রকার হন। কিন্তু কেবলচাঁদ, জন্ম দাতা পিতাই যথার্থ পিতা হন, অন্য সপ্ত প্রকার পিতা নকল হন। প্রভু হর ওরফে হরি যথার্থ অবতার হন, অন্য গুলি হরির অবতার অর্থাৎ নকল হন। বাপু কেবলচাঁদ! তোমার দেহ আপাততঃ ক্ষীণ হয়, আর অধিক বাক্য ব্যয়ে প্রয়োজন নাই। প্রভু হর ওরফে হরি যিনি গুরু হন, তিনি তোমার মঙ্গল বিধান করুন।

মহাপুরুষ ও কেবলচাঁদ গৃহ হইতে চলিয়া গেল।

প্রণেতা। বাপু সর্ব্বজ্যেষ্ঠ! তুমি এখন বুঝিতে পারিলে যে, মানব কি প্রকারে সজীব হয়। রস ব্যতীত মানব সজীব থাকিতে পারে না, রস শুষ্ক হইলে মানবের সমস্ত ইন্দ্রিয় শুষ্ক হইয়া যায়। রস ও অন্ন এক হয় ইহা তুমি বিশেষরূপে বিদিত থাক, তবে তোমায় দেশীয় অন্নের কথা কিছু বলি শুন ঃ—

উত্তরবাসী শিকারী হন, দক্ষিণবাসী হলধারী হয়। উত্তর প্রদেশে অতিরিক্ত হিমের কারণ মৃত্তিকা অত্যন্ত শক্ত হয়, পরে এত বেশী হয় যে, মৃত্তিকা রূপান্তর হইয়া প্রস্তরে পরিণত হয়।

প্রস্তরোপরি ক্রমান্বয়ে তুষার পড়িবার কারণ ধবল গিরি বলিয়া কথিত হয়। ধবলে ধবল পুরুষ বাস করেন, কৃষ্ণ পুরুষ বাস করিতে পারেনা। ধবল মৃত্তিকাতে চাষ চলে না, ইহার কারণ ধবল পুরুষ চাষী নন। ধবল মৃত্তিকা বলিলে একটুকু গোলমাল হয় কিন্তু তাহা নয়।

তুষার ভাসিতে ভাসিতে এবং গড়াগড়ি দিয়া গলিতে গলিতে সূর্য্যের সহিত পিরীত করে; সূর্য্যের পিরীতে এত মুগ্ধ হয় যে, পূর্ব্বাবস্থা ভুলিয়া যায়, পূর্ব্বাবস্থা ভুলিয়া যাইয়া সূর্য্যের কৃপায় রূপান্তরিত হয়, যে স্থানে যে রকম পিরীত অবস্থা করে, সে স্থানে তুষার সে রকম রূপ ধারণ করে। জলে মৃত্তিকা আরও গোলমাল হয়, কারণ মৃত্তিকা আইসে কোথা হইতে—তাহা নয়। সূর্য্য পিরীত করিয়া রস গ্রহণ করে, রস গ্রহণে এত রসাস্বাদন পায় যে, আর ছাড়িতে পারে না, জমাট্ হইয়া যায়, এবং ঐই জমাট নানা রূপ ধরে, ফলতঃ জাগতিক জনের দ্বারা উহা নানা রূপে বর্ণিত হয়।

ধবল পুরুষ আমিষভোজী হন, কারণ আমিষ ব্যতীত তথায় অন্য কোন রকম অন্ন নাই। দুই একটা পাঁটা বলিবে, গাছের দুধে জীবন ধারণ করে, ইহা যে অযথা তাহা নয়, কিন্তু অনেক পরের কথা, কারণ যথায় বাসোপযোগী স্থান হইয়াছে তথায় এই বিধি কতকটা চলে, তথাচ শীল মৎস্য ব্যবহার করিতে হয় ও শীল মৎস্যের চর্ম্মে শরীরকে আচ্ছাদন করিতে হয়। শীল মৎস্য ও ধবল ভল্লুক আরও অগ্রে হয়। তাঁহার মহিমা কি অদ্ভুত। যথায় যেটি আবশ্যক হয়, তথায় সেটি বর্ত্তমান আছে। স্বভাব নিয়মের রহস্য অত্যুৎকৃষ্ট হয়। যত দিন মানব স্বভাব নিয়মে বদ্ধ আছে, তত দিন মানব স্বাভাবিক আনন্দে আনন্দিত আছে, কিন্তু যেই দিন স্বভাব হইতে স্খলিত হইল, সেই দিন হইতে দুর্দ্দশা ইহা নিশ্চয় জানিবে বাড়িল।

ধবল পুরুষ অত্যন্ত পরিশ্রমকারী হন, কারণ পরিশ্রম না করিলে অন্ন চলিবে না, ইহার কারণ অত্যন্ত বলবান পুরুষ হন।

পশু আহার ও পশুরচর্ম্মে গাত্রাচ্ছাদন বিধি ধবল পুরুষদিগের ভিতর প্রবল হয়, ইহার কারণ উঁহারা নিম্নপ্রদেশের লোকের উপর সহজে প্রভুত্ব স্থাপন করিতে সক্ষম হন। অনেক ঢেঁকি বলিবে, নিরামিষ ভোজী অনেক বীর আছে, কিন্তু তাহার এইটী প্রথমে জানা আবশ্যক যে নিরামিষভোজী স্বাধীন পুরুষ হয়, না পরাধীন পুরুষ হয়, না নিরামিষভোজী আমিষভোজীর দ্বারা শিক্ষিত হয়, যদি ইহা ঠিক হয়, তাহা হইলে নিরামিষভোজী বীর হইতে পারে না। জগতে কোথায়ও স্বাধীন রাজা নিরামিষভোজী নাই, যাঁহারা আমিষভোজী হন, তাঁহারাই স্বাধীন রাজা বলিয়া চিরকাল জগতে কথিত হন।

পক্ষীর ভিতর শ্যেন রাজা হয়, মৎস্যের ভিতর তিমিঙ্গিল রাজা হয়, পশুর ভিতর সিংহ রাজা হয়, মানবের ভিতর আমিষভোজী ধবল-পুরুষ রাজা হন। অদ্যাবধি আমিষভোজী স্বাধীন রাজা বলিয়া চলিয়া আসিতেছে এবং চিরকাল যে এই বিধি চলিবে ইহার কোনও সন্দেহ নাই। তবে উচ্ছিষ্ট ভোজী yellow dog's মতে বৈপরীত্য লক্ষিত হয়, কারণ অনিয়ম হইলে উহাদের মজা বৃদ্ধি পায়। যে দেশে অনিয়ম বেশী আছে, সে দেশে yellow dog বেশী হয়। চীনদেশে Boxer বৃদ্ধি পাইবার কারণ চীন হতশ্রী হইল। যদি ভারতবর্ষে নোবল বৃটন্ নিয়ম রক্ষা না করিতেন, তাহা হইলে yellow dog's ও গুলিসুতার কামড়ানিতে অধিকাংশ জন অকালে মৃত্যু মুখে পতিত হইত, আর গোলামি আরও বৃদ্ধি পাইত।

বঙ্গদেশের পিতা ও মাতা, সন্তানকে ও সন্ততিকে গোলাম করিবার হেতু হন, কারণ পিতামাতাতে গোলামি বীজ নিহিত

আছে। পঞ্চজন কায়স্থ ও ব্রাহ্মণ গাধিপুর হইতে প্রথমে বঙ্গ দেশে আগমন করেন, কিন্তু উঁহারা সস্ত্রীক আসেন নাই। যদিও দুই এক খানি পুস্তক সস্ত্রীককে প্রমাণ করিবার দরুন আপাততঃ প্রস্তুত হইয়াছে কিন্তু ইহা যে অলীক হয় ইহার কোন ভুল নাই। তবে বলিলেও কোন দোষ নাই যখন উঁহাদিগের সন্তান ও সন্ততি বঙ্গ-দেশীয় জনেতে অদ্যাবধি দান ও গ্রহণ করিতেছেন। বহু বিবাহের ফল যে কি আশ্চর্য্য হয় তাহা কুলীন কুল সর্ব্বস্বতে পাইবেন।

কুলীনেরা অর্থের খাতিরে বহু বিবাহ করে এবং উহারা অর্থের অভাবে বহু বিবাহের স্বামীতে উহাদের কন্যা দান করে, কিন্তু উভয়ের ফল যে কি উৎকৃষ্ট রহস্য তাহা প্রকাশ্য লেখা অপেক্ষা অনুভাবের দ্বারা বেশী জানা যাইতে পারে, তবে অষ্টশত বৎসরের ভিতর পঞ্চজন কায়স্থ ও পঞ্চজন ব্রাহ্মণ হইতে আপাততঃ পঞ্চকোটীজন হইয়াছে ইহাই বলিতে পারি। কুলীন পুত্রেরা মামার অন্নে চিরকাল প্রতিপালিত হয়, ইহার কারণ ইহাদিগকে পরপুষ্ট বলিলেও অত্যুক্তি হয় না। ইহাদের স্বর অর্থাৎ নাম cog noman ব্যতীত আর কিছুই নাই, যদি স্বর বিহীন হইত, তাহা হইলে কুলি অপেক্ষাও নীচ হইত এবং অন্ন বিহনে শূন্য হইত। কুলীনেরা মাণিকতলার ষাঁড় হয়, জন্ম দিতে প্রস্তুত আছে, অন্ন দিয়া প্রতিপালন করিতে প্রস্তুত নাই। বঙ্গদেশে কুলীনের মান্য সর্ব্বত্র আছে ইহার কারণ কুলীনেরা সামাজিক সভ্যতা কিছুই গ্রাহ্য করে না, কারণ পুত্রটি পিতার নাম লইলেই পিতা যথেষ্ট আমোদ অনুভব করে। মেটিয়াবুরুজের নবাব অর্থ ব্যয় করিয়া স্ত্রীলোকের আমোদ যাহা ভোগ করিতে পারেন নাই, বঙ্গ কুলীনেরা বিনা অর্থ ব্যয়ে সেই প্রকার আমোদ অনায়াসে আনন্দের সহিত নির্ব্বাহ করিতেছে।

পরদেশে স্বাধীনচেতা পুরুষের আদর সর্ব্বত্র হয়। যখন

স্বাধীনচেতা পুরুষ গৃহে অন্নাভাবে প্রপীড়িত হন, তখন অন্ন অন্বেষণে পরদেশে গমন করেন। পথ কষ্ট কি ভয়ানক দুঃখবহ তাহা প্রকাশ্য লেখা অপেক্ষা অনুভবের দ্বারা অধিক জানা যাইতে পারে। অত্যন্ত দুঃখের পর সুখের আদর অত্যন্ত হয়। স্বাধীনচেতা পুরুষ যিনি গৃহে অন্ন পাইতেন না, তিনি পরদেশে যাইবামাত্রই জামাতা হইলেন ও মহা আদরে শ্বশুরালয়ে বসিয়া বিনা পরিশ্রমে অন্ন পাইতে লাগিলেন, ইহার কারণ তিনি আর স্বদেশে ফিরিয়া যান না, খালি পরদেশে সন্তান ও সন্ততি বৃদ্ধি করেন। স্বাধীনচেতা পুরুষের রেতের গুণ এত উৎকৃষ্ট হয় যে, দেশীয় সন্তান ও সন্ততি অপেক্ষা স্বাধীনচেতা পুরুষের সন্তান ও সন্ততি সর্ব্ববিষয়ে অনেক ভাল হয়। স্বাধীনচেতা পুরুষকে পরদেশীয় স্ত্রীলোকেরা অর্থাৎ পরাধীন স্ত্রীলোকেরা গ্রহণ করিতে অত্যন্ত ইচ্ছুক হয়, যদিও স্বাধীনচেতা পুরুষ আপনার দেশীয় পুরুষ অপেক্ষা সর্ব্বাংশে হীন পুরুষ হন। মুমূর্ষু সিংহ লক্ষ চতুর শৃগাল অপেক্ষা বলবান হয়। কুলীন পুত্রেরা ইহার আদর্শের স্বরূপ রহিল।

ব্রাহ্মণদের কুল কন্যাগত হয়, কায়স্থদের কুল পূর্ব্বে কন্যাগত ছিল, কিন্তু মহাত্মা পুরন্দ খাঁ হইতে কায়স্থদের কুল পুত্রগত হইয়াছে, এবং আপাততঃ ইহাই চলিতেছে। জগতের কুল সর্ব্বত্র কন্যাগত হয়, এইটী যে বীজ ঠিক রাখিবার জন্য হয়, ইহার কোনও ভুল নাই। বঙ্গদেশে ব্রাহ্মণের ভিতর এই প্রথা প্রচলিত আছে, কিন্তু ইহা থাকা ও না থাকা প্রায় সমান হইয়াছে, কারণ পঞ্চজন আদিম ব্রাহ্মণগণ বঙ্গ দেশীয় জনের কন্যাদিগকে গ্রহণ করেন এবং ঐই সমস্ত কন্যাদিগের গর্ভে যাঁহারা জন্ম গ্রহণ করিয়াছিলেন তাঁহারাই আপাততঃ কুলীন বলিয়া কথিত হন। ব্রাহ্মণের কুল কন্যাগত বলিয়া কুলীনে কন্যা দান করিতেন কিন্তু কুলীন আপাততঃ প্রকৃত কুলীন নাই, অন্য ভাব ধারণ করিয়াছেন, কারণ অন্য দেশের স্ত্রী হইতে এখনও পুত্র উৎপাদন

চলিতেছে। স্বাধীনচেতা পুরুষেরা এই সমস্ত সন্তান ও সন্ততিকে জারজ অর্থাৎ coloured কহেন। যদি স্ত্রী ও পুরুষ এক বীজের না হয় তাহা হইলে বীজের ফল বাস্তবিক অন্যরূপ ধারণ করে।

ইউরোপের বীজ বুয়ার ও এমেরিকান জগতে এত বড় বীর বলিয়া গণ্য হইতেন না, যদি উঁহারা স্বদেশীয় স্ত্রীতে সন্তান উৎপাদন না করিতেন। উঁহারা যদি দেশীয় স্ত্রীতে অর্থাৎ এমেরিকার ও আফ্রিকার আদিম নিবাসিনীতে সন্তান উৎপাদন করিতেন, তাহা হইলে নিশ্চয়ই ইউরোপের বীজের বীর্য্য হইতে স্খলিত হইতেন, এবং উঁহারা আর রণক্ষেত্রে ইউরোপের বীর্য্য দেখাইতে পারিতেন না।

কাবুলে বেদানা হয়, বেদানার দানা পেশোয়ারে বপন করিলে মস্কট হয়। আবার কাশ্মীর হইতে পাটনা পর্য্যন্ত বেদানার দানা বপন করিলে ডালিম হয়, কিন্তু বঙ্গদেশে বপন করিলে কুরকুটে দানাদার খালি ডালিম নাম হয়। এক বীজ স্থান বিশেষে নানা রকম ফলে পরিণত হয়। যে দেশের বীজ হয় সে দেশের পাত্রে ফেলিলে এক ফল হয়। কায়স্থের কথা আর কি বলিব যখন সমস্ত কুলীনের প্রথা এক প্রকার হয়।

পঞ্চজন কায়স্থ ও পঞ্চজন ব্রাহ্মণ যদি দান ও গ্রহণ নিজের ভিতর করিতেন, তাহা হইলে অদ্য প্রত্যক্ষ দেখিতে পাইতেন যে একটী বীজের ফল কি উৎকৃষ্ট হইত।

বিহারী মিত্র একটী European girlকে বিবাহ করিল এবং বিহারী মিত্রের ঔরসে ও European girl's গর্ভে কয়েকটী সন্তান ও সন্ততি হইল, এই সন্তান ও সন্ততি কি European father and mother's সন্তান ও সন্ততির সহিত সমতুল্য হইতে পারে, কখনই নয়, সমস্ত বিষয়ে হীন হইবে। তবে আলোক এইটী ঠিক

থাকিবেক, কিন্তু চন্দ্র আলোক ও প্রদীপ আলোক দুইটী আলোক নিশ্চয় হইবেক।

পঞ্চজন কায়স্থ ও ব্রাহ্মণ যদি অদ্য হইতে পঞ্চজনের ভিতর দান ও গ্রহণ করেন, আর মহাত্মা নিত্যানন্দ রায়ের বাহাত্তর পুত্রেরা ও ছয় ঘর মৌলিকেরা যদি নিজের ভিতর দান ও গ্রহণ করেন, এবং একটী করিয়া বংশাবলী কার্য্যালয় যদি সকলে স্থাপন করেন, তাহা হইলে একশত বৎসরের ভিতর বঙ্গের শ্রী আর এক প্রকার হয়।

বঙ্গের কুলীনেরা বিবাহাবধি গোলাম হয়, মাতা আর গোলাম কারণ পর অন্নে প্রতিপালিত। ইহাদিগের পুত্র ও কন্যা সমূহ আর কত নীচ অন্তঃকরণের হয় কারণ ছুচোর গোলাম চামচিকা হয়। গৃহস্থের সমস্ত নীচ কার্য্য ইহাদিগের দ্বারা নিষ্পন্ন হয়। গৃহ নাই, অন্ন নাই, অর্থ নাই, বিদ্যা নাই, বুদ্ধি নাই, যুক্তি নাই কিন্তু বিবাহ বহু আছে আব সন্তান ও সন্ততি বহু আছে। গোলামি ব্যতীত ইহাদিগের আর অন্য কিছুই উপায় নাই, ইহার কারণ গোলাম বৃত্তিতে ইহারা বড় নিপুণ হয়। বঙ্গদেশে কুলীনের সংখ্যা অত্যন্ত বেশী হয়, এমন কি বার আনা বলিলেও অত্যুক্তি হয় না—কারণ বহু স্ত্রী হেতু বহুজনের দ্বাবা চাষের জমির চাষ নিষ্পন্ন হয় অর্থাৎ চাষের জমির চাষ প্রায় পতিত থাকেনা।

বঙ্গদেশে অবিবাহিত ও অবিবাহিতা কন্যা ও পুত্র কেহই নাই, কারণ মাসিক সাত টাকাতে দিনগত পাপ ক্ষয় হইতে পারে, কিম্বা domesticated Son-in-law' হইয়া কামকূপে কাল যাপন করিতে পারে। স্ত্রী চাকরাণী হয়, রন্ধনী হয়, গৃহিণী হয়, স্ত্রী পুত্রোৎপাদনকারিণী হয়, ফলতঃ চারিধারে স্ত্রী বর্ত্তমান থাকে। স্ত্রী উচ্ছিষ্ট ভোজিনী হইয়া স্বামীর অর্থ ব্যয়ে কুণ্ঠিত হয়, কারণ স্বামী

অন্য স্ত্রী গ্রহণ করিতে পারে। বঙ্গদেশে বিবাহের অভাব নাই, গরু পার করিতে যদি কাহারও কষ্ট বোধ অনুভব হইতে পারে কিন্তু কুষ্মাণ্ডের হস্তে কন্যারত্ন দান করিতে পিতা মাতা আদৌ কোনরূপ কষ্ট অনুভব করেন না। বঙ্গদেশে কন্যা পার ও গরু পার উভয়ই সমান হয়।

বঙ্গদেশীয়জন যদি মাসিক পঞ্চাশ টাকা আয় না থাকিলে বিবাহ করিব না ইহা স্থির করেন, আর কন্যার অভিভাবকেরা যদি পঞ্চাশ টাকা আয়ের কম পাত্রতে কন্যা দান না করেন, তাহা হইলে গোলাম সংস্কারের লোপ হইবার সম্ভাবনা আছে। সংস্কার বিষয়ে হয়, বিষয়ে অন্ন প্রস্তুত হয়, অন্নে রেত হয়, রেতে সন্তান উৎপাদন হয়।

এপাশ ওপাশ যুবকেরা যেন অভিভাবকের কুহকে কিম্বা অর্থের লোভে বিবাহ না করে, কেননা এপাশ ওপাশ রাস্তায় গড়াগড়ি যায়। এপাশ ওপাস যুবকেরা অভাবের কারণ moral principle ঠিক রাখিতে পারে না, যে প্রকারে হউক অর্থ উপার্জ্জন করিতে বাধ্য হয়। যদি অর্থ উপার্জ্জন করিল, পিতা মাতা আনন্দে নৃত্য করিতে লাগিল, এবং আত্মীয় ও কুটুম্ব ও প্রতিবেশী তাহাকে বড় intelligent and clever অর্থাৎ বুদ্ধিমান ও চতুর যুবক কহিল, কিন্তু যুবক যদি sound হইল, তাহা হইলে যুবক অন্তরে কি ভয়ানক মর্ম্ম বেদনা ভোগ করিল।

যত দিন যুবক কর্ম্মক্ষেত্রে না দক্ষতা দেখাইতে পারে ও সৎব্যবহারে অর্থ উপার্জ্জন করিতে না পারে তত দিন যুবকের উচিত হয়না বিবাহ করা, যদি করা হয়, তাহা হইলে যুবক গোলামির ও জুয়াচুরির আশ্রয় লইতে বাধ্য হয়, অতএব যুবকের বিবেচনা করিয়া বিবাহ করা বিধেয়। মাতা ও পিতা হইতে বঙ্গদেশে গোলাম প্রস্তুত

হয়। ( এই স্থানে চিন্তা-রহস্যের বিবাহ বিচার ও প্রেম-রহস্যের স্বামী ভক্তি অনুগ্রহ করিয়া আনিবেন না, কারণ কি প্রকারে বঙ্গদেশে গোলাম প্রস্তুত হয়, তাহারই কথা হইল। যথায় যেটি আবশ্যক হয়, তথায় সেটি ব্যবহার্য্য।)

ধবলপুরুষেরা পশু পালন করিয়া ও পশুর লোমে গাত্রাচ্ছাদন করিয়া মহানন্দে জীবন অতিবাহিত করিতেন। কালক্রমে ক্রমশঃ অভাব আসিয়া উপস্থিত হইল, অভাবে স্বভাব নষ্ট হইল, যত স্বভাব নষ্ট হইতে লাগিল, সঙ্গে সঙ্গে তত অভাব বৃদ্ধি পাইতে লাগিল। অভাবে বুদ্ধি ছুটিল, বুদ্ধিতে উপায় উদ্ভাবন হইল, উপায়ে পুরুষকার আসিয়া যোগ দিল, ফলতঃ পুরুষকারের ফল ফলিতে লাগিল। ফলে আশা বৃদ্ধি পাইল, আশাতে যাওয়া ও আসা বিশেষরূপে বৃদ্ধি হইল, ফলতঃ কালক্রমে আসা বৃদ্ধি রহিল, গৃহে ফিরিয়া যাওয়া লোপ হইল।

দক্ষিণবাসিনী সন্নতে ধবল পুরুষকে প্রেমডোরে বাঁধিল, এবং উহার সৎ বুদ্ধিকে হরণ করিল বস্তুতঃ দক্ষিণবাসী গোলাম হইল। ধবল পুরুষ রাজা উপাধি লইল ফলতঃ আরও আনন্দ ছুটিল। এক স্থানে বহু রকম দ্রব্য মিলিল, কিন্তু দুঃখের বিষয় ইহাতে আরও দ্বিগুণতর অভাব বৃদ্ধি পাইল। যত উচ্চবৃত্তি সমস্ত ধবল পুরুষের রহিল, এবং যত নীচ বৃত্তি সমস্ত কৃষ্ণবর্ণ পুরুষের রহিল। ধবল পুরুষের ঔরসে ও দক্ষিণ বাসিনীর গর্ভে যাহারা জন্ম লইল, তাহারা মধ্য বৃত্তিতে রহিল, আর যাহারা দক্ষিণবাসীর ঔরসে ও উত্তরবাসিনীর গর্ভে জন্মিল, তাহারা অতি নীচ বৃত্তিতে রহিল।

ধবলপুরুষ মজা লুটিতে লাগিল, মজাতে শান্তি আসিয়া উপস্থিত হইল। নানারকম জ্ঞান আসিয়া যোগ দিল, জ্ঞানে আবশ্যকতা বাড়িল, আবশ্যকতাতে বিজ্ঞান উপস্থিত হইল, বিজ্ঞানে

নূতন আবিষ্কারের প্রাদুর্ভাব বাড়িল। দেশজাত দ্রব্য ও art, industry, manufactory জাত দ্রব্য রাজ বংশীয়দের অভাব মোচন করিতে পারিল না। এইবার রাজবংশীয়েরা দিগ্‌দিগন্তে চলিল। বাণিজ্য সুরু হইল, দেশে আমদানি ও রপ্তানী চলিল। ধবল পুরুষের ব্যবস্থা, বিধি, অর্থ, চারিধারে ব্যাপিল, দিন দিন অভাব আরও বৃদ্ধি পাইল, পর দেশ আক্রমণ সুরু হইল, জয়ঢাক সর্ব্বত্র বাজিল, সঙ্গে সঙ্গে খরচ অত্যন্ত বৃদ্ধি পাইল।

নানা রকম কর লোকের উপর চাপিয়া বসিল। ধনী ধনী হইতে লাগিল, গরিব আরও গরিব হইতে লাগিল। রাজবংশীয়েরা অত্যন্ত বাবু হইল, দেশীয় গরিবেরা অত্যন্ত ক্ষীণ হইল, অনেক পর দেশীয়েরা আসিয়া দেশীয় গরিবের সমস্ত ভাত ভিক্ষা ছিনিয়া লইল। পর দেশীয়েরা বলিষ্ঠ ও পরিশ্রমকারী বলিয়া রাজ বংশীয়দের নিকট অত্যন্ত আনন্দের সামগ্রী হইল, রাজবংশীয়েরা আর কুটটি নাড়িতে ভালবাসিল না, কারণ উঁহাদের হুকুমে অপরের দ্বারা সমস্ত কার্য্য সাধিত হইতে লাগিল। প্রধান প্রধান সর্ব্ব বিভাগের কার্য্য খালি রাজবংশীয়দের রহিল। নৃত্য, গীত, রং তামাসা, সুখের খাতিরে দেশ পরিভ্রমণ, স্ত্রী সম্ভোগ, ঈর্ষা, দ্বেষ, অভিমান, অহঙ্কার, সব এক ও এক সব আসিয়া রাজবংশীয়দিগকে ঘেরিল।

মহাজনের কুঠিও চারি ধারে ব্যাপিল, কোষাগারে স্বর্ণ ও রৌপ্য অভাব হইল, এইবার ব্যাঙ্কনোট ছুটিল। রাজবংশীয়েরা আরও যত বাবু হইল, তত আরও ব্যাভিচার বাড়িল। দলাদলি চলিল, art, industry, manufactory, commerce অর্থাৎ বাণিজ্যে রাজধানী গুল্‌জার হইল, দেশজাত অন্ন কমিয়া গেল, পর দেশজাত অন্ন বাড়িয়া উঠিল। আমদানি অন্ন রহিল, রপ্তানি বাবুয়ানা সামগ্রী

হইল। গৃহে গৃহে ক্ষুদ্র ক্ষুদ্র জগৎ প্রকাশ পাইতে লাগিল, আনন্দ অপার ছুটিল, অকাল মৃত্যু বাড়িল, স্ত্রীলোক পর পুরুষ ধরিল, আচার্য্যের প্রাদুর্ভাব হইল, নানা রকম ceremony মাটী ভেদ করিয়া উঠিল, পয়সার শ্রাদ্ধ চলিল, রাজবংশীয়েরা ধনে ও প্রাণে ক্ষীণ হইল, পর দেশ সকল একে একে হস্ত হইতে বাহির হইল, দেশে art, industry, manufactory, education, science পূর্ব্ব সভ্যতার চিহ্নের স্বরূপ পড়িয়া রহিল। অন্নের অভাব হইল, দলে দলে বিবাদ বাড়িল, এবং তলবারির ঝন্ ঝনি চলিল। ভাড়া করা লোকের প্রাদুর্ভাব হইল, এবং বহুলোকের অকাল মৃত্যু ঘটিল। শ্রমশীল শীলতা গুণে অর্থাৎ নম্রতা গুণে অহঙ্কারী অশ্রম-দুঃশীলের স্কন্ধে চাপিল বস্তুতঃ শ্রমশীল রাজা বলিয়া কথিত হইল।

শ্রমশীল না হইলে বীর পুরুষ হয় না, বীর পুরুষ না হইলে শীলতা গুণ আসেনা। শীলতা গুণ না আসিলে অপর জন মুগ্ধ হয় না। অপর জন এক জনের কার্য্যে মুগ্ধ না হইলে একতা হয় না, একতা না হইলে শক্তি হয় না এবং শক্তি না থাকিলে শ্রম-শীল হয়না। জগতে যাঁহারা শ্রমশীল হন তাঁহারাই অশ্রমদুঃশীলের স্কন্ধে চিরকাল বিরাজ করেন। ইহাই জগতের উত্থান ও পতন বলিয়া বিহারী মিত্রের দ্বারা কথিত হইল ফলতঃ এই নিয়ম স্বাধীনের ও পরাধীনের জন্য চিরকাল ঠিক রহিল।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ ! তুমি পরাধীন লোক হও, অতএব এই স্বাধীন জনের বিধি তোমার নয়। স্বাধীন জন অন্য প্রদেশ হইতে অন্ন আনিতে পারেন যতদিন তলবারির ব্যবহার রাখিতে পারেন। তুমি অন্য দেশ হইতে অন্ন আনিতে পারনা, ইহার কারণ তোমার দেশজাত অন্ন ত্যাগ করা বিধেয় নয়। তোমার লক্ষ্মী ধান্য হয়, এবং তুমি চিরকাল ধান্যকে লক্ষ্মী বলিয়া পূজা করিয়া আসিতেছ। যাহার

গৃহে মরাই রহিল, সে প্রকৃত লক্ষ্মীবান পুরুষ হইল। হীরা, জহরত, স্বর্ণ, রৌপ্য পরাধীন জনের লক্ষ্মী হয় না। art, industry, manufactory ও commerce পরাধীনের ধন নয়, কারণ স্বাধীনজনেরা এই বৃত্তি করিয়া থাকেন। উহাঁদের সহিত competition করা পরাধীন জনের কার্য্য নয়, কারণ স্বাধীনজন কোন কালে কোন বিষয়ে পরাধীনের নিকট পরাস্ত হন নাই, যদি হইতেন, তাহা হইলে স্বাধীন হইতে পারিতেন না। যত দিন স্বাধীনজন স্বাধীন থাকিবেন ততদিন সর্ব্ব বিষয়ে পরাধীনের অপেক্ষা শ্রেষ্ঠ থাকিবেন। স্বাধীন জন অপর দেশে কৃষি কার্য্য নীচ বৃত্তি বলিয়া করেন না, কিন্তু দুই একটী করিয়া থাকেন, যেমন tea, indigo. এই দুইটী করেন, কারণ স্বাধীন জনের পরিশ্রম ও অর্থ ব্যয়ের ফল ইহাতে ফলে। পরাধীনেরা সাত টাকাতে বাবুয়ানা করিয়া চলিতে পারে, কিন্তু স্বাধীন জনের একশত টাকাতে অতি কষ্টে চলে। তোমাদের দেশের লোক ভাষা শিখিয়া অহঙ্কারে ফুলিয়া কাতনার মতন ভাসিতেছে, কিন্তু সর্ব্বজ্যেষ্ঠ! যখন দিন দিন ক্রমশঃ স্রোত বৃদ্ধি পাইতেছে, তখন কাতনার কি ভয়ানক দুর্দ্দশা হইবে।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ! তোমার দেশের রশুয়া বামুন দিন দিন লোপ পাইতেছে, কারণ পরদেশী লোক আসিয়া উহাদের অন্ন ছিনিয়া লইতে সুরু করিয়াছে। তোমার দেশের সূত্রধরের বৃত্তি পরদেশী আসিয়া প্রায় লোপ করিতে বসিয়াছে। গাড়োয়ান, রাজমিস্ত্রী, মেতর, নফর, তন্তুবায়, চর্ম্মকার ইত্যাদি প্রায় লুপ্ত হইয়া আসিল। তোমার দেশে কলম ও মুখের দৌড় খুব বৃদ্ধি পাইতেছে, আপাততঃ যে যত দৌড়িতে পারিতেছে, সে তত অন্ন সংগ্রহ করিতেছে, কিন্তু বাপু সর্ব্বজ্যেষ্ঠ! দৌড়িবার স্থান দিন দিন অতি সংকীর্ণ হইয়া আসিতেছে। পঞ্চবিংশতি বৎসর পরে গাত্রে গাত্রে

ঘর্ষণ হইবার পূর্ণ সম্ভাবনা আছে, যদি স্থানের অভাব হয়, তাহা হইলে কলমের ও মুখের কি দুর্দ্দশা হইবে, একবার দূরদর্শী হইয়া চিন্তা করিয়া দেখ।

একবৃত্তিতে অধিক জন যাইলে সকলকার কষ্ট হয়, এক নদীতে অধিক খাল খনন করিলে নদীটি শুষ্ক হইয়া যায়, পরে খাল গুলিও শুষ্ক হইয়া পড়ে, ফলতঃ অর্থ ব্যয় ও পরিশ্রম বৃথা হয়। বাপু সর্ব্বজ্যেষ্ঠ! তোমার দেশে এখন কেতাবঘরের প্রাদুর্ভাব অত্যন্ত বেশী হইয়াছে। অনেকে ইহাকে healthy sign কহে, কিন্তু বিহারী মিত্র তাহা কহেনা, কারণ তোমার দেশের প্রধান কেতাবঘর যাহা হইতে অন্য সমস্ত হইয়াছে, তাহাই প্রায় লুপ্ত হইতে বসিয়াছে। ঘরে ধরে কেতাব পাইলে কে কষ্ট স্বীকার করিয়া প্রধান কেতাব ঘরে যাইবে, কিন্তু এইটি জ্ঞান নাই যে প্রধান কেতাব ঘরটি যাইলে শাখাগুলি আপনি শুকাইয়া যাইবে, তখন কি করিয়া ঘরে ঘরে কেতাব মিলিবে।

দক্ষিণ ও পূর্ব্ববাসী চিরকাল পরাধীন বলিয়া কথিত হয়। উত্তর ও পশ্চিমবাসী চিরকাল স্বাধীন বলিয়া কথিত হয়। দুয়ের মিশ্রিতের ফল যদি স্বাধীন বৃত্তি লইতে চেষ্টা করে, তাহা সর্ব্বদা বৃথা হয়, কিন্তু ময়ূর ও ছাতারের নৃত্যের গল্প সর্ব্বদা মনে রাখিলে আর কষ্টভোগ করিতে হয় না। বাপু সর্ব্বজ্যেষ্ঠ! তুমি পরাধীন হও, তোমার কৃষিবৃত্তি ধরা অত্যন্ত আবশ্যক হয়, কারণ পরাধীনের কৃষি কার্য্য ব্যতীত অন্ন সঞ্চয় করিবার আর কোন উপায় নাই। তোমার দেশে এখন ডাবার প্রাদুর্ভাব হইয়াছে, হউক, যদি প্রবেশিকা অবধি পড়িয়া কৃষিবিদ্যা শিক্ষা করে তাহাতে তত ক্ষতি নাই।

যাহাতে কৃষিবিদ্যালয় স্থাপন হয় ইহার চেষ্টা কর, কারণ অন্ন প্রধান ধন হয়। দেশজাত অন্ন অপেক্ষা দেশের ধন আর

দ্বিতীয় নাই। তোমার দেশের লোক যাহারা কলমের ও মুখের বিদ্যা শিখিতে পরদেশে যায়, তাহারা যদি পরদেশ হইতে কৃষিবিদ্যা শিখিয়া আসে, তাহা হইলে দেশের অত্যন্ত উপকার হয়, সঙ্গে সঙ্গে পশুপালন শিক্ষাও অত্যন্ত আবশ্যক হয়, কারণ ইহাও অন্ন বলিয়া কথিত হয়। যাহাতে দেশে প্রচুর পরিমাণে অন্ন থাকে, ইহাই করা সর্ব্বতোভাবে বিধেয়, কারণ অন্নে দেহ হয়। বাপু সর্ব্বজ্যেষ্ঠ! দেশীয় অন্ন কি, বোধ হয়, এখন তুমি জানিতে পারিয়াছ। বাপু সর্ব্বজ্যেষ্ঠ! তুমি পূর্ব্বের খেঁ ছাড়িয়া দিয়াছ না ধরিয়া আছ?

সর্ব্বজ্যেষ্ঠ। আজ্ঞে, আমি ধরিয়া আছি, কারণ আপনার উপদেশে আমার মস্তক পরিষ্কার হইতেছে, আমি স্বরব্ধি ভঙ্গকারিণীর মতন ঢেঁকির মোকাতে নজর রাখিয়া অন্য সমস্ত শুনিতেছিলাম, ইহার কারণ আমি খেঁ হারাই নাই।

প্রণেতা। আমার উপদেশে তোমার মাথা মার্জ্জিত হইতেছে দেখিয়া আমি অত্যন্ত আনন্দ অনুভব করিলাম। বাপু সর্ব্বজ্যেষ্ঠ! তবে তুমি পূর্ব্ব কথা শুন :—

জীব নিত্য হয়। কীটাণুকীটে জীব আছে, এমন কি পরমাণু অপেক্ষা অতি ক্ষুদ্র ত্রসরেণুতে জীব আছে। বৃহদাকারের রূপান্তর এই অতি ক্ষুদ্র আকার হয়, আবার অতিক্ষুদ্রাকারের রূপান্তর এই বৃহদাকার জীব হয়। সংযোগে উৎপাদন শক্তি বৃদ্ধি পায়, বিয়োগে রূপান্তর শক্তি বৃদ্ধি পায়। উভয় অবস্থাতে জীবের শক্তি বর্ত্তমান লক্ষিত হয়, ইহার কারণ জীব নিত্য বলিয়া কথিত হয়। প্রস্তরে জীব আছে, কারণ হ্রাস ও বৃদ্ধি লক্ষিত হয়, অপিচ পাদপ পাদের দ্বারা পান করিয়া রক্ষা পায়। জীব সর্ব্বত্র হয়, এবং জীব আহারে জীব উৎপন্ন হয়। জীবে যদি শক্তির অভাব হইত

তাহা হইলে জীব ভক্ষণ করিলে যাহা উৎপন্ন হয়, তাহতেও শক্তি লক্ষিত হইত না।

রসে জীব হয়, জীবে সংস্কার হয়, সংস্কারে হিতাহিত জ্ঞান হয়। আহার, নিদ্রা, ভয়, মৈথুন স্বাভাবিক জ্ঞান জীবে নিহিত আছে। জ্ঞানেন্দ্রিয় ও কর্ম্মেন্দ্রিয় পরে প্রকাশ্যরূপে প্রকাশ পায়। এই সমস্ত আকারের অর্থাৎ দেহের গুণ হয়। আকারের আন্তরিক ও বাহ্যিক স্বাভাবিক শিক্ষার ফল নিয়ম হয়। আকার হইলেই নিয়মে বদ্ধ হইতে হয়। শিশুর জ্ঞানেন্দ্রিয় ও কর্ম্মেন্দ্রিয় প্রথমে প্রকৃত প্রস্ফুটিত হয় না, কিন্তু শিশু যদি আবার নিয়মের বাহির হয়, শিশু রূপান্তর হইতে কিম্বা আঘাত লইতে বাধ্য হয়, কারণ জীবে শক্তি বর্ত্তমান চিরকাল আছে।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ। যদি তুমি সূক্ষ্ম হিসাবে আরও উপরে উঠ, তাহা হইলে ব্যোম আসিয়া উপস্থিত হয়, এবং আমি যাহা কিছু প্রত্যক্ষ উদাহরণ দিয়া বলিলাম, তাহা সমস্ত অসত্য হয়। কিন্তু সর্ব্বজ্যেষ্ঠ! এইটি স্মরণ থাকে যে, ব্যোমে শূন্য আছে, এবং শূন্যের আকার আছে। শূন্যের আকার এত সূক্ষ্ম যে প্রত্যক্ষ উদাহরণ দিবার উপায় নাই, তবে অনুভবের দ্বারা জানিতে হয়। এই শূন্য হইতে সুরু করিয়া ক্রমান্বয়ে ঘুরিতে ঘুরিতে মোটা আকার হয়, শূন্যআকার ও মোটা আকার উভয়ে নিয়মে বদ্ধ আছে, কারণ উভয়ে আকার হয়। যাহা আকার তাহাই নিয়মে বদ্ধ হয়।

সর্ব্বজ্যেষ্ঠ! তবে যদি তুমি শূন্যের উপর উঠ, তাহা হইলে এক আসিয়া উপস্থিত হয় এবং এই এক এক হয়—তবে প্রকৃতি বিভ্রাট কেন হয়, এই কথা তুমি বলিতে পার—প্রকৃতি বিভ্রাট রসে হয়, রসে সংস্কার হয়, সংস্কারে হিতাহিত হয়। যদি উপরে এক হয়, তবে দ্বি আইসে কোথা হইতে, ইহা তুমি বলিতে পার।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ! এই মীমাংসা আমার অন্য রহস্যে প্রকাশুরূপে বর্ণিত আছে। তবে সংক্ষেপে কিছু বলি:—

এক বলিলে এক হয়, বহু বলিলে বহু হয়। নিজের উপর নির্ভর করে, যদি সংস্কারে বল, তাহা হইলে নিয়মে বদ্ধ আছে, এবং আমি যাহা বলিলাম, তাহা সমস্ত সত্য জানিবে, আর যদি সংস্কার অতীত হইতে পার, তাহা হইলে কিছুই নাই, সমস্তই এক হয়। বাপু সর্ব্বজ্যেষ্ঠ! তোমার কোন প্রকার আবশুক ব্যতীত, বোধ হয়, তুমি আমার নিকট আগমন কর নাই।

সর্ব্বজ্যেষ্ঠ। আমি আবশুক ব্যতীত কি কারণ আপনার নিকট আসিব।

প্রণেতা। আকার হইলেই সমস্তের আবশুক হয়, নিরাকার হইলে কিছুরই আবশুক নাই। যতক্ষণ আবশুক থাকিবে ততক্ষণ নিয়মে বদ্ধ থাকিতে হইবে। বোবা হইলে ভাল হইত কারণ পাষণ্ড সম্পাদকেরা প্রত্যহ যাহা করিতেছে, তর্ক ক্ষেত্রে আবার অস্বীকার করিতেছে, এবং উহাদিগের শিষ্য বদ্ধ পাষণ্ড আবার তাহা লইয়া জন সমাজে গৌরবান্বিত হইয়া প্রচার করিতেছে। আমি পূর্ব্বে বলিয়াছি, এই সমস্ত জনের পক্ষে রহস্য নয়, তবে তুমি যদি সত্য পথ অবলম্বন কর, আর বুক্তি ত্যাগ কর, তাহা হইলে রহস্য কি বুঝিতে পার, এবং তোমার পিতা যাহা আদেশ করিয়া গিয়াছেন, তাহাও অবলীলাক্রমে কার্য্যে পরিণত করিতে পার।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ! জাগতিক জনের সমস্ততেই আবশুক হয় বিশেষতঃ জ্ঞানেন্দ্রিয়ের ও কর্ম্মেন্দ্রিয়ের আবশুকতা বেশী হয়, কারণ বীজে সংস্কার নিহিত আছে এবং এই সংস্কারের দরুন হিতাহিতের আবশুক হয়, হিতাহিতের আবশুক হেতু পুরুষকারের আবশুক হয়, পুরুষকারের আবশুক হেতু প্রেমের আবশুক হয়। অহো কি আশ্চর্য্য

রহস্য! মানবে প্রেম। হে প্রভু যীশুখ্রীষ্ট! আপনি এই প্রেম মানবে প্রচার করিয়া সকল মানবকে এক করিবেন মনন করিয়াছেন। প্রেম না হইলে বন্ধু হয় না, বন্ধু না হইলে একতা হয় না, একতা না হইলে বল হয় না, বল না হইলে কার্য্য সিদ্ধি হয় না, কার্য্য সিদ্ধি না হইলে এক কি তাহাও অবগত হইতে পারা যায় না।

হে প্রভু যীশুখ্রীষ্ট আপনি ধন্য পুরুষ! আপনি এককে এক করিবার জন্য ব্যবহারে প্রেম বিস্তার করিয়া সর্ব্বজনকে এক করিতেছেন; সংস্কারকে এক করিতেছেন, এবং একে এক মিশাইতেছেন। অদ্যাবধি যাহা কোন মানব করে নাই, আপনি তাহা কার্য্যে পরিণত করিলেন। যদি আমার অনন্ত মুখ হইত, তাহা হইলেও আপনার গুণ কীর্ত্তন করিয়া শেষ করিতে পারিতাম না।

আপনি ঈশ্বরের প্রিয় পুত্র বলিয়া কথিত হন। অহো কি অদ্ভুত রহস্য! ঈশ্বর অর্থাৎ ঐশ্বর্য্য—ঈশ-ঐশ্বর্য্যে। আকার না হইলে ঐশ্বর্য্য হয় না। আপনি আকারের ভিতর শ্রেষ্ঠ পুরুষ হন, ইহার কারণ আপনি ঈশ্বরের প্রিয় পুত্র বলিয়া কথিত হন। পুত নামক নরক হইতে ত্রাণ করে যে, সে পুত্র। আপনি আপনার দেহকে ধ্বংস করিয়া পুত নামক নরক হইতে জাগতিকজনকে উদ্ধার করিয়াছেন, ইহার কারণ আপনার নাম স্মরণ করিলে নির্ব্বাণ-মুক্তি-মোক্ষ হয় আর পুনঃ জন্ম ভোগ করিতে হয়না, এবং পুনঃ জন্ম না হইলে পুত্র হয় না, আপনি তাহাও পুনরুত্থান হইয়া (resurrection) পূর্ণ করিয়া দিয়াছেন।

জাগতিক জনের উচিত হয় সূক্ষ্মের ও স্থূলের উন্নতি করা কারণ একটি নষ্ট হইলে অপরটি নষ্ট হয়, একটির উন্নতি হইলে অপরটির উন্নতি হয়, এবং একটির অবনতি হইলে অপরটির অবনতি হয় ফলতঃ পরস্পরের আধার আধেয়বৎ সম্বন্ধ হয়। বীজে সংস্কার হয়,

সংস্কারে হিতাহিত হয়, হিতাহিতে পুরুষকার হয়, পুরুষকারে প্রেম হয়, প্রেমে সিদ্ধি হয়, সিদ্ধিতে মুক্তি হয়। মুক্তি, ও বন্ধন নিজের হস্তে হয়, ইহার কারণ প্রথমতঃ বীজে সংস্কার আবশ্যক হয়। যদ্রূপ সংস্কার বীজে থাকিবেক, তদ্রূপ সংস্কার ফলে প্রকাশ পাইবেক। সমস্ত এক ইহা সত্য হয়, ইহার কারণ জাগতিকজন ব্যবহারে যাহাতে এক হয়, ইহা করা সর্ব্বতোভাবে আবশ্যকীয়।

জন্ম হইতে মৃত্যু পর্য্যন্ত এক ব্যবহার বিধেয়। পিতা ও মাতা যাঁহাদের হইতে জন্ম হয়, তাঁহাদের একনিয়ম প্রতিপালন করা অত্যন্ত কর্ত্তব্য হয়, কারণ তাঁহাদের সংস্কার বীজে নিহিত হয়, বীজে জন্ম হয় ইহা সর্ব্বসাধারণজন বিনা সন্দেহে ও তর্কে স্বীকার করিবেন। বীজ রসে উৎপন্ন হয়, অতএব এক প্রকার অন্নসেবা সর্ব্বতোভাবে
।

অগ্নিতে-আলোকে-তেজে বর্ণ হয়। বঙ্গদেশে চলন ভাষায় স্ত্রীলোককে আগুনের খাপ্‌রা কহে, অতএব বিবাহ বিবেচনা করিয়া করা বিধেয়। যথায় যোনি বিচার না করিয়া বিবাহ কার্য্য নিষ্পন্ন হয়, তথায় নানা প্রকার থাকের অর্থাৎ classএর উৎপন্ন হয়, এবং অবশেষে এই থাকই বহু জাত করিবার মূল হয়। বহু থাক হইলেই, বহু ব্যবহার হয়, বহু ব্যবহার হইলেই বহু সংস্কার হয়, বহু সংস্কার হইলেই বহু মতি হয়, বহু মতি হইলেই বহু গতি হয় অর্থাৎ বহু বর্ণ হয়। যথায় বহু বর্ণ কল্পিত হয়, তথায় একতার অভাব হয়, একতার অভাব হইলেই স্বর্গের অভাব হয়, স্বর্গের অভাব হইলেই নরক আসিয়া উপস্থিত [illegible] ফলতঃ বহুটি নরক হয়।

এক খাদ্য, এক বর্ণ, এক পোষাক, ও যথায় এক ধর্ম্মের অভাব লক্ষিত [illegible] তথায় নরক পূর্ণভাবে প্রকাশ পায়। মিশ্রিত বর্ণ, মিশ্রিত পোষাক, মিশ্রিত খাদ্য, মিশ্রিত ধর্ম্ম নরকবাসীদের যোগ্য

হয়। স্বর্গবাসী অমর কথিত হন, নরকবাসী মৃত্যুমুখে পতিত হয়। স্বর্গবাসী শ্বেতবর্ণ পুরুষ হন, নরকবাসী মিশ্রিতবর্ণ পুরুষ হয়। স্বর্গবাসী জয়ী বলিয়া কথিত হন, নরকবাসী পরাজয়ী হয়। স্বর্গবাসী সর্ব্বকার্য্যে জয় লাভ করেন, নরকবাসী সর্ব্বকার্য্যে পরাজিত হয়। স্বর্গবাসী ত্রিনেত্রধারী হন, নরকবাসী দ্বিনেত্রধারী হয়। স্বর্গবাসী আপনার ও অন্য সকলের মঙ্গল কামনা করেন, নরকবাসী নিজের ও অন্য সকলের উচ্ছন্ন সাধন করে। স্বর্গবাসীর অবতার এক, দর্শন এক, পুরাণ এক, স্মৃতি এক হয়, নরকবাসীর দর্শন বহু, পুরাণ বহু, স্মৃতি বহু, অবতার বহু হয়। স্বর্গবাসী আদর্শ হন, নরকবাসী নকল নবিস হয়। স্বর্গবাসীর অবতারের, দর্শনের, পুরাণের, ও স্মৃতির অভাব লক্ষিত হয় না, নরকবাসীর সমস্তেতেই অভাব লক্ষিত হয়। স্বর্গবাসী উপাস্য হন, নরকবাসী উপাসক হয়।

যদি ব্যবহারে সমস্তই এক হইত তাহা হইলে নরকবাসীরা স্বর্গ কামনা করিত না। নরকবাসীরা স্বর্গবাসীর আহারের, বিহারের, পরিচ্ছদের, বর্ণের, ধর্ম্মের, বাসস্থানের, ভাষার, আচারের, ব্যবহারের এবং অন্যান্য সমস্ত বিষয়ের নকল করিত না, ইহাতেই প্রমাণ হইতেছে যে, নকরবাসী হীন পুরুষ হয়। স্বর্গবাসী কোন সময়ে ভুল ভ্রান্তিতেও নরক কামনা করেন না, বরং নরকবাসীরা কি প্রকারে নরক হইতে উদ্ধার হইতে পারে ইহারই চেষ্টা বিধিমতে করে। স্বর্গবাসীরা নরকবাসীর উপর চিরকাল আছেন, এবং যত দিন সূর্য্য থাকিবেক, তত দিন প্রভুত্ব করিবেক। স্বর্গ ও নরক সংস্কার ব্যতীত কিছুই নয়, ইহার কারণ সংস্কার এককরা সর্ব্বতোভাবে বিধেয়। উক্ত

যথায় এক তথায় স্বর্গ, যথায় বহু তথায় নরক হয়। অমর ও ত্রিনেত্র যাহা কর্ম্মক্ষেত্রে ব্যবহার করা হইয়াছে, ইহা কীর্ত্তি ও জ্ঞান ব্যতীত আর কিছুই নয়। স্বর্গবাসিনীরা নরকবাসী পুরুষদের

ভজনা করেন না, নরকবাসিনীরা স্বর্গবাসী পুরুষদিগকে ভজনা করিতে ইচ্ছুক হয়। নরক অর্থাৎ ক্ষুদ্র নর অর্থাৎ নিকৃষ্ট নর। যেস্থানে নিকৃষ্ট নরের বাসস্থান হয়, তাহাকেও নবক কহে, কিন্নরের বাস স্থানটিও নরক বলিয়া কথিত হয়। কিন্নব অর্থাৎ কুৎসিত নর। এখনও কিম্বদন্তী আছে যে, আসামে নরক নামক রাজার বাসস্থান ছিল, এবং কামরূপ ইহার আদর্শ হয়। কতদূব সত্য কি মিথ্যা ভগা বলিতে পারে।

কামরূপে ডাকিনীদের বাসা ছিল, এবং ইহারা গাছ চালাইতে পারিত। বঙ্গদেশে কোন স্ত্রীলোক অসচ্চরিত্রা হইলে, এখনও গাছ চালান মেয়ে বলিয়া কথিত হয়। ডাকিনী অর্থাৎ পর পুরুষকে ডাকে যে। ইহাও কিম্বদন্তী আছে যে, কামরূপে কোন প্রদেশের পুরুষ যাইলে ভেড়া করিয়া রাখে, ইহার কারণ আর কিছুই নয়, তথাকার পুরুষেরা হীন বীর্য্য হয়। স্ত্রীলোকেরা বীর পছন্দ করে, ইহা বরাবর বলা হইতেছে। সুন্দর বীর্য্যবন্ত পুরুষ পাইলে স্ত্রীলোকেরা অতিশয় যত্ন করে, যত্নতে রত্ন মিলে ইহাও চিরকাল কথিত হয়। বঙ্গের উত্তর-পশ্চিমদেশীয় অর্থাৎ N. W. provinces স্ত্রীলোকেরা এখনও বলিয়া থাকে বঙ্গের স্ত্রীলোকেরা যাদু বিদ্যা জানে, কেহ যাইলে আর ফিরিতে চাহেনা। বঙ্গদেশে যত থাকের উৎপত্তি হইয়াছে, পৃথিবীর অন্য কোন প্রদেশে এত থাক নাই, কেন ভগা বলিতে পারে।

দক্ষিণ যমালয় বলিয়া কথিত হয়। দক্ষিণ দেশে স্ত্রীলোকের আধিপত্য আছে, কারণ তথায় বহু স্বামীর প্রথা প্রচলিত আছে। একটি স্ত্রীলোকের বহু স্বামী হইলে সন্তান সন্ততি কোন্ স্বামীর নাম লইবে, ইহার কারণ স্ত্রীলোকের নামই বংশগত নাম হয়। বহু কালাবধি দক্ষিণ ও পূর্ব্ব অসভ্য দেশ বলিয়া কথিত হয়।

দক্ষিণ দেশের স্ত্রীলোকেরা পশ্চিম দেশবাসী পুরুষের সহিত অর্জ্জুন বৃক্ষের তলে সন্নতে মিশিল, পূর্ব্বদেশের স্ত্রীলোকেরা উত্তর দেশবাসী পুরুষের সহিত বিহুতে অর্থাৎ বসন্তোৎসবে জঙ্গলে মিশিল, ফলতঃ নরক গুলজার হইল। পশ্চিম ও উত্তরবাসীর বীজের গুণে দক্ষিণ ও পূর্ব্ববাসী কতকগুলি ধনী, মানী, ও গুণী হইল। নানা আচার, ব্যবহার, ধর্ম্ম, ও বর্ণ উৎপন্ন হইতে আরম্ভ হইল এবং অবশেষে রাজা হইল। পশ্চিম ও উত্তরবাসী, দক্ষিণ ও পূর্ব্ববাসীর দ্বারা উদ্বেজিত হইয়া, নানা দেশে আশ্রয় লইতে বাধ্য হইল, ফলতঃ বীজ চারিদিগে বিকীর্ণ হইয়া নানা রকম ফল ফলিতে লাগিল। আদত আদত রহিল, নকল নকল রহিল, আদতে নকলে বিবর্ণ হইল। যত বিবর্ণ ফল ফলিতে লাগিল, তত থাক হইতে আরম্ভ হইল, বিবর্ণ থাকের বিবর্ণে আরও কত থাক হইল। অবশেষে এত বিবর্ণ হইল যে, কেহ কাহাকেও চিনিতে পারিল না, যাহার যাহা ইচ্ছা হইল, সে তাহাই করিল। মিশ্রিত বীজের কিঞ্চিৎ দিন উন্নতি রহিল, পরে অবনতিতে নীত হইল। উৎপতিত হইতে কষ্ট স্বীকার করিতে হয়, কিন্তু পতিত হইতে কষ্ট স্বীকার করিতে হয় না, ইহার কারণ পাতিত্য লোকে নরক শীঘ্র পূর্ণ হয়।

আদিম ভারতবাসীরা যে উত্তর ও পশ্চিম বীজে সভ্য হইয়াছেন ইহার কোনও ভুল নাই। (বহুবীজের উৎপত্তিতে কিম্বা বহুবীজকে আনন্দপূর্ব্বক গ্রহণ করিবার কারণে নানা বর্ণ, নানা পোষাক, নানা খাদ্য ও নানা ধর্ম্মের আবির্ভাব হইয়াছে) গৃহীতাকে ও দাতাকে এখনও উত্তর পূর্ব্ব কিম্বা পশ্চিম দক্ষিণ দিকে আশ্রয় লইতে হয়। গৃহস্থের ভদ্রাসনের অর্থাৎ বাসস্থানের দালান অর্থাৎ চণ্ডীমণ্ডপ এখনও উত্তর পূর্ব্ব কিম্বা পশ্চিম দক্ষিণ মুখে নির্ম্মাণ করিতে হয়। উত্তর অয়ণ ও দক্ষিণ অয়ণ ইহার দৃষ্টান্ত হয়—দক্ষিণ পশ্চিম বায়ু বহন,

হইলেই বর্ষা আবির্ভাব হয়। উত্তর পূর্ব্ব বায়ু বহন হইলেই বর্ষা বন্ধ হইয়া বসন্ত আরম্ভ হয়। আর যত পরব তেহার আছে, এই দুই সময়ে হয়।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ! তুমি বুঝিতে পারিলে, বীজে সংস্কার কি প্রকারে হয় এবং বীজ সংশোধন করিতে কি আবশ্যক হয়।

সর্ব্বজ্যেষ্ঠ। আমি রসে বীজ হয় ইহা জানিতে পারিয়াছি, কিন্তু বীজে কি প্রকারে সংস্কার হয়, ইহা ভালরূপ বুঝিতে পারি নাই, আর আকার হইলেই সমস্ত আবশ্যক হয় ইহাও বুঝিতে পারি নাই।

প্রণেতা। বাপু সর্ব্বজ্যেষ্ঠ। তোমাকে একটি গল্প বলি শুনঃ—

পাশ্চাত্য জগতে খ নামক এক ব্যক্তি বাস করেন, তিনি এক বর্ণ হন, এক রকম পোষাকধারী হন, এক রকম খাদ্য ভক্ষণকারী হন, এবং এক ধর্ম্মাবলম্বী হন। খ যখন স্ত্রী গ্রহণ করিবেন মনন করিলেন, তিনি সহজে তাঁহার সদৃশ স্ত্রী রত্ন পাইলেন, কারণ পশ্চিম প্রদেশে নানা বর্ণ, নানা পোষাক, নানা খাদ্য, নানা ধর্ম্ম কুত্রাপি দৃষ্টিগোচর হয় না।

(ফলিত জ্যোতিষবেত্তারা যে বর্ণ ও গণ ঠিক করে ইহা কল্পিত ইহার কারণ ঠিক হয় না, কিন্তু মূলটি ঠিক রাখিয়াছে কেননা উহা প্রত্যক্ষ হয়। পুতুলে দেবতার প্রাণ প্রতিষ্ঠা করা হয়, ইহা যে কল্পিত, ইহার কোন ভুল নাই কিন্তু দেবতা যে পূজনীয় মানব হন, ইহা সকলে স্বীকার করিবেক। পরীক্ষোত্তীর্ণ যুবকেরা কেন যে ভাষা শিখিয়া পুনরায় এই কার্য্য করে তাহা বলিতে পারিনা, তবে এই বলিতে পারি যে ইহা সংস্কারের ফল হয়। উহাদের মন এত নীচ হইয়া গিয়াছে যে, কুসংস্কারের বিপরীত ভাল কার্য্য করিতেও মনে ভয় উপস্থিত হয়, ভয় উপস্থিত হইলে মন অস্থির হয়, মন অস্থির

হইলে রক্তের সঞ্চালন ঠিক হয় না, দেহে রক্তের সঞ্চালন ঠিক না থাকিলে, রোগ উপস্থিত হয়, রোগ উপস্থিত হইলে মৃত্যু সম্ভাবনা। ওহে পরীক্ষোত্তীর্ণ যুবকবৃন্দ! এটি কি জাননা যে, মৃত্যু আবার নূতন ভূত উৎপাদন করে। ফলিত জ্যোতিষবেত্তা ও পুতুলে প্রাণ-প্রতিষ্ঠাকারী কি চিরকাল বাঁচিয়া থাকে, তোমাদের উপর যখন নোবল্ বৃটন রহিয়াছেন, এবং যখন নোবল্ বৃটন অকাতরে তোমা-দিগকে বিদ্যাদান করিতেছেন তখন তোমাদের কিসের ভয়, বৃটিশ এস্কোয়ার তোমাদের সমস্ত ভয় উচ্ছেদ করিবেক। ফলিত জ্যোতিষ-বেত্তার বর্ণ ও গণ উঠাইয়া দেও, পুতুলে প্রাণ প্রতিষ্ঠা উঠাইয়া দেও, ভয় নাই, ভয় নাই, ভয় নাই।)

খ স্ত্রী রত্ন লাভ করিয়া কিঞ্চিৎ দিন তাঁহার সহিত আনন্দে অতিবাহিত করিবার পর, খয়ের স্ত্রীর গর্ভ সঞ্চার লক্ষিত হইল, এবং ভ্রূণ দিন দিন মাতৃরসে গর্ভে বর্দ্ধিত হইতে লাগিল। দশ মাস দশ দিন অতিবাহিত হইবার পর বীজের ফল সন্তানরূপে বিনা ক্লেশে মাতৃগর্ভ হইতে বাহ্য জগতে আবির্ভূত হইল। পাশ্চাত্য বাহ্য জগৎবাসী পিতা মাতার সদৃশচারী হন, অর্থাৎ জ্ঞাতি, কুটুম্ব প্রতি-বাসী ও অপর সমস্ত দেশীয় জন পিতা মাতার মতন এক বর্ণ, এক পোষাকধারী, এক খাদ্যভক্ষণকারী, একধর্ম্মাবলম্বী হন।

পূর্ব্বে যখন ভ্রূণ মাতৃগর্ভে ছিল, তখনও মাতার এক সংস্কার গ্রহণ করিয়াছিল, তাহার পূর্ব্বে যখন পিতার দেহে বীজরূপে পরিণত হইয়াছিল, তখনও পিতার এক সংস্কার গ্রহণ করিয়াছিল, তাহার পূর্ব্বে যখন রসরূপে ছিল, তখনও এক সংস্কার গ্রহণ করিয়াছিল। এইবার সন্তান বাহ্য জগতে সমাজ নিয়মে বর্দ্ধিত হইতে লাগিল, এবং সময়ে সময়ে জ্ঞাতি, কুটুম্ব, প্রতিবাসী ও অপর সমস্তদেশীয় জনের সংস্কার গ্রহণ করিতে লাগিল। রসের এক সংস্কারে, পিতৃ

বীজের এক সংস্কারে, মাতৃগর্ভের এক সংস্কারে, বাহ্য জগতের এক সংস্কারে সন্তান দিন দিন নিজের সংস্কার বদ্ধমূল করিতে লাগিল। যখন সন্তান শৈশব অবস্থা অতিক্রম করিয়া পৌগণ্ডে উপনীত হইল, তখন দেশীয় পুস্তকে ও দেশীয় ধর্ম্ম দীক্ষাতে তাহার এক সংস্কার আরও পরিপক্ক করিল, যৌবনে ও বৃদ্ধাবস্থায় নিজ সংস্কারের মতন এক সংস্কার চারিদিকে দেখিল। মৃত্যুতে অর্থাৎ রূপান্তরেতে নিজের এক সংস্কার পঞ্চভূতে মিশিল। পঞ্চভূতান্তর্গত রস পুনঃ অন্নরূপে পিতার বীজে পরিণত হইল, এবং এক সংস্কার সর্ব্বত্র ব্যাপিল ইহাও কথিত হইল, বাস্তবিক খ স্বর্গ ভোগ করিল।

প্রভু যিশুখ্রীষ্ট প্রেম প্রচার করিয়া পাশ্চত্য জগজ্জনকে এক সংস্কারে রাখিলেন, এবং পাশ্চাত্যবাসীরা সকলেই প্রভু যিশুখ্রীষ্টের শিষ্য হইলেন, ফলতঃ পাশ্চত্যবাসীরা এক সংস্কার বলে উভ জগতে সিদ্ধি লাভ করিলেন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে, যথায় তিনি জন্ম গ্রহণ করিলেন, তথায় অর্থাৎ এসিয়াতে তাঁহার মত কেহই গ্রহণ করিল না, ইহার কারণ বোধ হয় আর কিছুই নয়, খালি এসিয়া গোলামরূপে চিরকাল থাকিবেক বলিয়া। আর একটি বিশেষ কারণ দেশীয় জনের নিকট দেশীয় মহাজন পূজনীয় হন না, যদিও পরে দেশীয় জন শিষ্য হয়। প্রভু মহম্মদ জন্ম গ্রহণ করিয়া সিন্ধুর পরপারকে এক ধর্ম্মে বন্ধন করিয়াছেন। প্রভু মহম্মদে দর্শন বেশী, প্রভু যিশুখ্রীষ্টে প্রেম বেশী, ইহার কারণ আর পাঁচ শত বৎসরের ভিতরে দর্শন প্রেমের ভিতর প্রবেশ করিবেক, ইহা নিশ্চয়, নিশ্চয়, নিশ্চয়।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ। প্রকৃতি গুণে কি উৎকৃষ্ট ফল হয়, এখন তুমি জানিতে পারিলে, এবং কি নিয়ম আবশ্যক হয়, তাহা কি তুমি জানিতে পারিলে, এবং প্রকৃতি বিভ্রাট কি তাহাও তুমি জানিতে পারিলে।

সর্ব্বজ্যেষ্ঠ। আমি সংস্কার কি জানিতে পারিয়াছি, এবং কি নিয়ম আবশ্যক হয় তাহাও জানিতে পারিয়াছি, কিন্তু প্রকৃতি বিভ্রাট কি তাহা ভালরূপ জানিতে পারি নাই।

প্রণেতা। তোমার নাম সর্ব্বজ্যেষ্ঠ কি ?

সর্ব্বজ্যেষ্ঠ। আজ্ঞে হাঁ।

প্রণেতা। নিরাকার হইলে তোমার নাম থাকিত না। জগতে এমন কিছুই বিষয় নাই যাহা নিরাকার হয়। বিষয় হইলেই আকার বিশিষ্ট হইতে হয়, তুমি বিশেষরূপে দেখিতে ইচ্ছা কর কথোপকথন রহস্য পড়। তোমার আকার আছে, তাই নাম আছে। তোমার পিতা তোমার আকারের কর্ত্তা হন এবং তোমার মাতা কর্ত্রী হন। উভ ব্যতীত আকার হয় না। রস আধার হয়, বীজ আধেয় হয়। পিতা আধার হন, মাতা আধেয় হন। মাতা আধার হন, ভ্রূণ আধেয় হয়। ভ্রূণ আধার হয়, শিশু আধেয় হয়। শিশু আধার হয়, যুবা আধেয় হয়। যুবা আধার হয়, বৃদ্ধ আধেয় হয়। বৃদ্ধ আধার হয়, মৃত্যু ওরফে রূপান্তর আধেয় হয়। মৃত্যু আধার হয়, পঞ্চভূত আধেয় হয়। পঞ্চভূতান্তর্গত রস আধার 'হয়, বীজ আধেয় হয়। বাপু সর্ব্বজ্যেষ্ঠ! নাগর দোলার পাক আকারই বিষয় হয়, এবং বিষয়ে সমস্ত বিষয় নিহিত আছে। তুমি বিষয় হও, ইহার কারণ তোমার আকার আছে, এবং তোমার আকার আছে তৎকারণ তোমার নাম আছে। কিন্তু বাপু সর্ব্বজ্যেষ্ঠ! এই সমস্ত সংস্কারের ফল হয়, যদি তুমি সংস্কার লোপ কর, যে নিত্য সে নিত্য চিরকাল আছে। এই নিত্য জানিবার দরুন মিশ্রিত সংস্কারের লোপের প্রয়োজন, এবং তৎকারণ যাহাতে সংস্কার এক হয়, তাহার নিয়ম প্রতিপালন করা বিধিমতে কর্ত্তব্য।

তোমার পিতা মাতার বর্ণ পৃথক হয়, পোষাক পৃথক হয়,

খাদ্য পৃথক হয়, ধর্ম্ম পৃথক হয়। তোমার পিতা ও মাতা দেশীয়জনের সহিত সর্ব্ব বিষয়ে পৃথক হন। তোমার পিতা ও মাতা সর্ব্ব বিষয়ে পৃথক হইবার কারণ আচার ভ্রষ্ট ও ভ্রষ্টা হন। আচার ভ্রষ্ট ও ভ্রষ্টা হইবার কারণ উঁহারা উভয়ে নিয়ম প্রতি-পালন করিতে অশক্ত হন। মানব নিয়ম প্রতিপালন করিতে অশক্ত হইবার কারণ দুর্ব্বল হয়। দুর্ব্বল হইলে মতিভ্রম হয়, মতিভ্রম হইলে কার্য্য সিদ্ধি হয় না, কার্য্য সিদ্ধি না হইলে মনস্তাপ হয়, মনস্তাপ হইলে পৃথক হয়। যথায় পৃথক তথায় প্রকৃতি বিভ্রাট লক্ষিত হয়। প্রকৃতি বিভ্রাট হইলেই মরীচিকাবৎ অযথা চৈতন্য লাভ করিতে হয়।

চিতে চৈতন্য হয়, আবার চেতনে চৈতন্য হয়। যদি মূলে চিত্ত মলিন রহিল তাহা হইলে চৈতন্যও অযথা হইল। সংস্কার এক না হইলে প্রকৃত চৈতন্য উপস্থিত হয় না, ইহার কারণ মূলে এক সংস্কার করা বিধেয়। যদি চারি দিকের সর্ব্ব বিষয় এক সংস্কারে না থাকে, তাহা হইলে কেহ নিজে মনে করিলেও হইবেক না। দেশীয় জনের ভাষাতে, আহারে, বিহারে, বর্ণে, পোষাকে, ধর্ম্মে, আচারে, ব্যবহারে এক সংস্কার হওয়া আবশ্যক হয়, কারণ ব্যষ্টি অর্থাৎ ভিন্ন ভিন্ন জন একত্রিত হইলে, সমষ্টি অর্থাৎ এক এক হয়। আদি, মধ্য ও অন্ত এক হইলে এক হয়। সর্ব্ব দেশীয়জনের সংস্কার এক হইতে হইলে অবতারের আবশ্যক হয়।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ! এইটি বিলক্ষণরূপে জ্ঞাত থাক যে, পরাধীন জনের ভিতর অবতার আবির্ভাব হয় না। মনোবৃত্তি স্বাধীন না হইলে অবতার বলিয়া কথিত হয় না। তবে পরাধীনের ভিতর যে সমস্ত হয়, তাহা কেবল বিধির বিড়ম্বনা মাত্র আর কিছুই নয়।

বঙ্গদেশে বালুচরের উপর গুলিখোরেরা বালির কেল্লা প্রস্তুত করিয়া অহংকারে মত্ত হইয়া কেল্লা রক্ষার্থে আপনা আপনি লাঠা-লাঠি ও মারামারি করিয়া থাকে, কিন্তু জুয়ার আসিলে উভয়ে ভগ্ন মনোরথে প্রাণ লইয়া পলাইতে বিব্রত হয়, এবং তৎক্ষণাৎ সুবিধা যানে আরোহণ করিয়া কূলে অবতীর্ণ হয়। কোথায় কেল্লা রহিল, কোথায় অহংকার রহিল, খালি গাত্র বেদনা সার থাকিল।

অবতার সমাজ এক করিবার কর্ত্তা হন, কারণ সকলে বিনা সন্দেহে ও তর্কে তাঁহার মুখ নিঃসৃত বাক্য গ্রহণ করে। যদি সকলে শিষ্য হইল ও তাঁহার নাম গ্রহণ করিল, তাহা হইলেই ভ্রাতৃভাব হইল। ভ্রাতৃভাব হইলেই বন্ধু হইল, বন্ধু হইলেই প্রেম আসিল, প্রেম আসিলেই এক হইল, এই এক ইহ জগতের শিব হয়, এবং পর জগতের শিব হয়। ব্যষ্টি সর্ব্ববিষয়ে এক হইলে সমষ্টি এক ঠিক হয়, সমষ্টি এক আর দার্শনিক এক অর্থাৎ উভ এক প্রায় সমান হয়, তবে নামের কিছু প্রভেদ লক্ষিত হয়। এক ও বহু কি, পাপ ও পূণ্য কি, নীতি ও সমাজ নীতি কি, রাজ নীতি ও গুপ্ত নীতি কি, অহংকার ও নিরহংকার কি, এবং আমি ও তুমি কি, যদি তুমি বিশেষ রূপে জানিতে ইচ্ছা কর, আমার রহস্যাবলি মনোযোগ দিয়া পড়। রহস্যাবলিতে যাহা নাই, জগৎ রহস্যে তাহা নাই, অর্থাৎ জগৎ রহস্যে যাহা আছে রহস্যাবলিতে তাহা আছে।

তোমার পিতা বিকৃত রসে সজীব ছিলেন। রসে জীব হয় যাহা তুমি পূর্ব্বে জানিয়াছ। তোমার পিতা তাঁহার অসংস্কৃত বীজ, তোমার মাতার অসবর্ণ ও অসম ক্ষেত্রে বিকীর্ণ করেন এবং যাহা তোমার মাতা আগ্রহ সহকারে গ্রহণ করিয়াছিলেন। বীজ বপনান্তে পিতার সম্পর্ক লোপ হইল। মাতা দশমাস দশ দিন বীজকে গর্ভে ধারণ করিয়া এবং নিজ বিকৃত রসে বীজকে পুষ্টিসাধন করিয়া অবশেষে

বীজকে অন্তর জগৎ হইতে বাহ্য জগতে বাহির করিয়া ফেলিলেন অর্থাৎ সন্তানরূপে প্রসব করিলেন। ফল অর্থাৎ সন্তান বাহ্য জগতে আগমনাবধি যাহা শিখিল তাহা সমস্তই বহু, এক প্রকার কিছুই শিখিল না। তুমি যত বড় হইতে লাগিলে, ততই আচার ভ্রষ্ট হইতে থাকিলে, কারণ জ্ঞাতি, কুটম্ব, প্রতিবেশী ও দেশীয় জন এক প্রকার আচার, ব্যবহার ও নিয়ম কি তাহা আদৌ জানেনা। যখন তুমি পৌগণ্ডে উপস্থিত হইলে তখন আরও খারাপ হইলে কারণ পুস্তকে যাহা শিখিলে তাহাও বহু। যৌবনে যথায় ফিরিলে, ঘুরিলে ও মিলিলে এবং যাহা কিছু পড়িলে ও দেখিলে তাহাও বহু। বাপু সর্ব্বজ্যেষ্ঠ। এই বহু প্রকার সংস্কার কি তোমার হঠাৎ যাইতে পারে, যদি যায় তাহা হইলে একের কৃপা জানিবে কারণ প্রত্যেক নিয়মে এক আধটি ব্যতিক্রম প্রায় দেখিতে পাওয়া যায়, কিন্তু তাহা সাধারণ নিয়ম নয়, ইহাও তুমি বিনা সন্দেহে ও তর্কে জান।

কতকগুলি জন যদি অত্যুচ্চ স্থান হইতে লম্ফ প্রদান করে তাহা হইলে যে সমস্তজন প্রায় মৃত্যুমুখে পতিত হইবে ইহার কোন ভুল নাই, কিন্তু একজন হয়তো না মরিতে পারে, তাহা বলিয়া অত্যুচ্চ স্থান হইতে লম্ফ প্রদান করিলে মরিবে না, ইহা জানা বুদ্ধিমানজনের উচিত হয় না।

মহামায়াতে জগৎ আবৃত হয়, জাগতিকজন মহামায়া কি কিছুই বুঝিতে পারেন না, তবে যাহা সাধারণ তাহাই বুদ্ধিমানজন যুক্তির ও বুদ্ধির দ্বারা কথঞ্চিৎ বুঝিতে পারেন কিন্তু সমস্ত বুঝিতে পারেন না।

দেহী মাত্রেরই ভ্রম আছে, কারণ ভ্রম ব্যতীত দেহ প্রস্তুত হয় না এবং রসই দেহের প্রত্যক্ষ কর্ত্তা হয়, কারণ রসের অভাব হইলেই দেহ ধ্বংশ হয়—ধ্বংশ অর্থাৎ রূপান্তর বুঝিবে, কারণ কোন বিষয়েরই

ধ্বংশ নাই।৺ সূক্ষ্ম তর্ক সূক্ষ্মের সহিত করিবে, স্থূল তর্ক স্থূলের সহিত করিবে, তাহা হইলে প্রত্যক্ষ ও অপ্রত্যক্ষ কি ভালরূপে বুঝিতে পারিবে, এবং জাগতিকজনের আবশ্যক কি তাহাও উত্তমরূপে বুঝিতে পারিবে। এক ধর্ম্ম, এক পোষাক, এক খাদ্য, এক রং জাগতিকজনের সংস্কারকে এক করিবার দরুন জনসমাজে অত্যন্ত আবশ্যক হয়, যথায় এই কয়েকটির অভাব লক্ষিত হয়, তথায় সমাজ এই শব্দটি লোপ পায়। সমতার নাম সমাজ, যদি পরস্পরে সমান না রহিল তাহা হইলে সমাজ হইল না।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ! রস হইতে দেহ হয়, যদি এইটি তুমি জানিতে পার, তাহা হইলে অন্ন ও রস যে এক হয় ইহাও প্রমাণিত হইল। যদি ইহা ঠিক হয়, তাহা হইলে ইহ জীবন ও পর জীবন অন্নের অনুগ্রহে তাহারও প্রমাণ হইল—যদি ইহা ঠিক হয় তাহা হইলে অন্ন ও দেহ এক ইহারও প্রমাণ হইল—যদি ইহা ঠিক হয়, তাহা হইলে দেহে গুণ ইহারও প্রমাণ হইল—যদি ইহা ঠিক হয় তাহা হইলে নিগুর্ণ কিছুই নয় তাহারও প্রমাণ হইল। তবে এইটি তুমি বলিতে পার, যদি অন্নই সমস্ত হইল এবং অন্নময় জগৎ হইল তাহা হইলে প্রকৃতি ভেদ হয় কেন। মহামায়ার দ্বারা হয় যাহা আমি পরে বলিব, এবং য়াহার উপর কাহারও অধিকার নাই, যদি থাকিত তাহা হইলে জগৎ থাকিত না। জগৎ আছে বলিয়া মহামায়াও চিরকাল আছে, যদি চিরকাল মহামায়া আছে এইটি প্রমাণিত হয়, তাহা হইলে সমস্ত বিষয় নিত্য ইহারও প্রমাণ হইল। মহামায়া প্রত্যেক বিষয়কে শ্রেষ্ঠত্ব দিয়া ইহার মীমাংসা ঠিক করিয়া রাখিয়াছেন। যদি দেখিতে ইচ্ছা কর, আমার চিন্তা-রহস্যের ভিতর এক ও বহু পাঠ কর, তাহা হইলে নিশ্চয় সন্দেহ ভঞ্জন হইবে। গুণে সংস্কার ইহা যদি ঠিক হয়, আর দেহে গুণ ইহা যদি ঠিক হয়, আর অন্নে দেহ ইহাও যদি ঠিক

হয়, তাহা হইলে, সকলকার সংস্কার এক করা সর্ব্বতোভাবে বিধেয়, ইহার প্রমাণ হইল।

বাপু সর্ব্বজ্যেষ্ঠ। রস এক করিবার আদি হয় ইহার প্রমাণ হইল এবং যদি তুমি ইহা জানিতে পারিয়া থাক, তাহা হইলে রস শুষ্ক হইলে শূন্য হয় ইহা প্রমাণিত হইল। রহস্য চক্ষুতে দিলে কেন বহু দেখ, এখন জানিতে পারিলে, যদি জানিতে পারিয়া থাক, তাহা হইলে বাক্য যুদ্ধ ছাড়িয়া, এখন বিহারী মিত্রের পথানুসরণ কর অর্থাৎ কার্য্য যুদ্ধ কর, তাহা হইলে তোমার পিতা যাহা আদেশ করিয়া গিয়াছেন, তাহা প্রত্যক্ষ করিতে পারিবে, এবং যেই দিন প্রত্যক্ষ করিবে সেই দিন সঙ্গে সঙ্গে মহানন্দ ভোগ করিবে। এই সমস্ত ব্যাপার বাস্তবিক তোমার নিজের হস্তে নির্ভর করে, ইহাও তুমি বিশেষরূপে বিদিত থাক। এক হও, এক দেখিবে, বহু হও, বহু দেখিবে। বাপু সর্ব্বজ্যেষ্ঠ। তুমি সর্ব্ব কনিষ্ঠ ইহা এখন জানিতে পারিলে, যদি জানিতে পারিয়া থাক, তাহা হইলে তুমি দুঃখিত হইও না, যখন কাল অনন্ত তোমার সম্মুখে পড়িয়া রহিয়াছে। কার্য্য কর, আবার তুমি সর্ব্বজ্যেষ্ঠ হইবে। কি কার্য্য কর, বোধ হয়, আর বলিতে হইবে না, কারণ সমস্তই প্রায় বলা হইয়াছে।

সর্ব্বজ্যেষ্ঠ। তবে আমি আসি।

প্রণেতা। এস বাছা, একের কৃপায় তুমি এক হও।

## দ্বিতীয় অধ্যায়

# মায়া।

কোন সময়ে মহামুনিশিষ্য একটি অশীতি বর্ষ বয়স্ক বৃদ্ধকে বাসোপযোগী দ্রব্য আহরণ করিতে দেখিয়া প্রথমে মনে মনে হাসিয়া ছিলেন। তাঁহার অন্তরে হাস্যের উপর হাস্য উদয় হওয়াতে হাস্যের প্রলয় উপস্থিত হয়, যাহাতে তিনি অন্যের নিকট হাস্যাস্পদ হইয়া ছিলেন। তিনি অন্তরে হাস্যের বেগ সম্বরণ করিতে না পারায়, হাস্য বাহিরে আসিয়া মহামুনি শিষ্যের আননে অর্দ্ধ প্রস্ফুটিতভাবে প্রকাশিত হইল। মহামুনি শিষ্য হাস্যাননে আশ্রমে প্রত্যাগমন করিয়া নিত্য কর্ম্মে ব্যাপৃত আছেন, এমন সময়ে প্রভুগুরু আসিয়া উপস্থিত হইলেন। মহামুনিশিষ্য শশব্যস্তে তাঁহার সমস্ত কর্ম্ম ত্যাগ করিয়া প্রভু গুরুর সম্মুখে সসম্ভ্রমে আসিয়া উপস্থিত হইলেন, এবং তৎপরে পাদ্যার্ঘ দিয়া তাঁহাকে উচ্চাসনে বসাইলেন।

প্রভু গুরু শিষ্যকে জিজ্ঞাসা করিলেন। শিষ্য! তোমার আশ্রমের সমস্ত মঙ্গল হয়, এবং শারীরিক সুস্থ আছ?

শিষ্য। যথায় প্রভু গুরু উপস্থিত থাকেন, তথায় কি অমঙ্গল বিরাজ করিতে পারে। জগতে আপনার অবিদিত কিছুই নাই, তবে আপনি কেন আমায় উপহাস করেন। জন্মাবধি অদ্য পর্য্যন্ত আমি আপনার সেবায় নিযুক্ত আছি, কিন্তু কস্মিন কালেও এবম্প্রকার প্রশ্ন আপনার মুখ বিবর হইতে বাহির হয় নাই। হে প্রভো! আপনার সেবক কি অপরাধ করিয়াছে যে, আপনি অদ্য এইরূপ প্রশ্ন করিলেন,

যদি আমার কোন দোষ হইয়া থাকে, আপনি নিজ গুণে অনুগ্রহ করিয়া আমাকে তাহা ক্ষমা করুন।

প্রভু গুরু। জগতে সমস্ত বিষয় মলযুক্ত হয়। মল ব্যতীত জগতের অস্তিত্ব নাই, ইহার কারণ জগৎ নামে অভিহিত হয়। যদি নির্ম্মল হইত, তাহা হইলে জগৎ শব্দ রচিত হইত না। যাহা অস্থির তাহাই জগৎ হয়। চারিদিগে সমস্তেতেই অস্থির বিরাজ করিতেছে ইহার কারণ সমস্ত জাগতিকজন অস্থির হয়। আদি হইতে অদ্যাবধি কোন বিষয় স্থির নাই, স্বয়ং আমি অস্থির হই। পূর্ব্বে কি ছিলাম, অদ্য কি হইলাম এবং ভবিষ্যতে কি হইব, ইহা আমি স্থির করিতে অক্ষম হই। স্থির হইয়া স্থির করিলে স্থির হয়। অস্থির হইয়া স্থির করিলে অস্থির হয়, আর স্থির ও অস্থির ত্যাগ করিয়া কিম্বা উভগ্রহণ করিয়া স্থির হইলে নিত্য হয়।

জাগতিকজন আমাকে স্থির কল্পনা করিয়াছে, কিন্তু বাস্তবিক আমি অস্থির হই, কারণ আমি দেহী বলিয়া কথিত। যদি জগতে কিছুই স্থির হইত, তাহা হইলে জাগতিকঅস্থিরজন আমাকে স্থির কল্পনা করিত না। আমার পূর্ব্বে বহুজন জন্ম গ্রহণ করিয়া গিয়াছে, জাগতিকঅস্থিরজন উহাঁদিগকে স্থির কল্পনা করিয়া গিয়াছে, আপাততঃ আমি জন্ম গ্রহণ করিয়াছি, এবং অস্থিরজাগতিকজন আমাকে স্থির কল্পনা করিতেছে। ভবিষ্যতে বহুজন জন্মগ্রহণ করিবেক, এবং অস্থিরজাগতিকজন উহাঁদিগকে স্থির বলিয়া অভিহিত করিবেক। আমার অস্তিত্ব থাকিবে না, আমার আদর থাকিবে না, আমার নাম পর্য্যন্ত কেহ মুখে উচ্চারণ করিবে না, কারণ যদি থাকিবার সম্ভাবনা থাকিত, তাহা হইলে আমার পূর্ব্ব জনকে রহিত করিয়া আমাকে স্থির কল্পনা করিত না। বুদ্ধিমানজন বর্ত্তমান দেখিয়া যুক্তির দ্বারা ভূতকে ও ভবিষ্যৎকে স্থির করে।

পুত্র! তুমি অতি শিশু, তুমি রহস্যের কিছুই বিদিত নও, যদি বিদিত থাকিতে তাহা হইলে তুমি এইরূপ বাক্য প্রয়োগ করিতে না, তুমি আমাকে ভক্তিভাবে বলিতে পার, কারণ তুমি আমার প্রধান ভক্ত, কিন্তু অন্যজন আদৌ বলিবে না। যথায় দুইমত বিরাজ করে, তথায় অস্থির প্রকাশ পায়, জগতে এমন কোন জন নাই, যাহাকে সর্ব্বজন স্থির কহে, যদি ইহাই বাস্তবিক প্রমাণিত হয় তাহা হইলে জগতে কেহই স্থির নয়। কাহাকে কোটি কোটিজন স্থির করিবে, কাহাকে কোটিজন স্থির কহিবে, কাহাকে বা দশলক্ষজন স্থির কহিবে, কাহাকে বা লক্ষজন স্থির কহিবে, কাহাকে বা শতজন স্থির কহিবে, কাহাকে বা একজন স্থির কহিবে, কাহাকে বা খালি তাহার স্ত্রী স্থির কহিবে, কিন্তু সর্ব্বজন একজনকে স্থির কহে, এইরূপ বিষয় জগতে নাই, যদি থাকিত, তাহা হইলে এতজন পরপর আসিত না, এবং এত প্রকার ধর্ম্ম পুস্তক জগতে আবির্ভূত হইত না, এবং এত প্রকার দর্শন জগতে প্রকাশ পাইত না, এবং এত প্রকার প্রকৃতি বিভ্রাটও জগতে লক্ষিত হইত না। দেহী মাত্রই বহু হয়, এবং যাহা বহু তাহাই মায়ার অধীন হয়, যদি ইহা ঠিক হয়, তাহা হইলে দেহী মাত্রই বহু হয় ইহা প্রমাণিত হইল, আবার যদি দেহী মাত্রই বহু হয়, ইহা ঠিক হয়, তাহা হইলে দেহী এক অর্থাৎ স্থির কথিত হইতে পারে না। বহু দেহ বর্ত্তমান রহিয়াছে, বহু দেহ অতীতে ছিল, বহু দেহ ভবিষ্যতে হইবে, তবে যাহা বহু, তাহা এক হইতে পারেনা, তবে যদি সমস্ত ব্যষ্টিদেহকে সমষ্টি এক দেহ করা হয়, তাহা হইলে এক হইতে পারে, কিন্তু পৃথক পৃথক দেহ এক অর্থাৎ স্থির হইতে পারে না। যদি সমস্ত ব্যষ্টিদেহ, সমষ্টি এক হয়, তাহা হইলে গুরু ও শিষ্য থাকে না, কারণ শিষ্য সমষ্টির একের ভিতর হয়, তবে যাহা বলা হয়, ইহা গুণের দরুন। অন্য জনেতে যে গুণ নাই সে গুণ আমাতে থাকিতে পারে,

অন্যজন এক করিতে অক্ষম হয়, আমি তাহা করিতে সক্ষম হই, অন্যজন অন্ধের মতন পথ দেখাইতে পারে না, আমি না হয় পারি, কিন্তু তাহা বলিয়া আমি স্থির নহি, কারণ আমি দেহী। দেহী মাত্রেরই ধ্বংশ আছে, অর্থাৎ রূপান্তর আছে, কিন্তু প্রকৃত ধ্বংশ কিছুরই নাই। মায়াটি বহু শিক্ষা দেয়, এবং সর্ব্বজনে যখন মায়ার অধীন হয়, তখন কর্ত্তব্যগুণের আদর বিধেয় হয়। তবে শিষ্য— তোমার হাস্যানন কেন বল দেখি?

শিষ্য। হে প্রভো! আপনি যাহা বলিলেন, ইহা আপনার শোভাপায়, আমার মতন ক্ষুদ্রজনের শোভাপায় না। আমি এই পর্য্যন্ত বলিতে পারি যে, আপনি আমার সর্ব্বস্বধন নীল রতন হন। আপনি আদিতে ছিলেন, আপনি আপাততঃ রহিয়াছেন, এবং আপনি ভবিষ্যতেও থাকিবেন, অন্য জন আপনাকে এই ভক্তি করে কিনা তাহা আমি বলিতে পারিনা, কারণ আমি নিজের সমস্তই নিজে বিদিত নহি। তবে পূর্ব্বের জনেরা অন্যকে ভক্তি করিত, ইহা বলিলে পারি। হে প্রভো! আপনি যুগে যুগে আছেন, ইহা আমার গাঢ় বিশ্বাস, ইহার কারণ আমি বিনা সন্দেহে ও তর্কে বলিতে পারি আপনিই তিনি, কিন্তু অন্যজন ইহা স্বীকার করেন কিনা তাহা আমার ক্ষমতার বাহির হয়। অপনি আদ্য, আপনি মধ্য, আপনি অন্ত হন, আপনি স্বয়ম্ভু হন, আপনার অবিদিত চরাচরে কিছুই নাই, তবে আপনি যাহা বলিলেন, ইহা কেবল ভক্তের পরীক্ষার দরুন ব্যতীত আর কিছুই নয়। ভক্ত চিরকাল ভক্ত আছে, আপনি যেমন চিরকাল অবতার আছেন। আপনি যাহা করেন, তাহা ভক্তের উন্নতির দরুন, যেমন পিতা পুত্রের উন্নতির দরুন পুত্রকে পরীক্ষা করেন। আমার হাস্যাননের কথা যাহা আপনি জিজ্ঞাসা করিয়াছেন, তাহা অনুগ্রহ করিয়া শুনুন :—

আশ্রমের কথঞ্চিৎ দূরে আমি এক অত্যাশ্চর্য্য ঘটনা দেখিয়াছি, যাহা প্রায় সর্ব্বজনের হাস্যের উপযুক্ত বিষয় হয়, বিশেষতঃ আমার বিবেচনায় ইহা অত্যন্ত হাস্যের পদার্থ হয়। এক অশীতি বর্ষ বয়স্ক বৃদ্ধ তাহার বাসোপযোগী দ্রব্য আহরণ করিতেছিল, যাহার মৃত্যু অতি সন্নিকট, এমন কি আমার বিবেচনায় অদ্য কিম্বা পরেদ্যুঃ হয়। বৃদ্ধের এই বুদ্ধি নাই যে কল্য দেহকে চরম সীমা ভোগ করিতে হইবে, অদ্য আমি বাসোপযোগী দ্রব্য আহরণ করিতেছি, আমার বিবেচনায় যদিও সে বয়সে বৃদ্ধ হয়, কিন্তু সে বুদ্ধিতে বাস্তবিক বালক হয়, এই ব্যতিক্রমের দরুন আমি প্রথমে অন্তরে হাসিয়াছিলাম, কিন্তু হাস্যের উপর হাস্য বৃদ্ধি পাওয়াতে হাস্য আননে আসিয়া প্রকাশ পাইয়াছে, কারণ অন্তরের দর্পণ আনন হয়। প্রভো! ইহার রহস্য কি আপনি বলিতে পারেন?

গুরু। তুমিই ইহার দৃষ্টান্ত হও। পরের চক্ষুতে একটি তৃণ দেখিয়া সকলেই হাস্য করে, কিন্তু নিজের চক্ষুতে যে মহার্জ্জুন বৃক্ষ রহিয়াছে, তাহা কেহ দেখিতে পায় না। তোমায় কত কথা বলিলাম, তুমি ভক্তিতে শেষ করিয়া দিলে, বিশেষ কিছু বলিলে না। বৃদ্ধ নিত্যের দাস হয়, ইহার কারণ বৃদ্ধ বাসোপযোগী তৃণ আহরণ করিতেছে, বৃদ্ধ বিবেচনা করে না যে, আমি মৃত্যু মুখে পতিত হইব, যদি বিবেচনা করিত তাহা হইলে অনিত্য মৃত্যুর আরাধনা করিত, নিত্যের আরাধনা করিত না। বৃদ্ধ স্বভাব সিদ্ধ জ্ঞানে জ্ঞান লাভ করিয়াছে, ভাষা শিক্ষা করিয়া অন্য জনের সহিত কি করিয়া তর্ক বিতর্ক নিয়ম ব্যবহার করিতে হয়, তাহা বৃদ্ধ শিক্ষা করে নাই। জগতে মূর্খ কেহই নাই, সকলেই সমান হয়, তবে ভাষার ও সমাজ ব্যবহারের শিক্ষা কাহারও বেশী ও কম লক্ষিত হয়।

ভাষা নিয়মে বদ্ধ হয়, সমাজব্যবহার নিয়মে বদ্ধ হয়, ইহার

কারণ যে জনেতে ব্যতিক্রম লক্ষিত হয়, সে জনকে মূর্খ কহে। মূর্খ বলিয়া একটি স্বতন্ত্র বস্তু নাই, ভাষা ও সমাজ সংস্কারের গুণ যে জনেতে অভাব লক্ষিত হয়, সে জনেতেও মূর্খ শব্দ আরোপ করিতে পার, কিন্তু আবার যদি পরে সে জন ভাষাজ্ঞ কিম্বা সমাজজ্ঞ হয়, তবে আর মূর্খ শব্দ তাহাতে আরোপ করা যাইতে পারে না, বরং বিদ্বান শব্দ তাহাতে আরোপ করিতে হয়। ধনী বলিয়া একটি মানব নাই, এবং নির্ধন ব্যক্তি বলিয়াও মানব নাই, তবে যে ধন আহরণ করিতে পারিল সে ধনী বলিয়া কথিত হইল, আর যে ধন নষ্ট করিল সে নির্ধন ব্যক্তি হইল। ধনী নির্ধন ব্যক্তি হয়, নির্ধন ব্যক্তি ধনী হয়, দেহ দুই হইল না, উভয় শব্দে এক রহিল, কিন্তু এক দেহে দুই প্রকার অবস্থাতে দুই প্রকার শব্দ প্রয়োগ করা হইল। গুণ ভেদে শব্দ প্রয়োগ করা হয়, বাস্তবিক সকলেই নির্গুণ, নিরাকার, অনন্ত ও নিত্য হয়। প্রকৃতি বিভ্রাট ইহার মূল হয়, রস ইহার ডালপালা হয়, সংস্কার ইহার ফল হয়। তুমি সংস্কার গুণে হাস্য করিয়াছ, রস গুণে তোমার দেহ বর্ত্তমান রহিয়াছে, প্রকৃতি বিভ্রাটে তুমি নিজকে মহামুনি বলিয়া সাব্যস্ত করিয়াছ। শিষ্য! যদি তুমি নিত্য হইতে তাহা হইলে হাস্য করিতে না, নিত্য চিরকাল নিত্য আছে, যাহা নিত্য তাহাই নির্গুণ, নিরাকার ও অনন্ত হয়।

দেহ হইলেই আকার অর্থাৎ সৎ হইল, আকার হইলেই গুণ হইল, গুণ হইলেই অন্ত হইল, অতএব যাহারা দেহী তাহারা নির্গুণ, নিরাকার ও অনন্ত হইতে পারে না। ইহাতে প্রকাশ পাইতেছে যে ব্যষ্টি সংস্কারে বদ্ধ হয়, কিন্তু সমষ্টি হয় না, যদি হইত তাহা হইলে যাহা সমষ্টি অর্থাৎ এক তাহা নির্গুণ, নিরাকার, অনন্ত ও নিত্য বলিয়া কথিত হইত না। দেহী মাত্রই মায়াতে বদ্ধ হয়,

দেখ শিষ্য! তোমার এই আশ্রমে কত প্রকার তপস্যা আচরণের ব্যক্তি আছে, কিন্তু যাহারা এই কার্য্য করে না, কিন্তু সংস্কার আছে যে এই কার্য্যে মায়া হইতে পরিত্রাণ পাওয়া যায়, তাহারা বলিবে যখন এই সব ব্যক্তি দেহ ত্যাগ করিবে, যে উহারা মায়াকে উত্তীর্ণ করিয়া গিয়াছে, কারণ তাহাদের সংস্কার হয় যে, কাহার উপর মমতা না থাকিলেই বনে গমন করে, আর তথায় তপস্যা করিলেই মায়া হইতে পরিত্রাণ পায়, কিন্তু বাস্তবিক তাহা নহে। যে সমস্ত ব্যক্তির গাত্রের উপর উঁয়ের ঢিপি হইয়াছে, এবং যাহাদিগের বাহ্যিক জ্ঞান শূন্য হইয়াছে, তাহারাও মায়াতে বদ্ধ আছে। দেহ যাইবে কোথায়, যেখানকার দেহ সেই খানে থাকিবে, পঞ্চভূতের দেহ পঞ্চভূতে মিশিবে। পঞ্চভূতে জীব হয়, আবার জীব আহারে জীব হয়, তবে মায়া ছাড়িল কি করিয়া।

অনেকে সংস্কার গুণে বলিবে, দেহ যাহার দ্বারা চালিত হয়, তাহারই লোপ হইল। যাহার দ্বারা দেহ চালিত হয়, তাহার লোপ মৃতদেহ মাত্রেই লক্ষিত হয়, যদি লোপ না হইত তাহা হইলে দেহ চরম অর্থাৎ রূপান্তর অবস্থা প্রাপ্ত হইত না, ইহাতে প্রকাশ পাইল, লোপ হইল না, যখন জীব বর্ত্তমান রহিল। বীজে ফল কি ফলে বীজ, দেহে শক্তি কি শক্তিতে দেহ, যেমন মায়ার খাতিরে অদ্যাবধি কেহই ঠিক করিতে পারিল না, তেমনি মায়া হইতে উত্তীর্ণ হইতে অদ্যাবধি কেহই তপস্যাচরণ করিয়া সংস্কার বলে পারিল না, কিন্তু যদি সমস্ত নিত্য কর তাহা হইলে ঠিক হয়, আর যদি এইটি অনিত্য, ঐইটি নিত্য কর তাহা হইলে ঠিক হইল না। যদবধি তুমি আকারান্বিত হইয়াছ, তদবধি তুমি হিতাহিতের তর্ক সমুদ্রে অবগাহন করিয়াছ, এবং পুরুষকার তরণীর আশ্রয় লইয়া ও ভক্তিকে কর্ণধার করিয়া সমুদ্র পার হইবার চেষ্টা করিতেছ, কিন্তু

দুঃখের বিষয়, এখনও বিষয়ের সন্দেহ মুক্তে সগুণ ক্ষেত্রে লীলা করিতেছ।

শিষ্য! আমি পূর্ব্বে বলিয়াছি, জগতে স্থির কিছুই নাই। তুমি ভাল রূপ বুঝিতে পার নাই ইহার কারণ বিশেষ কিছুই বল নাই, তুমি এক ভক্তিগুণে ইহা ঠিক করিয়াছ। তোমার মতন মহাজ্ঞানীর এইটুকু হইয়াছে, ইহাও যথেষ্ট আনন্দের বিষয় হয়, কিন্তু ইহাতেও সংস্কার বিরাজ করিতেছে। সংস্কার বিহীন না হইলে নিরাকার হয় না, সংস্কারই আকার হয়। আমি আছি এই সংস্কার যতদিন থাকিবেক, ততদিন অহং এইটিও থাকিবেক, অহং থাকিলেই আকার রহিল, আকার থাকিলেই মায়াতে বদ্ধ রহিল। স্বাভাবিক নিয়মের নাম মায়া হয়, ইহার কারণ সংস্কার বলে মায়া হইতে উত্তীর্ণ হইতে পারা যায় না, যদি যায় এক নিত্যতে যাইতে পারে। নিত্য আনিলে দ্বি রহিল না, সমস্তই এক হইল, এবং দেহের যাহা কর্ত্তব্য কর্ম্ম তাহাই বিধি মতে চলিল ফলতঃ যাহা কর্ত্তব্য কর্ম্মের আবশ্যক তাহা দেহধারীরকে করিতে হইল। মন স্থির হয়, আবার মন অস্থির হয়, ইহার কারণ নিরাকার ও আকার নিজের হস্তে ন্যস্ত হয়। যদি মনেকর নিরাকার, নিরাকার আসিল, এবং সংস্কার লোপ হইল। যদি মনেকর আকার, আকার হইল, এবং সঙ্গে সঙ্গে সংস্কার আসিল, যেমনি সংস্কার আসিল অমনি একের পর এক সংস্কার যোগ দিতে লাগিল, যোগে যোগে প্রত্যক্ষ জগৎ আসিল, যেমনি আসিল, অমনি কুম্ভকারের চক্রের মতন ঘুরিতে লাগিল। পুরুষকারের দ্বারা ঘুরিতে ঘুরিতে যখন আবার সংস্কার বিহীন হইল, সঙ্গে সঙ্গে তখন অমনি জগৎ শব্দ রহিত হইল, ফলতঃ অখণ্ড গোলাকার হইয়া সমস্ত নিত্য হইল। নিত্য হইলে আপন ও অপর রহিল না, সমস্তই আপন হইল অর্থাৎ আপ্তবৎ চরাচর হইল।

ইহা কিম্বদন্তী আছে যে অমরেরা স্বর্গে বাস করে, যদি ইহা ঠিক হইত তাহা হইলে অমরেরা দোষ করিলে স্বর্গচ্যুত হইয়া মর্ত্ত্যে আসিয়া মৃত্যু মুখে পতিত হইত না, আবার মর্ত্ত্যবাসীরা গুণ আহরণ করিতে পারিলে মর্ত্ত্য ত্যাগ করিয়া স্বর্গে যাইয়া অমর হইয়া তথায় বাস করিতে পারিত না, ফলতঃ স্বর্গ ও মর্ত্ত্য মন শান্তি আর মন অশান্তি ব্যতীত আর কিছুই নয়। গুণে স্বর্গ হয় আর দোষে মর্ত্ত্য হয়। শিষ্য! এই সমস্ত কিছুই নয় খালি সংস্কার হয়, যতক্ষণ সংস্কার থাকিবেক, ততক্ষণ গুণের ও দোষের ফল ভোগ করিতে হইবেক। মহাজ্ঞানীকে মূর্খ হইতে হইবেক, এবং মহামূর্খকে মহাজ্ঞানী হইতে হইবেক, কারণ আদ্যাশক্তি ভগবতীর মায়াতে জগৎ মুগ্ধ হয়।

ভগবতী আর কিছুই নয় মায়া, মায়া আর কিছুই নয় সংস্কার, সংস্কার আর কিছুই নয় নিয়ম, নিয়ম আর কিছুই নয় আকার, আকার আর কিছুই নয় সৎ, সৎ আর কিছুই নয় অসৎ, অসৎ অর্থাৎ নিরাকার, স্থির, নিত্য, অনন্ত। আবার অসৎ আর কিছুই নয় সৎ, সৎ আর কিছুই নয় আকার, আকার আর কিছুই নয় নিয়ম, নিয়ম আর কিছুই নয় সংস্কার, সংস্কার আর কিছুই নয় মায়া, মায়া আর কিছুই নয় ভগবতী। ঐশ্বর্য্যবতী যিনি, তিনিই ভগবতী হন। অন্ন বিহনে ঐশ্বর্য্য বিহীন হয়, অতএব তগবতী ও রসবতী এক হয়। স্থূলকে ও সূক্ষ্মকে পরের পর দেখিলে সমস্তই যে এক ইহা প্রতীয়মান হয়, তবে স্থূলের ও সূক্ষ্মের মধ্যে যাহা তাহাই সংস্কার বলিয়া কথিত হইল, তুমি ইহা দেখিতে ইচ্ছা কর.কথোপকথন-রহস্যের ভিতর কদম্ব ফুলের গল্প পড়। সংস্কার লইয়া যত বিভ্রাট হয়, এবং এই সংস্কারে জগৎ রচিত হইয়াছে, ফলতঃ সমস্ত জাগতিক ব্যাপার এই সংস্কারে বদ্ধমূল আছে। মায়ার কি অদ্ভুত ক্ষমতা, কারণ ইহাও তিনি নিত্য করিয়াছেন। শিষ্য। একটি গল্প বলি শুন ঃ—

কোন সময়ে ভগবতীতে ও মৃত্যুতে বাকবিতণ্ডা হয়। মৃত্যু নিজ মর্য্যাদা ও দর্প স্থাপন করিবার জন্য ভগবতীকে কহে; দেখুন ভগবতি! আপনি বৃথা আস্পর্দ্ধা করিবেন না, আমি মনে করিলে এক মুহূর্ত্তে আপনার সমস্ত ঐশ্বর্য্য ধ্বংশ করিয়া ফেলিতে পারি। আমার নাম মৃত্যু হয়, আমি যম কিঙ্কর হই, আমায় ভয় না করে এমন ব্যক্তি চরাচরে নাই, আপনার ক্ষমতা থাকে আপনি মর্ত্তবাসীদিগকে রক্ষা করুন।

ভগবতী আনন্দিত হইয়া আনন্দ বিকশিত হাস্যাস্যে বলিলেন,— অহে মৃত্যু! তুমি অতি শিশু, তোমার সহিত বাক্যালাপ আমার শোভা পায় না, কারণ তুমি অহংকারে মত্ত হইয়া লঘু গুরু জ্ঞান হইতে বঞ্চিত হইয়াছ। তোমার কর্ত্তা যম আমার দাস হয়, তুমি আবার যমের দাস, অতএব তুমি আমার পৌত্র হও, আর আমি তোমার ঠাকুর মা হই। দাদা মৃত্যু! যদি আমি না থাকিতাম, তাহা হইলে তোমার অস্তিত্ব থাকিত না, সে যাহা হউক, অদ্য হইতে সমস্ত নিত্য হইল, এবং কোন বিষয় ধ্বংশের অধীন রহিল না।

মৃত্যু। ভগবতি! আপনি যাহা বলিলেন, উহা প্রলাপবাক্য ব্যতীত আর কিছুই নয়, আপনি বলিতে পারেন কারণ আপনি বৃদ্ধা, আমি শিশু ইহা সত্য কিন্তু শিশু হইতেই বৃদ্ধ অবস্থা প্রাপ্ত হয়, আপনি কাল সহকারে আমার বদনে গ্রস্ত হইবেন। অদ্য হইতে আপনার সমস্ত ঐশ্বর্য্য আমার করাল কবলে কবলিত হইবেক।

ভগবতী। তুমি যাহা বলিলে উহা ক্ষণিকের জন্য সত্য হয়। জীব করাল কাল কবলে কবলিত হইলে ধ্বংশ হয় না, তবে ক্ষণিকের জন্য অপ্রত্যক্ষ রূপে রূপান্তরিত হয়। তুমি আরও জমা ও খরচ ঠিক করিয়া নিত্য কর। তুমি যত গ্রাস করিতেছ, তত ভূত

উৎপন্ন হইতেছে। ভূত অন্ন হয়, অন্ন ব্যবহারে জীব সজীব হয়, সজীব হইলেই আমি পুনরায় প্রসব করি। তুমি যত ক্ষয় করিবে, আমি অন্ন ভক্ষণ করিয়া প্রসবিনী হইয়া তত প্রসব করিব। দাদা মৃত্যু! তুমি শিশু কিছুই জান না, বাল্যাবধি যে সংস্কারে সংস্কৃত হইয়াছ, তাহাই সত্য বলিয়া বিদিত আছ, কিন্তু বাস্তবিক তাহা নয়। দশপিণ্ড দশ দিন দিলে দশেন্দ্রিয়ের জন্ম হয়। এক বৎসর ভূত প্রেত অবস্থাতে থাকে, অর্থাৎ পূর্ণ বিকাশ প্রাপ্ত হয় না, এক বৎসর অন্তে বিকশিত হয়। যদি ইহাকে ধ্বংশ বল, তুমি শিশু, বল তাহাতে কোন ক্ষতি নাই।

মৃত্যু। আপনি যাহাই বলুন, আমার মুখ নিঃসৃত বাক্য আমি বিধিমতে প্রতিপালন করিব।

ভগবতী। কর। কোন কালে নিঃশেষ করিতে পারিবে না, তবে কিঞ্চিৎক্ষণের দরুন রূপান্তর করিয়া বিশেষ করিতে পার। বিশেষ করিলেই বিশেষণ বিশিষ্ট হইল, বিশেষণ বিশিষ্ট হইলেই আকার হইল, আকার হইলেই ভূত হইল, ভূত হইলেই অন্ন হইল, অন্ন হইলেই আহার চলিল, আহার চলিলেই রতিক্রিয়া চলিল, রতিক্রিয়া চলিলেই গর্ভ হইল, গর্ভ হইলেই গর্ভিনী পুনঃরায় প্রসব করিল। যদি তুমি গ্রাস না করিতে আর আমি না প্রসব করিতাম, তাহা হইলে হিসাব ফাজিল হইয়া পড়িত। তোমাকে হিসাব রাখিবার তত্বাবধারক নিযুক্ত করা হইয়াছে। সংযত অপ্রকাশিত বীজে আর অসংযত প্রকাশিত বীজে জগৎ ব্যাপিয়া রহিয়াছে, ফলতঃ একটি এসরেণুরও স্থান বেশী নাই। জমা ও খরচ ঠিক রাখিবার দরুন জন্ম ও মৃত্যু হইয়াছে, জন্ম ও মৃত্যু নিত্য পদার্থ হয়। জগৎ চিরকাল ছিল, আছে ও চিরকাল থাকিবেক। রূপান্তর হওয়া যাহাকে তুমি শেষ বল, সেও আমার মহিমা ইহা তুমি নিশ্চয়

জানিবে, কারণ আমি অবিদ্যা বলিয়া কথিত হই। আমি জগদ্ধাত্রী, অর্থাৎ জগৎ প্রসবিনী, আমি সংসার স্থিতিকারিণী, এবং আমি জগৎ বিনাশিনী।

আমি তোমায় এই বিনাশের অর্থাৎ রূপান্তরের কার্য্যে নিযুক্ত করিয়াছি, এবং সঙ্গে সঙ্গে অহংকার দিয়াছি যাহাতে তুমি বিশেষ হইয়া বিশেষ মনোযোগের সহিত অর্পিত কার্য্য নিষ্পন্ন কর। মায়া হয়-কায়া, ইহার কারণ জগৎ বলিয়া কথিত হয়। কায়া হইলেই আকার হয়, আকার হইলেই গমনশীল হয়, যাহা গমনশীল তাহাই জগৎ বলিয়া কথিত হয়। জন্ম ও মৃত্যু গমনশীল বিষয় হয়, যাহা গমনশীল তাহাই রূপান্তর হয়, এবং যাহা রূপান্তরিত তাহাই গমনশীল হয়। যাহা গমনশীল তাহাই সৎ হয়, যাহা সৎ তাহাই অসৎ হয়, অর্থাৎ নিত্য হয়। যাহা আবহমান-ক্রমাগত-চিরকাল চলিয়া আসিতেছে, তাহাই নিত্য হয়। জগৎ চিরকাল আছে, তৎকারণ জগতের বিষয় চিরকাল আছে, তবে কোন সময় অবস্থা গুণে ব্যক্ত ও অব্যক্ত হয়। বিহারী মিত্র চিরকাল নাই, কিন্তু বিহারী মিত্রের বীজ চিরকাল আছে, কোন সময় প্রকাশ্য ভাবে, কোন সময় অপ্রকাশ্য ভাবে আছে। যখন প্রকাশ্যভাবে রহিল, তখন বিহারী মিত্র সর্ব্ব সাধারণের নিকট প্রকাশ্যভাবে প্রকাশ পাইল, আর যখন অপ্রকাশ্যভাবে রহিল তখন সর্ব্ব সাধারণের নিকট হইতে অপ্রকাশ্য হইল। অতএব ইহা বীজের সংযত ও অসংযত অবস্থা ব্যতীত আর কিছুই নয়। চন্দ্র ও সূর্য্য চব্বিশ ঘণ্টা জাগতিকজনকে এই বিষয়ের শিক্ষা দিতেছে। দাদা মৃত্যু! জাগতিকজনকে তুমি কি প্রকার ধ্বংশ কর তাহা এখন জানিতে পারিলে।

মৃত্যু। ভগবতি! আপনা হইতে অদ্য চৈতন্য লাভ করিলাম, আমি জাগতিকজনকে আর কষ্ট স্বীকার করিয়া গ্রাস করিব

না, যখন আমার মুখের গ্রাস বৃথা হয়। আমার দর্প ছিল যে, আমি জাগতিকজনকে গ্রাস করিয়া উদরসাৎ করিতেছি, কিন্তু আমি যে পুনঃরায় নূতন ভূত উৎপাদন করিতেছে, তাহা আমি বিদিত ছিলাম না। এখন আপনার নিকট হইতে জানিলাম যে ধ্বংশ করা আর না করা উভয়ই সমান হয়, কারণ এক দ্বার হইতে প্রবেশ করিতেছে, আবার অপর দ্বার হইতে পুনঃরায় বাহির হইতেছে, অতএব আমার কষ্ট ব্যতীত আর কিছুই লভ্য নাই, তবে কেন বৃথা নষ্ট করি। আমার দর্প ছিল যে আমি সর্ব্বজ্যেষ্ঠ হই, কারণ আমার করাল কবলে জাগতিকজন কবলিত হয়, কিন্তু ইহা মহাভ্রম হয়, এখন আমি বিশেষরূপে জানিতে পারিলাম। অদ্য হইতে আর দর্প করিব না, আর জাগতিকজনকে গ্রাস করিব না, জাগতিকজন আর আমি এক ইহা জানিব।

অমনি ভগবতী উলঙ্গিনী হইয়া তমসাচ্ছন্ন করিয়া ফেলিলেন। অহো কি আশ্চর্য্য মোহিনী শক্তি হয়, কোথায় আলোক প্রস্ফুটিত হইয়া চারিদিক আলোকময় হইবে, না হঠাৎ গাঢ়তম অন্ধকার আসিয়া আলোককে লোপ করিল ফলতঃ অমলা মলযুক্ত হইল। যেমনি হইল অমনি নিজে ভগবতী মোহিনী বেশ ধারণ করিয়া মৃত্যুকে পুনরায় মুগ্ধ করিলেন।

অহং ছুটিল, গুণ আবির্ভাব হইল, দর্প বাড়িল, পুরুষকার চলিল, ফলতঃ মৃত্যু পুনঃরায় দর্পেরসহিত স্বকার্য্য সাধন করিতে বাধ্য হইল, অতএব যাহা ছিল অদ্যাবধি তাহাই চলিতেছে এবং চিরকাল চলিবেক। শিষ্য! তুমি কোথায় অশীতিবর্ষ বয়স্ক বৃদ্ধকে বাসোপযোগী দ্রব্য আহরণ করিতে দেখিয়াছ, আমি দেখিতে ইচ্ছা করি, তুমি দেখাইতে পার।

শিষ্য। আপনি আমার সঙ্গে আসুন, বোধ হয় দেখিতে

পাইবেন। গুরু ও শিষ্য উভয়ে আশ্রম হইতে বাহির হইলেন। কিয়ৎ দূরে যাইয়া গুরু শিষ্যকে বলিলেন,—আমি পথ কষ্টে অত্যন্ত তৃষ্ণাতুর হইয়াছি, তুমি শীঘ্র জল আনয়ন কর।

শিষ্য ইহা শ্রবণগোচর করিবামাত্র তথা হইতে দ্রুতপদে জল অন্বেষণে অন্যত্র চলিল। কিছু দূর যাইতে না যাইতে এক অভূত পূর্ব্ব দৃশ্য দেখিল।

চারিভিতে তরুরাজি সুরোপিত, নানা বর্ণে রঞ্জিত, মৃদু মৃদু পবন ভরে নব পল্লব কম্পিত, দোলিত, তৎকারণ পরস্পরে পরিচিত বস্তুতঃ সুশোভিত। গুন্‌গুন্‌কারী অর্দ্ধ মস্তকাবরনীইব বৃক্ষোপরি স্থাপিত, এবং নিজ ফুর্ ফুর্ গুণে অবিরত স্ফুরিত, ফলতঃ গুন্‌গুন্‌-কারী গুন্ গুন্ রবে অনবরত গুঞ্জিত। নবপল্লব চূত ইব মধ্যে মধ্যে প্রকাশিত, নেহি, নেহি, নেহি, অদ্য চতুর্থ দিবস মৃদু মৃদু পবন ভরে ইহাই বারম্বার জল্পিত। যাতি, যুথী, যুনি, সেফালিকা থপ্ থপে অধঃ বস্ত্রইব চারিভিতে বেষ্টিত। বৌ কথা কও, চোক্ গেল, খোকা হউক, কাট ঠোক্‌রা, শ্যামা, ফিঙে মধ্যে মধ্যে পরপর রবে তন্মধ্যে রবিত, ফলতঃ ঝঙ্কারিত। স্তবকে স্তবকে স্তবকিনী হয় লম্বিত। কাশ, ঘাস, নির্য্যাস হইল লক্ষিত, গোলঞ্চে ডাল পালা তথায় হয় বেষ্টিত। পরগাছা আহা বাছা শূন্যে রামধনুক রঙ্গে খ পুষ্পইব হয় বিকশিত, এবং পবন ভরে মৃনাল উপর মৃনালিনী ইব দুল্ দুলে হয় দোলিত। পুরতঃ আগন্তুক হইল মোহিত, তৎকারণ ক্ষণইব হইল আকৃষ্ট, ফলতঃ মায়া কাননে মনোহারিনী দৃশ্যের দ্বারা হইল প্রবেশিত।

উলঙ্গ শেতাঙ্গিনীরা আগন্তুককে কাননে প্রবেশ করিতে দেখিয়া নিজ মর্য্যাদা রক্ষা-হেতু দ্রুতপদে ধাবা ধাবি করিয়া আপন আপন সুবিধাযোগে বৃক্ষান্তরালে নিজ মর্য্যাদা রক্ষা করিল, এবং উহারা

তথা হইতে আগন্তুকের উপর গুপ্ত দৃষ্টি হানিয়া দেশ মল্লার রাগে আগন্তুকের সহিত আলাপ করিল।

হে পান্থ!

তোমার কুল ও শীল আমরা হই অজ্ঞাত,
এই কানন তোমার কারণ হয় রচিত,
তোমার অভ্যর্থনার্থে রহিয়াছি উপস্থিত।
তব আগমন আমার হয় অভিলষিত,
যখন তব আশাতে রহিয়াছি আশ্বাসিত।
অদূরে জলাশয় হইতেছে স্পষ্ট লক্ষিত।
শীঘ্র জল আনিয়া আনন্দে হও আনন্দিত।
তোমার কুল ও শীল আমরা হই অজ্ঞাত,

হে পান্থ!

আগন্তুক। অহো! কি অশ্রুতপূর্ব্ব স্বর হইল উত্থিত।

আগন্তুক স্তম্ভিত হইল। আগন্তুকের অন্বেষিত দৃষ্টি চারিভিতে তৎক্ষণাৎ নিক্ষিপ্ত হইল, কিন্তু কোথাও কিছু দৃষ্টিগোচর হইল না, তখন আগন্তুক ভাবিল :—

কি আশ্চর্য্য!

রস রাগে রঞ্জিত, বামা স্বরে মিলিত,
শব্দ বনে উত্থিত, দৃষ্টিতে ন লক্ষিত।

কি আশ্চর্য্য!

অমনি শব্দ হইল পুনঃ উত্থিত।

রুমু রুমু রবিত,
ঝম ঝম ঝমিত,
ঝন ঝন ঝনিত,
কন কন কনিত,

তাল তালে তাড়িত,
লয় লয়ে লগিত,
মোহ মোহে মোহিত,
শব্দ শব্দে শব্দিত।

আগন্তুক প্রায় হতবুদ্ধি হইয়া পড়িল, আগন্তুকের এখনও এইটি স্মরণ আছে যে, গুরু আমাকে জল অন্বেষণ করিতে পাঠাইয়াছেন, কারণ গুরু অত্যন্ত তৃষ্ণাতুর হইয়াছেন, আর বৃথা সময় নষ্ট করা আমার মত মহাজ্ঞানীর উচিত হয় না, এই স্থির করিয়া আগন্তুক জল আহরণ করিতে জলাশয়াভিমুখে গমন করিল।

চতুষ্কোণ খাত জলাধারের চারিদিগে সাতটি নিম্ন মর্য্যাদা রক্ষা হেতু আকুঞ্চিত শ্বেত প্রস্তর মূর্ত্তি সজ্জিত হয়। জলাধারের প্রাচীরোপরি তিনটি সুন্দরী ফিন ফিনে আর্দ্র সূত্র বস্ত্রে আবৃত হইয়া মল্লাররাগ আলাপে নিযুক্ত এবং উহাদিগের শরীরের হাবভাব অর্দ্ধ বস্ত্রোপরি উন্মীলিত, অর্দ্ধ অন্তরে নিমীলিত হয়। নানা বর্ণের ক্ষুদ্র ক্ষুদ্র মৎস্য নির্ম্মল জল মধ্যে ক্রীড়াযুক্ত এবং তন্মধ্য হইতে ফোয়ারা সবেগে তিনটি সুন্দরীর উপর জল উদ্গীরণ করাতে সুন্দরীদিগের হাবভাবের কিছুই ব্যতিক্রম না হইয়া বরং বর্দ্ধিত হইতেছে।

আগন্তুক জলাধার দেখিয়া অত্যন্ত আনন্দ অনুভব করিয়া বলিল। কি অদ্ভুত হাবভাব, রাগ, আলাপ, ফোয়ারা হইতে জল উদ্গীরণ। কোথায় কি এই রকম আছে, তাহা কেহই পূর্ণ বিদিত নয়। আমার অন্তর আনন্দোচ্ছ্বাসে উচ্ছ্বসিত হইয়াছে, কি সুন্দর মূর্ত্তি।

সুন্দরী বলিল—অহে যুবক!

জল অন্বেষণে প্রেরিত, কি কারণ ন নীর নীত?

অকস্মাৎ প্রকাশিত দৃশ্য হইল অপ্রকাশিত, এবং তত্র অলক্ষিত শব্দ হইল পুনঃ উত্থিত।

আগন্তুক শীঘ্র অগ্রসর হও—আগন্তুক শীঘ্র অগ্রসর হও—আগন্তুক শীঘ্র অগ্রসর হও।

আগন্তুক কিংকর্ত্তব্য বিমূঢ় প্রায় হইয়া সেই স্থান হইতে অপসৃত হইয়া যৎকিঞ্চিৎ দূরে যাইতে না যাইতে এক বনমধ্যস্থ মাঠ দর্শন করিল।

আহা কি পরিষ্কার দৃশ্য! নব দূর্ব্বাদল শ্যাম আস্তরণইব বিস্তারিত, ন বিবর্ণ লক্ষিত, একবর্ণ সর্ব্বত্র বিরাজিত। বনমধ্যস্থ মাঠকর্ত্তনযন্ত্র সমস্ত দূর্ব্বাদলে পূর্ণ বিকশিত। উচ্চানুচ্চ ভূমি মৃদু মৃদু পবন ভরে হিল্লোলিত হিল্লোলইব লক্ষিত এবং তন্নিম্নেনিম্নগা তত্র নিস্তব্ধরূপে হয় বাহিত। বাল রবি পশ্চিম গগনে পুনঃ হইল প্রকাশিত, দেব আলোক হইল উত্থিত। ঝুর ঝুর জলকনা কাচের ফোয়ারাতে স্ফুরিত, নানা বর্ণের অতি ক্ষুদ্র হংস অর্দ্ধস্ফুট স্বরে তন্নিম্নে রবিত, জলজ সংকীর্ণ জল মধ্যে কৃষ্ণপ্রস্তরোপরি শোভিত, নিস্তেজ রক্তবর্ণ রবিকিরণ জলে কাচে তত্র নানা বর্ণে হয় প্রতিবিম্বিত। কামিনী কামিনীকুঞ্জে রহিয়াছে প্রস্ফুটিত। কামবেত্যুপরি অতি সূক্ষ্ম লোমরাজি অস্পষ্ট রূপে হয় লক্ষিত, ত্রিবলি অঙ্কে স্পষ্ট হয় অঙ্কিত। মৃনালসূত্রনমধ্যেপ্রবেশিতমলয়গিরিবৃন্ত নিজ গুণে ঈষৎ দোলিত, ভ্রূদ্বয় মদনবানইব অঙ্কিত, কেশপুঞ্জগুচ্ছ ফুর ফুরে স্ফুরিত। কৃষ্ণাঙ্ক চন্দ্রাঙ্কইব অঙ্গে অঙ্কিত, অপিচ বহুল গুণ রাশি হেতু লজ্জিত অঙ্ক আনন্দ সাগরে হয় নিমর্জ্জিত। বরাভিলষিতা কপিশাঙ্গনী কপিশী হস্তে পুষ্পালঙ্কারে হইয়াছে অলঙ্কৃত, বাদ্যযন্ত্র নির্দ্দিষ্ট স্থানে হয় লগিত, সংক্ষেপ, বিক্ষেপ, আকুঞ্চণ প্রসারণ, আকর্ষণ, রঙ্গিমাভঙ্গিমা ক্ষণইব একত্রিতে অতি দ্রুত হইতেছে সম্পাদিত, ফলতঃ আমোদিনীরা পূর্ণ আমোদে তত্র হয় আমোদিত।

হঠাৎ বনমধ্যস্থমাঠ বিদ্যুৎ আলোকে হইল আলোকিত, এবং

ক্ষণইব পূর্ব্বক্ষণ হইল লুক্কায়িত। মূর্ত্তিমতী বেহাগ রাগিনী হইল উপস্থিত, আগন্তুকের মূর্ত্তি চিত্রপটইব হইল লক্ষিত, বাক্য ন স্ফুরিত, স্পন্দন শক্তি ন স্পষ্ট লক্ষিত, গাত্র লোম হইল লোমাঞ্চিত, ফলতঃ আগন্তুকের বক্ষঃ অশ্রু জলে হইল ভাসিত।

সোহাগিনীরা সোহাগ রাগিনীতে আগন্তুককে করিল বেষ্টিত। কুটিলা দৃষ্টি কুটিলাইব তদ্দিকে হইল ছুরিত, পুষ্পবান তালে লয়ে ঝাকে ঝাকে হইল তদুপরি পতিত। পান করুন, পান করুন, পঞ্চ স্বরে হইল উচ্চারিত। তিন পিয়ালা সঞ্জীবনী পানে আগন্তুকের রক্ত হইল সঞ্চারিত, আগন্তুক নিজগুণে মেলতার মুখে উহাদিগের সঙ্গে স্বরে, তালে ও লয়ে হইল যোজিত, পর পর অপার আনন্দ হইল সম্পাদিত।

এই বার চারি পার্শ্বে বসন্ত হইল প্রবাহিত। কুহু কুহু কুহুকিনী প্রলয় রূপিণী সংসার স্থিতিকারিণী পূর্ণভাবে হইল প্রকাশিত। আগন্তুক উহাদিগের হাবভাবের তাপে হইল গলিত ফলতঃ কর কবলে হইল কবলিত। আহামরি মহাজ্ঞানী বাছা তামসে হইল আবৃত। ব্যঙ্গোব্যঙ্গি, হুড়াহুড়ি, টানাটানি, ধরাধরি, লুকাচুরি পূর্ণ মাত্রাতে তত্র হইল বাহিত।

কামভাবে ব্যাকুলিত ও অবিদ্যাগুণে রূপান্তরিত যুবক আর কামিনীদিগের ভাব্‌রা সহ্য করিতে না পারিয়া শীতলা নাম্মী একটী কামিনীকে ধরিল।

অন্য একটী সুন্দরী কহিল। ওকি,—ওকি,—ওকি। ছিঃ,—ছিঃ,—ছিঃ। তুমি একজন অজ্ঞাত কুলশীল ব্যক্তি হইয়া, ভদ্র কামিনীর উপর বিনা সম্মতিতে অভদ্র আচরণ করিতে প্রস্তুত হইয়াছ। আমাদের দেশে বিনা সম্মতিতে আপনার স্ত্রীর চিবুকে চুম্বন করিলে জরিমানা দিতে হয়, যদি কানন রক্ষিণী তোমার অভদ্রাচরণ দেখিতে

পান, তাহা হইলে তোমার জীবন সংশয় তবে যদি তুমি উহাকে বাসনা কর, তাহা হইলে উহার সহিত বাস কর, বাস না করিলে বাসনা পূর্ণ হয় না। তুমি স্বীকার কর যে, আমাদের আমোদিনীকে বিশিষ্টরূপে বহন করিবে, আর উহার কোন কার্য্যের উপর তুমি কোন প্রকার কর্ত্তৃত্ব করিবেনা, আর তোমার সন্তান সন্ততিকে প্রতিপালন করিবে, কারণ আমাদের দেশে মানিকতলার যণ্ডের ব্যবস্থা নাই।

আগন্তুক। আপনি যাহা বলিলেন, আমার তাহাতে কোন অমত নাই। আমি ভারতের বিশেষতঃ বঙ্গের কুলীন নই যে মানিকতলার যণ্ডের ব্যবস্থা গ্রহণ করিব কিম্বা কুৎসিত কার্য্যে লীন হইব, আমি স্বাধীন দেশের লোক হই, যতদিন এক ফোঁটা রক্ত দেহে থাকিবে ততদিন স্বাধীন বৃত্তির ব্যবস্থা রাখিব, বরং এতদিন আমি অর্দ্ধ ছিলাম, অদ্য আপনি অনুমতি করিলেই পূর্ণ হই। আপনি অনুমতি প্রদান করুন, আপনি অনুগ্রহ করিয়া আর বাক্য ব্যয় করিবেন না—শীঘ্র করুন—কাম কম্পনে দেহ বিদেহ হইবার সম্ভাবনা।

কামিনীগণ।

আজি কি উপজিল আনন্দের রজনী,
মায়া গুণে আহা কাম হইল কামিনী।
একে একে পাকে পাকে বেড়িল সজনী,
আজি কি উপজিল আনন্দের রজনী॥
আহা বাছা অজ্ঞানী কোথা বাস না জানি,
কুল শীল জাত কিছুই শুনি না শুনি,
মায়াবিনী আদ্যাশক্তি হি মুগ্ধ কারিণী,
সংসার সারাসারের দর্প বিনাশিনী,

কোথা ছিলে কোথা এলে কোথা যাবে মরি,
মায়াঘুর্ণীপাকে হয় খালি ঘুরা ঘুরি,
একে একে পাকে পাকে বেড়িল সজনী
আজি কি উপজিল আনন্দের রজনী ॥
এস বাছা বাঁধি হাতে বাসনার দড়ি
কিনে নিলুম দিয়ে তোমায় প্রেম কড়ি ॥
আদি মধ্য অন্তে রহে হি এই পদ্ধতি,
মিছা মিছি তর্কা তর্কি আধ্যাত্মিক নীতি।
দাও দাও সম্মতি থাকুক এই রীতি
প্রকৃতি পুরুষে হি হউক জগদ্ধাত্রী,
একে একে পাকে পাকে বেড়িল সজনী,
আজি কি উপজিল আনন্দের রজনী ॥

রজনী গন্ধা রজনীর গাঢ়তর শোভা বৰ্দ্ধন করিল, শ্বেতাঙ্গিনী কামিনী কামিনীদিগের কাম পূর্ণ করিল। তণ্ডালম্যা আনন্দ বিহ্বলে সমে সমতা দিল, নব বর বধূ পূর্ণ মিলনে মিলিত হইল। নীরদ মণ্ডলে ধীরে ধীরে নীর ক্ষরিতে লাগিল, কম্পনে কম্পন বৰ্দ্ধিত হইয়া অবশেষে এলাইয়া পড়িল। নিস্তব্ধ, নিস্তব্ধ, নিস্তব্ধ, সন্ধ্যা—সন্ধ্যা—সন্ধ্যা। পুনঃ প্রভাতকাল পূর্ণ প্রকাশ পাইল।

জগতের সমস্ততেই নূতন কলেবর দৃষ্টিগোচর হইল। অন্ধকার লুক্কাইত রহিল, আলোক প্রকাশ পাইল। আলোকবাসীরা অন্নের কারণ গমনশীল হইল। বাসনাপূর্ণ মাত্রাতে ইতস্ততঃ বিচরণ করিতে লাগিল, যথায় বাসনা পূর্ণ হইল, তথায় আমোদ আমোদে আমোদিত হইল, যথায় বাসনা পূর্ণ হইল না, তথায় মোদিত আমোদ পূর্ণ মুদিত হইল। যথায় বাসনা অৰ্দ্ধাৰ্দ্ধ লাভ করিল তথা অৰ্দ্ধ প্রস্ফুটিত হইল। সন্তোষ সৰ্ব্বত্র অলক্ষিতভাবে রহিল। যতক্ষণ

আশা রহে, ততক্ষণ শ্বাস বহে। যে মুহূর্ত্তে দেহেতে আশাশ্বাস নিরোধ হয় সে মুহূর্ত্তে সঙ্গে সঙ্গে সন্তোষ লক্ষিত হয়।

সন্তোষ ও অসন্তোষ সংস্কারের ফলাফল হয়। সংস্কার বিহীন হইলে নিত্য হয়। জগতে নিত্য ব্যতীত কিছুই নাই, যাহা নিত্য তাহাই অনিত্য বলিয়া কথিত হয়। সংস্কার ভেদাভেদ উৎপাদন করে, বীজে সংস্কার নিহিত রহে, সংস্কারে আকার ন্যস্ত হয়, আকারে চিন্তা হয়, চিন্তাতে চেতনা হয়, চেতনাতে বুদ্ধি প্রকাশ পায়, বুদ্ধিতে নিত্য ও অনিত্য মীমাংসিত হয়। নিত্য বলিলে নিত্য হয়, অনিত্য বলিলে অনিত্য হয়। কর্ত্তা ও কর্ম্ম ব্যবহারের ফল হয়।

প্রহার, পরিহার, অপহার, উপহার, আহার, বিহার ইত্যাদি এক হৃ ধাতুর উপসর্গ ব্যবহারের ফল হয়। এক প্রকৃতিভেদের ফলে বহু হয় এবং বহু হইলে এক অর্থ থাকে না। উপসর্গ যোগের দ্বারা ধাতুর অর্থকে বল করে অন্যত্র লইয়া যায়। এক ব্যাধি উপসর্গ যোগে অন্য ব্যাধি প্রাপ্ত হয়, এবং সংযোগে বিষয় অন্য গুণ প্রাপ্ত হয়। যাহা আদত তাহা লুকাইয়া যায়, যাহা উপসর্গ তাহাই প্রকাশ পায়, এবং যাহা প্রকাশ পায়, তাহাই সৎ হয়, যাহা অপ্রকাশ থাকে, তাহাই অসৎ হয়। সর্ব্ববিষয়ের বিচারক হিতাহিত হয়। ব্যাকরণ উপসর্গের বিচারক হয়, আয়ুর্ব্বেদ ব্যাধির বিচারক হয়, বিজ্ঞান গুণের বিচারক হয়।

লোকোপচার গ্রহণ সিদ্ধি। লোকোপচার যাহাকে সত্য কহে, তাহাই সত্য হয়, লোকোপচার যাহাকে মিথ্যা কহে, তাহাই মিথ্যা হয়, সত্য ও মিথ্যা লোকোপচারের উপর নির্ভর করে। লোকোপচারের বীজে সংস্কার নিহিত হয়। মায়া সংস্কারকে বন্ধন করে। মায়া অর্থাৎ কায়া অর্থাৎ আকার। আকারে চিৎ, চিত্ত, চিন্তা,

বুদ্ধি, যুক্তি ও সংস্কার প্রকাশ পায়। জগতে আকার ব্যতীত কিছুই নাই, ইহার কারণ রূপান্তরই জগতের গতি হয়। জগতে কোন বিষয়ের ধ্বংশ নাই, ইহার কারণ সমস্তই নিত্য হয়। প্রকৃতি ভেদে সমস্ততেই ভেদাভেদ লক্ষিত হয়, ইহার কারণ আদিকে ও মধ্যকে ও অন্তকে ব্যবহারে এক করা সর্ব্বতোভাবে বিধেয়।

আমোদিনীর ও আগন্তুকের নব পুষ্প বিকশিত হইল, চারি ধারে সৌরভ ছুটিল, চারিপার্শ্বের লোক আমোদে আমোদিত হইল। উভয়ে মধুচন্দ্র ভোগ করিতে লাগিল, কিছুদিনের পর আমোদিনীর গর্ভ সঞ্চার লক্ষিত হইল। আমোদিনী গৃহস্থের নিত্য কর্ম্মেতে অত্যন্ত বিরক্ত বিবেচনা করিল, সুতরাং আগন্তুকের স্কন্ধে আরও সংসারের ভার চাপিল। আগন্তুককে প্রত্যহ প্রভাতে অন্নের অন্বেষণে ধাবিত হইতে হইল, কুটীরে প্রত্যাগমনে শুদ্ধান্ন প্রস্তুত করিতে হইল, এবং তৎপরে আগন্তুক আমোদিনীর সুখ সচ্ছন্দতার তত্ত্বাবধান করিতে প্রস্তুত রহিল। অপরাহ্নে আমোদিনীর বিনোদনার্থে বাটে খাসগল্প চলিল। সায়ংকালে কানাইয়ে ঠেলা ঠেলিয়া দেহ ক্লান্ত হইলে গাঢ়তম রজনীদেবী গাঢ় নিদ্রা আনিয়া শান্তি দিত।

সময়ে আমোদিনী সন্ততি প্রসব করিল, আগন্তুকের আরও আনন্দ বাড়িল, বহু চিন্তা চলিল, দেহ অস্থির হইয়া পড়িল, কিন্তু মায়া গুণে আগন্তুকের কিছুতেই ভ্রুক্ষেপ নাই। আর কতকগুলি সন্তান সন্ততি যোগ দিল ফলতঃ আগন্তুকের অনেক ব্যয় বৃদ্ধি পাইল। আগন্তুক মায়াগুণে মুখ দিয়া রক্ত তুলিয়া সমস্ত ব্যয় বহন করিতে লাগিল, এবং তৎকারণ ক্রমশঃ তাহার দেহ ক্ষীণ হইতে লাগিল, ফলতঃ আগন্তুক আর তদ্রূপ ব্যয় করিতে সক্ষম হইল না। আমোদিনীর ক্রোধ উপজিল, রূঢ় বাক্য ছুটিল এবং সঙ্গে সঙ্গে হস্ত

পদ নাচিল, অবশেষে আমোদিনী ক্রোধ ভরে কুটীর হইতে বাহির হইল। আগন্তুক নিস্তব্ধ হইয়া কুটীরে রহিল, সন্তান সন্ততি ক্ষুধাগ্নিতে জ্বলিয়া চীৎকার করিতে লাগিল, আগন্তুক আর নিস্তব্ধ হইয়া বসিতে পারিল না। কাহাকে কঙ্কালে ও স্কন্ধে তুলিল, কাহাকে হস্তে ধরিল, কতকগুলিকে নিজের পদানুসরণ করিতে বলিল।

আগন্তুক ফৌউজ্ সঙ্গে লইয়া হাটি হাটি পা পা ফেলিয়া আমোদিনীর অন্বেষণে চলিল, কিয়ৎদূর যাইয়া ক্লান্ত হইয়া পড়িল, আর পা উঠিল না, সুতরাং এক বৃক্ষতলে আশ্রয় লইল। ফৌউজের ক্রন্দন রোলের রণবাদ্য বাজিল, আগন্তুক আরও অস্থির হইল। কি করে কিছুই ঠিক করিতে না পারিয়া চিন্তাগারে প্রবেশ করিল। তথায় দেখিল, নিজের অশ্রু জলে নিজের বক্ষঃ ভাসিতেছে, তাহাকে কুকুরে টানাটানি করিতেছে, শকুনি কিড়ি কিড়ি রবে পাখনা শাপোট করিতেছে, শৃগাল ঊর্দ্ধমুখে হুকাহুয়া নাদে নাদিতেছে, ইহা দেখিয়া আগন্তুক ভয় পাইল, এবং ভয়ে ভয়াম্বিত হইয়া যেমন দ্রুত পদে তথা হইতে অন্য স্থানে যাইবে মনন করিল, অমনি চমক হইল। পুনঃরায় বাহ্য জগতে অদ্ভুত দৃশ্য দেখিল, সকলে নিস্তব্ধ হইয়া গাঢ়তম নিদ্রাতে আবিভূ´ত হইয়া পড়িয়া রহিয়াছে। আগন্তুক শোকে অধীর হইয়া দুশ্চিন্তাতে মগ্ন হইল, ইত্যবসবে গুরু অর্থাৎ অবতার আসিয়া সম্মুখে উপস্থিত হইলেন ঃ—

ওহে পান্থ! তোমার ঈদৃশাবস্থা লক্ষিত হইতেছে কেন, বোধ হয় তুমি অন্নাভাবে পীড়িত হও। আহা। শিশুগুলি কি দুর্দ্দশাগ্রস্থ হইয়াছে, কঙ্কাল ব্যতীত প্রায় আর কিছুই দৃষ্টিগোচর হয় না। কিহে! কিছু উত্তর দিতেছ না, তুমি বুঝি অর্দ্ধ নিদ্রাতে নিদ্রিত আছ। অবতার উচ্চৈঃস্বরে পান্থ বলিয়া ডাকিল।

আগন্তুক চমকিয়া উঠিল, মনে করিল বুঝি আমোদিনী আসি-

য়াছে, যখন দেখিল অন্যজন সম্মুখে দাঁড়াইয়া আছে, তাহার হরিষে বিষাদ উপস্থিত হইল। আগন্তুক বিষাদে বিষাদিত হইয়া কোন উত্তর করিল না, বরং বিরক্তি ভাব প্রকাশ করিল।

অবতার। কিহে বাপু! এত অন্যমনস্ক কেন, ভদ্রজন কোন কথা কহিলে কি কথা কহিতে নাই। জগতে সর্ব্বজন অন্নের অভাবে পীড়িত হয়। অন্ন সম্পর্ক আছে বলিয়া জগতে পরস্পরের সম্পর্ক আছে, যদি অন্নাভাব হইত, তাহা হইলে সমস্তের অভাব হইত। আমোদ, প্রমোদ, জয়, পরাজয়, সুখ ও দুঃখ সমস্তই অন্নের উপর নির্ভর করে।

আগন্তুক। আপনি কি আমোদিনীর কথা বলিতেছেন?

অবতার। আমোদিনী আমোদ বিহনে প্রমোদে মত্ত হইযা তোমাকে ত্যাগ করিয়া অন্যের প্রমোদ কাননে আমোদ করিতেছে। যথায় আমোদ তথায় আমোদিনী হয়। আপাততঃ তোমার দেহে আমোদ লক্ষিত হইতেছে না। অন্নেতে দেহ, দেহেতে আমোদ, আমোদে স্ত্রী পুরুষ ভাব রক্ষিত হয়। অন্ন চিন্তা চমৎকার হয়, অন্নের অভাব হইলে সমস্তেরই অভাব হয়। বাপু! এই শিশু গুলি কঙ্কাল বিশিষ্ট হইয়াছে, ইহাদের অন্ন দেওয়া হয়নি কেন?

আগন্তুক শিশুদিগের উপর দৃষ্টি নিক্ষেপ করিলা আর অশ্রু-ধারা সম্বরণ করিতে পারিল না, অর্থাৎ ধীরে ধীরে অশ্রুধারা বাহিত হইতে লাগিল। বাক্যস্বর পূর্ণ মাত্রাতে প্রকাশ পাইল না, কিন্তু মায়াগুণে মুগ্ধ হেতু কথঞ্চিৎ লক্ষিত হইল। মায়ার কি অদ্ভুত ক্ষমতা। প্রত্যহ মানব মায়ায় অদ্ভুত লীলা দেখিতেছে, কিন্তু অদ্যাবধি কোন জন কি মায়াতীত হইতে পারিয়াছে, যদি মায়াতীত হইতে পারিত, তাহা হইলে এই ঘূর্ণিত জগৎ চিরকাল ঘূর্ণায়মান থাকিত না।

আগন্তুক। শরীরের দুর্ব্বলতা হেতু অন্ন সংগ্রহ করিতে অক্ষম হই।

অবতার। এই অন্ন লও।

আগন্তুক মহানন্দে হস্ত প্রসারণ করিয়া অন্ন লইয়া সেবন করিল, এবং অন্ন সেবনেতে দেহে স্ফূর্ত্তি প্রকাশ পাইল। দেহ-স্ফূর্ত্তিতে জগতের স্ফূর্ত্তি আসিল কিন্তু আগন্তুক অবতারকে চিনিতে পারিল না। জগতে তিনটি স্ফূর্ত্তি আছে—চিন্তা স্ফূর্ত্তি—আশা স্ফূর্ত্তি—স্মরণ স্ফূর্ত্তি। দেহ ক্রমশঃ ক্ষয় হইলে, স্ফূর্ত্তি ক্রমশঃ ক্ষয় হয়। অবতার আগন্তুককে পূর্ব্বের সমস্ত বিবরণ স্মরণ করাইয়া দিল। আগন্তুক অবতারের দুইটী চরণ ধরিয়া রোদন করিতে লাগিল।

অবতার। কিহে মহাজ্ঞানী পুরুষ। এইবার সমস্ত কি মনে পড়িতেছে। পূর্ব্বে তুমি কি ছিলে, মধ্যে কি হইয়াছিলে, এখন কি হইলে এবং পরে কি হইবে তাহাও অনিশ্চিত রহিল। আমারও জন্ম ও স্থিতি ও মৃত্যু আছে, তবে আমি সমস্ত নিত্য দেখি বলিয়া নিত্য আছি। মায়া জগৎকে রূপান্তর করে,এবং ইহার কারণ তুমি অনিত্য দেখ, বাস্তবিক ইহা কেবল অবিদ্যার গুণ হয়। সংস্কার দূষিত হইলে চিৎ দূষিত হয়, চিৎ দূষিত হইলে চিত্ত দূষিত হয়, চিত্ত দূষিত হইলে চিন্তা দূষিত হয়,চিন্তা দূষিত হইলে পুরুষকার দূষিত হয়। পুরুষকার দূষিত হইলে ক্রিয়া দূষিত হয়,ক্রিয়া দূষিত হইলে ফল দূষিত হয়, ফল দূষিত হইলে বীজ দূষিত হয়, বীজ দূষিত হইলে সংস্কার দূষিত হয়। আবার সংস্কার দূষিত হইলে বীজ দূষিত হয়, বীজ দূষিত হইলে ফল দূষিত হয়, ফল দূষিত হইলে ক্রিয়া দূষিত হয়, ক্রিয়া দূষিত হইলে পুরুষকার দূষিত হয়, পুরুষকার দূষিত হইলে চিন্তা দূষিত হয়, চিন্তা দূষিত হইলে চিত্ত দূষিত হয়, চিত্ত দূষিত হইলে চিৎ দূষিত হয়, চিৎ দূষিত হইলে সংস্কার দূষিত হয়।

সাগর দোল্লার মতন উঠিতেছে ও পড়িতেছে, আবার পড়িতেছে ও উঠিতেছে, কিন্তু পাক বরাবর ঠিক আছে। যদ্যি উঠার ও পড়ার সংস্কার লোপ কর, তাহা হইলে পাক ঠিক রহিল। পাক ঠিক রাখিলে গোলাকার ঠিক রহিল, এই গোলাকার নিত্য হয়, কিন্তু উঠা ও পড়া অনিত্য হয়। নাগরদোল্লা থাকিলেই উঠা ও পড়া থাকিবেক, কেহ বন্ধ করিতে পারিবেক না। জগৎ থাকিলেই রূপান্তর থাকিবেক, কেহ রূপান্তর বন্ধ করিতে পারিবেক না। নাগরদোল্লা বন্ধ করিলে উটা ও পড়া ও ঘুরা বন্ধ হয়, আকার বন্ধ করিতে পারিলে জন্ম ও স্থিতি ও মৃত্যু বন্ধ হয়। আদি নাগরদোল্লা ও আদি আকার বন্ধ হয় কি করিয়া যখন একবার হইয়া বহু হইয়াছে।

মহাজ্ঞানীরা বিবেচনা করে যে বাসনা বন্ধ করিলে সমস্ত বন্ধ হয়, কিন্তু ইহা মহা ভ্রম হয়, কারণ নিজের বাস যাহা হইতে বাসনা হয়, তাহাই রহিয়াছে। বাস না থাকিলে বাসনা হয় না ইহা সত্য কিন্তু এখন বাস কি করিয়া লুপ্ত হয়। মৃত্যু লোপ করিতে পারে না, মৃত্যু রূপান্তর করিতে পারে। মহাজ্ঞানীরা বলে, ভর্জ্জিতবীজে অঙ্কুর উৎপন্ন হয় না, ইহা সত্য শত শত বার বলি, কিন্তু ভর্জ্জিতবীজটি যায় কোথায়, পচিয়া যায় কিম্বা অন্যের দ্বারা ভক্ষিত হয়। অন্নময় জগৎ হয়, জগতে এমন কোন বিষয় নাই যাহা না অন্যের দ্বারা ভক্ষিত হয়, যাহা ভক্ষিত বিষয় তাহাই অন্ন বলিয়া কথিত হয়।

অহিংসা পরম ধর্ম্ম হয় ইহার অর্থ যাহা করা হয় তাহা ভুল, কারণ হিংসা ব্যতীত জীবন ধারণ হয় না। জীব আহার না করিলে জীব হয় না। বলবান জীব ক্ষুদ্র জীবকে আহার করিবেক, আহার করিলে আবার জীব উৎপন্ন হইবেক। জীবে জীব হয় তন্মধ্যে চেতন ও অচেতন আছে। যে যাহাকে হিংসা করে সে তাহাকে

হনন করা বিধেয় কারণ হনন না করিলে সে তোমায় হনন করিবে। পিপীলিকাকে সর্করা দিলে, আর সর্পকে দুদ কলা দিলে আর ছার পোকাকে রক্ত দিলে অহিংসা পরম ধর্ম্ম হয় না। আত্মরক্ষার নাম ধর্ম্ম, আত্মজনকে রক্ষা করিতে পারিলে প্রকৃত ধর্ম্ম হয়, ইহার কারণ সমাজ ব্যবহারের নাম ধর্ম্ম হয়, এবং তৎকারণ দেশের রাজাকে ধর্ম্মাবতার কহে। পরস্পরের উপকারের নাম ধর্ম্ম হয়, আত্মজনের প্রতি হিংসা আচরণ করিবে না অর্থাৎ অহিংসা রাখিবে, অহিংসা রাখিতে হইলেই দয়ার আবশ্যক হয়, দয়া অর্থাৎ পরস্পরের উপকার এবং ইহাই প্রকৃত সামাজিক ধর্ম্ম হয়।

ভর্জ্জিতবীজ অঙ্কুর উৎপাদন করিল না ইহা সত্য কিন্তু ভর্জ্জিতবীজটি রহিল,যেমন নাগরদোল্লার উঠা ও পড়া ও ঘুর বন্ধ রহিল কিন্তু নাগরদোল্লাটি রহিল। ভর্জ্জিতবীজটি পঞ্চভূতের দ্বারা ভক্ষিত হইল কিম্বা অন্য সজীবের দ্বারা ভক্ষিত হইল, যাহা দ্বারাই হইল পুনঃ প্রকাশ পাইল, তবে ভর্জ্জিতবীজরূপে না আসিয়া অন্যরূপে আসিল, যদি আসিল তাহা হইলে আদি বীজ নষ্ট হইল না, যেমন নাগরদোল্লা ঠিক রহিল, অতএব জ্ঞানীর জ্ঞান ঠিক নয় ইহা প্রমাণিত হইল। যদি প্রমাণিত হইল তাহা হইলে বাস অর্থাৎ আকার না যাইলে বাসনা যায় না ইহাও প্রমাণিত হইল, যদি ইহা প্রমাণিত হইল, তাহা হইলে বাস অর্থাৎ আকার যায় না খালি রূপান্তর হয় ইহাও সপ্রমাণ হইল, যদি ইহা হইল, তাহা হইলে নিত্য ইহা সপ্রমাণ হইল, যদি নিত্য ইহা সপ্রমাণ হয়, তাহা হইলে যাহা কিছু বিপরীত বলি, তাহা সমস্তই সংস্কার হয়, অতএব সকলকার সংস্কারকে এক করা সর্ব্বতোভাবে বিধেয়।

যতদিন নাগরদোল্লা নাম থাকিবেক, ততদিন উঠা ও পড়া ও ঘুরা থাকিবেক, যতদিন জগৎ নাম থাকিবেক ততদিন মায়া থাকি-

বেক। যদি কেহ মায়া থেকে উত্তীর্ণ হইতে ইচ্ছুক হয়, তাহা কেবল বিড়ম্বনা ব্যতীত আর কিছুই নয়।

জ্ঞানীর জ্ঞান জ্ঞা অবধি হয়, প্রেমিকের প্রেম পরাপর হয়। জ্ঞানী অবধিতে আছে, ইহার কারণ উচ্চ ও অনুচ্চ পদ আছে, প্রেমিক অবধিতে নাই, ইহার কারণ উঁহাদিগের নিকট সমস্তই নিত্য হয়। যাহা কর, তাহাই কর, কিন্তু করিয়া ভেদ বল, ইহার কারণ নিয়ম প্রতিপালন কর, যাহাতে সংস্কার দূষিত না হয়। সংস্কার ভেদাভেদ শিক্ষা দেয়, এবং এই সংস্কারকে এক করিবার দরুন সমাজ হইয়াছে। এক খাদ্য, এক পোষাক, এক রং, এক ধর্ম্ম করা অবতারের কার্য্য হয়। যে সমাজে সমস্ত বিষয়ের এক আছে, তথায় একতা আছে, যথায় একতা আছে তথায় এক আছে। এক নিত্য হয়, এক হইতে যে বহু হয় তাহা ও নিত্য হয়, কিন্তু দূষিত সংস্কারের কারণ ভেদ দেখি।

জগতে অবতার এক ব্যতীত আর কিছুই শিক্ষা দেয় না, যাহা এক তাহাই সত্য, যাহা বহু তাহাই অসত্য হয়। জাগতিকজন অজ্ঞানতা হেতু ভেদ দেখে, কিন্তু বাস্তবিক ভেদ কিছুই নাই। অবতার জাগতিকজনের অজ্ঞানতাকে নাশ করিয়া সমস্তকে নিত্যতে ঠিক করে, ফলতঃ সমস্ত নিত্য হইলে আর অঠিক কিছুই রহিল না। কার্য্য করা আর না করা উভয়ই সমান রহিল, তবে কেন স্বাভাবিক নিয়ম প্রতিপালন করিতে বিরত হই, তবে কেন একাদশ তত্ত্ব গ্রহণ করিতে অনিচ্ছুক হই।

যতদিন দেহ থাকিবে ততদিন কার্য্য ক্ষেত্রে কার্য্য করিতে হইবে। মায়া ব্যতীত জগতের অস্তিত্ব নাই, ইহার কারণ জাগতিকজন কেহই মায়াতীত নয়। দেখ, আমিও মায়াতে বশীভূত হই, কারণ জন্ম ও স্থিতি ও মৃত্যু আমাতে লক্ষিত হয়। তোমায় ও আমায়

প্রভেদ এই যে তুমি সুখ ও দুঃখ ভেদ কর আমি তাহা করি না, কারণ আমি জানি যে সমস্ত বিষয় নিত্য হয়, তবে যাহা করি তাহা কেবল স্বাভাবিক নিয়ম প্রতিপালনের জন্য আর কিছুই নয়। মনে করিব যে করিব না তাহাও করিতে পারিব না কারণ স্বাভাবিক নিয়মে জগৎ রচিত হয়।

তুমি জ্ঞানী বলিয়া কত অহংকার করিতে কিন্তু অহংকার কোথায় গেল, অতএব তোমার এই অহংকার দূষনীয় হয়, কিন্তু সংসার রহস্যের অহংকার প্রশংসনীয় হয়। তোমার অহংকারটী উচ্চ ও অনুচ্চ অর্থাৎ অনিত্য শিক্ষা দিতেছে, আমার অহংকারটী আকার অর্থাৎ নিত্য শিক্ষা দিতেছে। যাহা নিত্য তাহাই প্রশংসনীয় হয়, যাহা অনিত্য তাহাই দূষনীয় হয়, যদি ইহা ঠিক হয় তাহা হইলে অবতার এই সংস্কারকে এক করিবার দরুন ইহজগতে অবতীর্ণ হয়। অবতার অবতীর্ণ হইয়া ধর্ম্মকে এক করে। সামাজিক নিয়মের একতার নাম ধর্ম্ম হয়, যথায় সামাজিক নিয়ম এক আছে, তথায় ধর্ম্ম আছে। সমতার নাম সমাজ হয়।

অহে জ্ঞানী পুরুষ! তুমি মায়া কি এখন জানিতে পারিলে, নিয়ম কি জানিতে পারিলে, ধর্ম্ম কি জানিতে পারিলে, যদি তুমি জানিতে পারিয়া থাক তাহা হইলে এখন মায়ার খাতিরে সংসার প্রতিপালন কর, কিন্তু জান যে সমস্ত বিষয় নিত্য হয়। নিত্য জানিলে দ্বিগুণতর পুরুষকারের সহিত জগতে কার্য্য করিতে পারিবে, এবং একটি কার্য্য করিলেই সিদ্ধি লাভ করিবে, কারণ কার্য্য সিদ্ধি হইলেই আনন্দ লাভ করিবে। যতক্ষণ সৎ ততক্ষণ আনন্দ, সৎ লোপ হইলেই সঙ্গে সঙ্গে সমস্তেরই লোপ হয়।

আদি এক ইহা দর্শনের দ্বারা শিক্ষিত হও—মধ্য এক হয় ইহা

সামাজিক নিয়মের দ্বারা শিক্ষিত হও,অন্ত এক ইহা পুনঃ জীবনের দ্বারা শিক্ষিত হও। মধ্যটি আদিকে ও অন্তকে এক করিতেছে, যদি মধ্যটি লোপ হয়, তাহা হইলে আদির ও অন্তের লোপ হইল ইহাও নিশ্চয় জানিবে। বর্ত্তমান ভূত ও ভবিষ্যৎকে ঠিক করিতেছে, যদি বর্ত্তমান লোপ হয়, তাহা হইলে ভূতের ও ভবিষ্যতের লোপ হয়। সংস্কার সমস্তকে শিক্ষা দেয়, যদি ইহা ঠিক হয়, তাহা হইলে সংস্কারটিকে এক করা সর্ব্বতোভাবে বিধেয়।

তুমি জ্ঞানী ছিলে, মায়াগুণে অজ্ঞানী হইলে, ইহার কারণ তোমার দ্বি ভাব ভোগ হইল, এখনও তোমার সংস্কার এক হইবার অভাব আছে, কারণ তুমি রোদন করিতেছ, আমার নিকট হইতে উপদেশ গ্রহণ করিতেছ, আমোদিনীর অভাবটিকে চিন্তা করিতেছ, মুক্তি পাইবার বাসনা করিতেছ, যখন তোমার এই সমস্ত অভাব দূরীভূত হইবে, তখন তোমার স্বভাব উপস্থিত হইবে। স্বভাব ছাড়িও না, অভাবও হইবে না। স্বভাব আসিলেই পূর্ণ মাত্রাতে পুরুষকার বিরাজ করিবে, যথায় পুরুষকার তথায় স্বভাব, যথায় স্বভাব তথায় পুরুষকার হয়।

অবতারের লীলা আর কিছুই নয় খালি পুরুষকার। অবতারেরা পুরুষকারের দ্বারা আদি, মধ্য ও অন্তকে এক করে। অবতারেরা সূত্র ধরাইয়া দিয়া রূপান্তরিত হয়, দার্শনিক শিষ্যেরা বর্ত্তমান দর্শনের দ্বারা আদিকে এক করে, পৌরাণিক শিষ্যেরা অতীতের সামাজিক দৃষ্টান্তের দ্বারা মধ্যকে এক করে,স্মার্ত্ত শিষ্যেরা ভবিষ্যতের ভাবি ফলাফলের দ্বারা অন্তকে এক করে, অতএব আদি ও মধ্য ও অন্ত যে এক হয় ইহা অবতার সপ্রমাণ করিল। দার্শনিক অতীতকে ও ভবিষ্যৎকে ছাড়িল, পৌরাণিক বর্ত্তমানকে ও ভবিষ্যৎকে ছাড়িল, এবং স্মার্ত্ত অতীতকে ও বর্ত্তমানকে ছাড়িল। তিন এক, এক

তিন, ইহা এক করা জ্ঞানীর কর্ম্ম নয় কিন্তু প্রেমিকের অর্থাৎ অবতারের কর্ম্ম হয়, ইহার কারণ জ্ঞানী অবতারের শিষ্য হয়। অবতার মায়াকে খণ্ডন করেনা বরং মায়াকে আরো জোড়া দেয়, কারণ মায়া ঠিক না করিলে নিজের লোপ হইবার ষোল আনা সম্ভাবনা ফলতঃ এক নিয়ম প্রতিপালন করিয়া সমস্তকে নিত্য করে।

নিয়ম এক হইলে সংস্কার এক হয়, সংস্কার আসিলে স্বভাব উপস্থিত হয়, স্বভাব আসিলে অভাব থাকে না। যথায় অভাব তথায় ভেদ জ্ঞান লক্ষিত হয়, কিন্তু যখন সংস্কারটি ভেদের মূল হয় তখন নিয়ম প্রতিপালন করিয়া সংস্কারটিকে এক করা সর্ব্বতোভাবে বিধেয়।

জ্ঞানী।' আপনি যাহা বলিলেন, ইহাতে মায়া ত্যাগের কোন আবশ্যকতা নাই, কারণ মায়া ত্যাগ হয় না, যতক্ষণ দেহ থাকে। দেহ থাকিলেই সমস্ত কার্য্য চলিবে, যদি দেহের অভাব হয়, তাহা হইলে সমস্তেরই অভাব হয়। দেহ আছে বলিয়া মায়া আছে, ইহার কারণ আপনি এককে আনিয়া সমস্তকে নিত্য রাখিলেন, এবং সঙ্গে সঙ্গে আদিকে ও মধ্যকে ও অন্তকে এক করিলেন। সংস্কারটি এক করিবার হেতু হয় ইহার কারণ আপনি সকলকে এক নিয়ম প্রতিপালন করিতে বলিলেন নিয়ম প্রতিপালম করিবার জন্য পুরুষকার আনিলেন, পুরুষকারে স্বভাব ইহাও সপ্রমাণ করিলেন। স্বভাব ও নিত্য ও এক যে এক হয় ইহাও ঠিক রাখিলেন। সমস্তকে অখণ্ড গোলাকার করিলেন—উঠা ও নাবাকে সংস্কার করিলেন—দে পাককে পুরুষকার করিলেন—আবার এই নিয়মটিকে ঠিক রাখিবার কারণ সমস্তকে নিত্য করিলেন, এবং সমস্তকে নিত্য করিবার কারণ উঠা ও নাবা ও দে পাক নিত্য হইল। তবে আমি ঘোর সংসারী হইয়া স্বভাব নিয়ম প্রতিপালন করি ?

অবতার। কর—একের কৃপায় এক হও।

তৃতীয় অধ্যায়

# মূর্ত্তি।

মূর্ত্তি ব্যতীত জগতের অস্তিত্ব নাই। মূর্ত্তি আছে বলিয়া জগৎ আছে, ইহার কারণ যথায় মূর্ত্তি আছে তথায় জগৎ আছে, কিন্তু যথায় নিরাকার আছে তথায় মূর্ত্তি লক্ষিত হয় না। নিরাকার কহিতে, লিখিতে ও গুণ কীর্ত্তন করিতে পারে না, কিন্তু আকার কহিতে, লিখিতে ও গুণ কীর্ত্তন করিতে পারে, ইহার কারণ মূর্ত্তির ভিতর মানব মূর্ত্তিটিকে শ্রেষ্ঠ আকার বলিয়া কথিত হইল। আকার ও সৎ এক হয় ফলতঃ মূর্ত্তি ও আকার এক হয়।

জগৎটি গমনশীল বিষয় বলিয়া, জগৎ নামে অভিহিত হয়। গম ধাতুর উত্তর ক্বিপ্ প্রত্যয় করিলে জগৎ হয়। রূপান্তর জগতের গতি হয়। জগতের সমস্ত বিষয় রূপান্তর হয়, ইহার কারণ রূপান্তরিত বিষয় জগৎ হয়। মূর্ত্তি অর্থাৎ আকার না হইলে রূপান্তর কিম্বা গমনশীল বিষয় হইতে পারে না, অতএব মূর্ত্তি, সৎ, আকার ও জগৎ এক হয়।

পঞ্চমহাভুতে উর্ণনাভইব জগৎটি রচিত হয় এবং ত্রিগুণে জগৎ আবহমান চলিতেছে। প্রভু হর এই সংস্কারটিকে প্রথম জগতে প্রচার করেন, এবং ইহার কারণ তিনি জগৎগুরু বলিয়া অভিহিত হন। গুরু বলিলেই প্রভু হরকে বুঝায়, অন্য কাহাকেও বুঝায় না কারণ তিনি মানবগণকে অন্ধকার হইতে প্রথম আলোকে লইয়া আইসেন। গু—অন্ধকার, রু—আলোক, যিনি অন্ধকার হইতে আলোকে

লইয়া আসেন. তিনিই গুরুপদ বাচ্য হন। গুরু ও শিষ্য বহুকালাবধি চলিয়া আসিতেছে৭

মুর্ত্তিতে কি প্রত্যয় করিলে মুক্তি হয়। তৎ সৎ, অর্থাৎ আকার, ন অসৎ অর্থাৎ নিরাকার নয় কারণ নিরাকার হইলে কিছুই থাকে না, কিন্তু আকার হইলে সমস্ত বিষয় নিহিত হয়। বিষয় হইলেই বিশেষ হয়, বিশেষ হইলেই গুণ হয়, গুণ হইলেই ত্রিশব্দ প্রয়োগ করিতে হয়, ত্রি প্রয়োগ করিলেই অ+উ+ম কিম্বা উঁ+অ +ম বম ও ওম প্রস্তুত হয়। এই সব বিষয় অন্য রহস্যে বহুল প্রকারে বলা হইয়াছে।

জগৎটি ত্রিগুণ বিশিষ্ট হইয়া সর্ব্বত্র ব্যাপিয়া রহিয়াছে, বাস্তবিক যদি ইহা ঠিক হয়, তাহা হইলে যিনি এই জ্ঞান প্রথম প্রচার করিয়াছেন, তিনিই যথার্থ উপাস্য বিষয় হন, এবং যদি ইহা ঠিক হয় তাহা হইলে তাঁহার গুণ কীর্ত্তন করা সর্ব্বতোভাবে বিধেয়। এই প্রকার গুণ কীর্ত্তনকে বিহারী মিত্র মূর্ত্তি পূজা কহে।

মানব ব্যবহারে এক জাতি হয়, এক হইলেই প্রকৃত জাতি ধর্ম্ম হয়, জাতি ধর্ম্ম হইলেই বন্ধু হয়, বন্ধু হইলেই এক হয়, এক হইলেই মোক্ষ হয়। যেইখানে যিনি জাতি ধর্ম্ম প্রচার করিতে পারিয়াছেন, তিনি সেইখানে উপাস্য দেবতা বলিয়া কথিত হন। উপাস্য ও উপাসক শব্দ যথায় ব্যবহার হয় তথায় নিরাকার শব্দ প্রয়োগ হইতে পারে না, কারণ নিরাকার শব্দ প্রয়োগ করিলে উপাস্য ও উপাসক শব্দের লোপ হয়। অন্য রহস্যে ইহার বিচার বিশদরূপে করা হইয়াছে, ইহার কারণ বলা বাহুল্য বলিয়া ছাড়িয়া দিলাম।

দর্শনধর্ম্ম একটি স্বতন্ত্র পদার্থ হয়, ইহার কারণ ষড় দর্শনগুলি ও বেদান্তটি অর্থাৎ উপনিষৎখানি জাতি ধর্ম্ম হইতে পারে না, জাতিধর্ম্ম ব্যবহারময় হয়, দর্শনধর্ম্ম ব্যবহারউচ্ছেদময় হয়। যদি

জ্ঞান, বিজ্ঞান ও যুক্তি লোপ হয়, তাহা হইলে যাহার দ্বারা বিষয়কে নির্ণয় করা হয়, তাহাকেই লোপ করা হয়। বিষয় লোপ হইলে যিনি কহিবেন, লিখিবেন ও যাহা কিছু করিবেন তাহারও লোপ হয়, অতএব দর্শনধর্ম্ম দর্শনের উপযুক্ত হয়, ব্যবহারের উপযুক্ত হয় না। দার্শনিক কোন জগতে উপাস্য দেবতা হন না, বরং সর্ব্বত্র উপাসক বলিয়া কথিত হন। প্রেমিক সর্ব্বত্র উপাস্য দেবতা হন, কারণ প্রেমিক জাতি ব্যবহার প্রচার করিয়া ইহ জগতে সকলকে এক প্রেম ডোরে বাঁধেন।

যিনি জাতি ব্যবহারে শ্রেষ্ঠত্ব লাভ করিতে পারিয়াছেন, তিনিই আত্মতত্ত্ব বুঝিবার উপযুক্ত পাত্র হইয়াছেন, আত্মতত্ত্ব বুঝিতে পারিলে পরতত্ত্ব সহজে বুঝিতে পারা যায়, কারণ স্বভাব দ্বিপ্রকার কুত্রাপি দৃষ্টি গোচর হয় না। যিনি স্বভাব বুঝিতে পারিয়াছেন, তিনি অভাব কি তাহাও সচ্ছন্দে বুঝিতে সক্ষম হন। বিশেষ না হইলে বিশিষ্টজন হইতে পারে না—গাধি উপাখ্যান, জনক উপাখ্যান, ভার্গব উপাখ্যান, বলি উপাখ্যান, লবন উপাখ্যান, অগ্নিবেশ্ম উপাখ্যান, ভুষুণ্ড উপাখ্যান ও বশিষ্ঠ উপাখ্যান ইত্যাদি ইহার প্রধান উদাহরণ হয়, কারণ এই সব মহাত্মারা বিশেষ হইয়াছিলেন বলিয়া আর্য্য জগতে বিশিষ্ঠ জন বলিয়া কথিত হন। পুরুষকার ইহাদিগের ব্যবহার হয়, ভক্তি ইঁহাদিগের ইষ্টদেবতা হয়, আত্মতত্ত্ব ইঁহাদিগের ধ্যান হয়, এই প্রকার কায়িক ব্যবহারকে ও মানসিক ধ্যানকে বিহারী মিত্র মূর্ত্তি পূজা কহে।

পুতুল পূজা প্রথম প্রহ্লাদ করে, যখন প্রহ্লাদ প্রভু হরের অর্থাৎ হরির দ্বারা পরাজিত হয়, এবং প্রহ্লাদ এই বিধি সমস্ত দৈত্য কুলকে শিক্ষা দেয়, ফলতঃ তদবধি পুতুল পূজা চলিয়া আসিতেছে।

কোন একটী ব্রহ্মরাক্ষসী বরাবর মানব হত্যা করিয়া উদর

পূরণ করিত। কিরাতদেশের রাজা ও মন্ত্রী এই মানব হত্যা নিবারণের কারণ এক দিন রজনী যোগে নগরের বহির্দ্দেশে বাহির হন, এবং উঁহারা দৈব বশতঃ ব্রহ্মরাক্ষসীর সম্মুখে গিয়া উপস্থিত হন। ব্রহ্মরাক্ষসী দ্বিজনকে সম্মুখে দেখিয়া মহানন্দে হুঙ্কার ছাড়িয়া উঁহাদিগকে বলিল ঃ—

"যদি আপনারা উভয়ে আমার সহিত দ্বাত্রিংশ প্রশ্নের উত্তর করিতে পারেন, তাহা হইলে আমার হস্ত হইতে মুক্ত হইতে পারেন নচেৎ আমার করাল কবলে কবলিত হইবেন।"

উভয়ে ব্রহ্মরাক্ষসীর দ্বাত্রিংশ প্রশ্নের উত্তর দিয়া ব্রহ্মরাক্ষসীকে সন্তুষ্ট করিয়াছিলেন, ব্রহ্মরাক্ষসী উভয়ের নিকট স্বীকার করিল যে, অদ্যাবধি আমি আর মানব হত্যা করিয়া উদর পূরণ করিব না, বরং যথাসাধ্য বিপথগামী মানবগণকে রক্ষা করিব, তদবধি ব্রহ্মরাক্ষসী রক্ষিণী বলিয়া অভিহিত হইল।

রক্ষিণী কিঞ্চিৎ দিন কিরাতদেশে বাস করিবার পর, তিনি হিমালয়ের অঞ্জন গিরিতে যাইয়া এবং তথায় তপস্যা করিয়া ইহলীলা সম্বরণ করেন। কিরাতবাসীরা সেই স্থানে রক্ষিণীর মূর্ত্তি প্রস্তুত করিয়া রক্ষিণী, কন্দরা, মঙ্গলা, মঙ্গলচণ্ডী, রক্ষাকালী বলিয়া পুতুল পূজা করিতে লাগিল—কালক্রমে সেই মূর্ত্তি ভারতের চারিধারে ব্যাপিল।

প্রহ্লাদ হইতে পুরুষ পুতুল পূজা হইল। কিরাতবাসী হইতে স্ত্রী পুতুল পূজা হইল। পরে নানাপ্রকারে নানা মূর্ত্তি হইল।

উপাস্য ও উপাসক দুইটি পদার্থ অর্থাৎ বড় ও ছোট, যদি উপাস্য অচেতন হইল, তাহা হইলে উপাসক আরো কত বেশী হইল। তর্ক হিসাবে যদি সব এক, এক সব দর্শন জানিয়া মীমাংসা করিতে হয়, তাহা হইলে উপাস্য ও উপাসক নাই, এবং তথায় প্রাণপ্রতিষ্ঠা

বিধি বৃথা হয়। প্রস্তরে, মৃণ্ময়ে, দারুতে ও অষ্টধাতুতে মানব প্রাণ দিতে পারেন না, যদি পারিতেন তাহা হইলে স্বভাব নিয়ম থাকিত না। অনেকে বলিতে পারেন, অজ্ঞানীদের পক্ষে এইটি প্রথম বিধি হয়, কারণ দ্বিতলে উঠিতে হইলে সিঁড়ির আবশ্যক হয়, কিম্বা পণ্ডিত হইতে হইলে প্রথমে বর্ণপরিচয়ের আবশ্যক হয়, ইহা যে সত্য তাহা বিনা সন্দেহে ও তর্কে সকলে স্বীকার করিবেন, কিন্তু ইহাতে সঙ্গে সঙ্গে ইহাই প্রমাণ হয় যে, পুতুল পূজা অজ্ঞানীদের অর্থাৎ অসভ্যদের হয়। পূর্ব্বে পুতুল পূজার বিধি সর্ব্বত্র ছিল।

প্রভু হর ও প্রভু বুদ্ধ ভারতবর্ষে পুতুল পূজা উঠাইয়া দিতে চেষ্টা করেন, কিন্তু সম্পূর্ণ কৃতকার্য্য হইতে পারেন নাই, কারণ ইহাঁদিগের শিষ্যেরা এক লিঙ্গ ও বুদ্ধ মূর্ত্তি রাখিল। বুদ্ধ-দেবের চাল, কলা বন্ধ হইল, কিন্তু এক লিঙ্গের চাল ও কলা বিধি রহিল।

প্রভু এব্‌রাহাম পুতুল পূজা উঠাইতে চেষ্টা করেন, কিন্তু তিনি সম্পূর্ণ কৃতকার্য্য হইতে পারেন নাই। তাঁহার বংশধর প্রভু মোজেস্ আবার চেষ্টা করেন, তিনি কতকটা সিদ্ধিলাভ করিয়াছিলেন। প্রভু যিশুখ্রীষ্ট পুনরায় আবার চেষ্টা করেন, তিনি পুতুল পূজা প্রায় সম্পূর্ণ উঠাইয়া দিতে পারগ হইয়াছিলেন। শেষে প্রভু মহম্মদ শেষ করিলেন। এক বংশ হইতে ক্রমান্বয়ে প্রায় চারিহাজার বৎসর জগৎকে শিক্ষা দিবার পর তদ্দেশ হইতে পুতুল পূজার সংস্কার লোপ প্রাপ্ত হইল। প্রভু যোরাষ্টরও পুতুল পূজা উঠাইয়াছেন, মোট কথা সিন্ধু নদীর পরপার হইতে সভ্য জগতে আর কোথায়ও পুতুল পূজা নাই। যদি কেহ এখন ঐই সমস্ত ধর্ম্মাবলম্বীদিগকে পুতুল পূজা করিতে বলে, কেহই করিবেন না, বরং আনন্দে দেহ নষ্ট করিবেন। সংস্কার কি বালাই দেখুন।

ভারতবর্ষের ভিতর পঞ্জাব, উত্তর পশ্চিম, মান্দ্রাজ ও বোম্বাই প্রদেশে, বঙ্গ প্রদেশের মতন প্রত্যহ ও পরবত্তেহারে পুতুল গড়িয়া পুজা ও বিসর্জ্জন অদ্যাবধি দেখিতে পাওয়া যায় না, তবে একটি নির্দ্দিষ্ট স্থান আছে, যথায় সকলে যাইয়া পুজা করেন, ইহার কারণ বোধ হয় ভারতবর্ষের অন্য প্রদেশের লোক বঙ্গ প্রদেশের লোক অপেক্ষা অনেকাংশে সভ্য হন। তেজ, বল, শ্রী সমস্তই সংস্কারে গঠিত হয়।

মেড়ুয়াতে মেড়ুয়াতে মারামারি করিলে এখনও উহারা বলিয়া থাকে "তোম হাম্‌কো বাঙ্গালী পায়া হায়।" এই মেড়ুয়ারা সাত টাকার বেতনে বাঙ্গালী বাবুর নিকট চাকরী করিয়া থাকে, কিন্তু কোন বাঙ্গালী মেড়ুয়ার নিকট চাকরী করেনা, তথাপি সংস্কারের বল কি ভয়ানক হয়।

পাঁচশত বর্ষ পুর্ব্বে এক লিঙ্গ চন্দ্রনাথ ব্যতীত বঙ্গদেশে আদৌ কোন পুতুল ছিল না, কিন্তু ইদানীং অসংখ্য হইয়াছে, কারণ গরিব ও সাধারণ বঙ্গবাসীর পয়সা বেশী হইয়াছে, আর মিশ্রিত ধর্ম্ম অসত্য রূপে অনেক আবির্ভূত হইতেছে। ইংরাজ বাহাদুরেরা বিদ্যা প্রচারের দরুন প্রতি বৎসর লক্ষ লক্ষ টাকা ব্যয় করিতেছেন, আর খ্রীশ্চান আচার্য্যেরা হাজার হাজার টাকা বঙ্গকে সভ্য করিবেন বলিয়া খরচ করিতেছেন, এবং মুসলমানেরাও ধর্ম্ম প্রচারে ব্যয় কুণ্ঠিত নন, তথাচ যদি একটি তালিকা লওয়া হয় যে, ইংরাজ বাহাদুরের বঙ্গদেশে আগমনের পুর্ব্বে কতকগুলি প্রতিষ্ঠিত পুতুল ছিল, আর পরবত্তেহারে প্রতি বৎসর কতকগুলি পুতুল গড়া হইত ও বিসর্জ্জন দেওয়া হইত, আর এখনই বা কতকগুলি প্রতিষ্ঠিত পুতুল আছে ও প্রতি বৎসর পরবত্তেহারে গড়া হয় ও বিসর্জ্জন দেওয়া হয়, তাহা হইলে সভ্যেরা জানিতে পারেন যে একে শত বৃদ্ধি পাইয়াছে কিনা।

যত মিশ্রিত বিদ্যা বাড়িবে, তত মিশ্রিত আচার গৃহীত হইবে—যত অসত্য সত্যরূপে প্রকাশ পাইবে, তত অসত্যধর্ম্ম ধর্ম্ম বলিয়া জনসমাজে প্রচার হইবে। লোক যত ক্ষীণ হয়, তত চতুরতা বৃদ্ধি পায়। এক হইতে ভ্রষ্ট হইয়া বহু হইলে ক্ষীণ হয়, আর বহু হইতে একত্রিত হইয়া এক হইলে সবল হয়।

ভিখারী, মসিজীবি, আইনবাজ, ধনী, ব্যবসাদার ইত্যাদি সকলে বিদ্যা শিখিতেছে, এবং উহারা সকলেই সভ্য বলিয়া বঙ্গদেশে পরিগণিত হইতেছে—আমাদিগের বাপ দাদার সংস্কৃত ভাষা হয় ইহাও উহারা সকলে বলিতেছে ফলতঃ সকলেই আর্য্য ঋষিকে পূর্ব্বপুরুষ বলিতেছে, বল দেখি, পুতুল হস্ত তুলিয়া ভাত খায় কি? অমনি সকলে বলিবে—হাঁ—যেমনি বলিল, অমনি সম্পাদকেরা নজির ধরিল, যেমনি ধরিল, অমনি কাগজে প্রকাশ পাইল, যেমনি প্রকাশ পাইল অমনি সঙ্গে সঙ্গে সম্পাদকের নাম ছুটিল, যেমনি ছুটিল, অমনি সম্পাদক হুড়্ হুড়্ করিয়া পয়সা উপার্জ্জন করিল। কিন্তু যে বলিল, "পুতুল হস্ত তুলিয়া ভাত খাইতে পারে না," অমনি তাহার মুখে সমস্ত বঙ্গবাসীরা চুণকালী দিল, সকলেই ঘৃণা করিল এবং সঙ্গে সঙ্গে উহার পয়সা উপার্জ্জন বন্ধ হইল ফলতঃ সে ব্যক্তি বানর বনিল।

পদার্থ দ্বি প্রকার হয়, যথা চেতন ও অচেতন। যাহা চেতন পদার্থ হয়, তাহাই অপর চেতন পদার্থকে চৈতন্য দিতে পারে, অচেতন পদার্থ চেতন পদার্থকে চৈতন্য দিতে পারে না। জরায়ুজ, অণ্ডজ, স্বেদজ তিন প্রকার চেতন পদার্থ হয়, তন্মধ্যে জরায়ুজ শ্রেষ্ঠ হয়, আবার জরায়ুজের মধ্যে মানব শ্রেষ্ঠ হয়, মানবের ভিতর যাঁহাদের চৈতন্য আছে তাঁহারা আবার অন্য মানবের ভিতর শ্রেষ্ঠ হন। এক ধর্ম্ম, এক পোষাক, এক বর্ণ,—এক খাদ্য যাঁহাদের ভিতর আছে, তাঁহারাই মিশ্রিতদের উপর শ্রেষ্ঠত্ব লাভ করেন। অচেতন পুতুলকে

পূজা করিলে অচেতন তুল্য হইতে হয়, অচেতনের গৌরবান্বিত ক্রিয়া কিছুই নাই, ইহার কারণ পূজা হইতে পারেনা, যাঁহার গৌরবান্বিত ক্রিয়া আছে, তাঁহারই পূজা হইতে পারে, অর্থাৎ গুণ কীর্ত্তন হইতে পারে।

পুতুলের চক্ষু আছে দেখিতে পায় না, কর্ণ আছে শুনিতে পায় না, নাসিকা আছে ঘ্রাণ পায় না, হস্ত আছে গ্রহণ করিতে পারে না, পদ আছে চলিতে পারে না, তবে কি করিয়া ইহার পূজা হইতে পারে। যদি বল প্রাণ প্রতিষ্ঠা করিয়া পূজা করা হয়, ইহা কি সম্ভবপর যে মানব পুতুলে প্রাণ প্রতিষ্ঠা করিতে পারে। ভারতবর্ষে পুতুলের অভাব নাই, তবে কেন কোন প্রতিষ্ঠিত পুতুল কহিতে, চলিতে ও লিখিতে পারে না, যদি পারিত তাহা হইলে সকলেই দেখিতে পাইত।

পুতুলকে পুষ্প, চন্দন, চুয়া দ্বারা অর্চ্চিত ও অলঙ্কারের দ্বারা অলঙ্কৃত করিলে কি পুতুলের চৈতন্য লাভ হয়, না পুতুল দ্রব্যের গুণ গ্রহণ করিতে পারে। ভোগ দিলে কি পুতুল ভোগ করিতে পারে, না পসয়া দিলে পুতুল হস্ত প্রসারণ করিয়া পয়সা গ্রহণ করিতে পারে, তবে এই সব দ্রব্য গ্রহণ করে কে? যদি বল পূজারী—পূজারী গ্রহণ করিলে তোমার কি লভ্য হইল? যদি বল পূজারী গ্রহণ করিলে পুতুলের গ্রহণ করা হয়—তবে কেন পুতুলকে সাক্ষী গোপাল করিয়া রাখা হয়? যদি বল সংস্কার—তাহা হইলে সংস্কারকে মার্জ্জিত করা সর্ব্বতোভাবে বিধেয় হয়। পূর্ব্বে সংস্কারের বিষয় বলা হইয়াছে, সংস্কার হাঁ ও না, দুই গড়িতে পারে, সংস্কারের নিকট জ্ঞান, বিজ্ঞান, যুক্তি কিছুই দাঁড়াইতে পারে না, তবে দেশের রাজা চেষ্টা করিলে প্রথমে কতকটা হয়, যেমন Emperor Theodosius হইতে Christian trinity জনসমাজে বদ্ধমূল হইল। সপ্তম পুরুষে নূতন সংস্কার বদ্ধমূল হইয়া যায়, এবং নূতনটী পুরাতন বলিয়া গণ্য হয়।

প্রথমে যখন সতীদাহ উঠাইয়া দিবার আইন হইবে গুজব হইল, তখন বঙ্গদেশে কি ভয়ানক হুলস্থূল পড়িয়া গিয়াছিল, এবং কত প্রকার নজির দেখাইয়া রাজ দরবারে দরখাস্ত করা হইয়াছিল, কিন্তু যখন পাস হইল জানিল, তখন স্ত্রীলোকেরা পর্য্যন্ত সরকার বাহাদুরকে কত নিন্দা করিয়াছিল। অদ্য বঙ্গের কোন স্ত্রীলোক কি স্বামীর সহিত চিতাতে দেহত্যাগ করিতে ইচ্ছুক হয়, না কোন বঙ্গবাসী আইনটী ভাল হয় নাই বলে, প্রথমে বুঝিতে পার নাই ইহার কারণ খারাপ বলিয়াছিলে অর্থাৎ non-sense বলিয়াছিলে, আপাততঃ বুঝিতে পারিতেছ, তাই ভাল বলিতেছ, আবার আরও পঞ্চাশ বৎসর পরে যখন সংস্কার ঠিক হইবে, তখন একাধারে সমস্ত বঙ্গবাসী আইন ভাল হইয়াছিল কহিবেক।

যখন চড়কে বাণ ফোঁড়া বন্ধ হইল, তখনই বা কি না হইয়াছিল। আবার অদ্য চড়কের সময় কাঁসারি ও জেলে পাড়ার লোকেরা সং সাজিয়া আমোদ করিত, তাহাও শিক্ষিত যুবকেরা অসভ্যতা বলিয়া উঠাইয়া দিল। শিক্ষার সহিত সংস্কারের বদল কি প্রকার ভয়ানক পরিবর্ত্তন হয় তাহাও দেখ।

প্রথম যখন কলের জল হয় ও কলের চিনি আমদানী হয়, তখন কলিকাতাবাসীরা কি করিয়াছিল, জাত যাইল, জাত যাইল, জাত যাইল বলিয়া চারিধারে হুকাহুয়া করিয়াছিল, অদ্য আবার কলের জল মাপিয়া দিবার আইনের কথা শুনিয়া কলিকাতাবাসীরা কি লঙ্কাকাণ্ড না করিল, জাত যাইবে না—হুজুর—কলের জল দিন। পরদেশের চিনি আমদানী যাহাতে না হয় তাহার দরুনই বা কি লিখিল, কারণ গৃহে কলের চিনি এত হইতেছে যে, পরদেশী না আসিয়া ভাগ লয়।

কন্সেট বিলের সময় কি লঙ্কাকাণ্ড না হইয়াছিল, আবার অদ্য

ঘরে ঘরে ঋতুমতী কন্যা বিরাজ করিতেছে, পঞ্চাশ বৎসর পরে সর্ব্বসাধারণ হইয়া যাইবে। যখন যাইবে তখন কোন ব্যক্তি সপ্তম বর্ষের কন্যাকে বিবাহ দিলে অন্য সকলে নিশ্চয় বলিবে, অমুক লোকটী কি অসভ্য, সপ্তম বৎসরের কন্যাকে বিবাহ দিয়াছে। সমস্ত বালাই সংস্কার হয়। যখন বিহারী মিত্রের রহস্যাবলি বুঝিবে, তখন আর non-sense বলিবে না।

প্রথমে যখন বঙ্গদেশে ইংরাজী বিদ্যালয় স্থাপিত হয়, তখন কেহই জাত নষ্ট হইবে বলিয়া ইংরাজি শিক্ষা করিতে বিদ্যালয়ে প্রবেশ করে নাই, এবং প্রথমে যখন Medical College স্থাপিত হয়, তখনও কেহ জাত নষ্ট হইবে বলিয়া প্রবেশ করে নাই, অদ্য সংস্কার কি হইয়াছে, যদি চক্ষু থাকে, তাহা হইলে একবার দেখ। পঞ্চাশ বর্ষ পরে আমার রহস্যাবলি এই ভাব প্রাপ্ত হইবে আর non-sense থাকিবে না।

গঙ্গাসাগরে গর্ভের প্রথম ফল দেওয়া কি উৎকৃষ্ট কার্য্য ছিল, এবং উড়িষ্যার রথচক্রের নীচে স্বর্গে যাওয়া কি সুবিধাজনক পথ ছিল, কিন্তু ইংরাজ বাহাদুরের নিষেধ আইন হওয়াবধি সংস্কার কি বদল হইয়া গিয়াছে। যদি কোন graduateকে এখন বলা হয়, এইরূপ সহজ উপায়ে স্বর্গে যাইতে প্রস্তুত আছ? বোধ হয়, কেহই সম্মতি প্রদান করিবেক না, কারণ সকলে জানিয়াছে যে, স্বর্গে ফাঁকি দিয়া যাওয়া হয় না—জ্ঞান, ক্রিয়া, ভক্তি ব্যতীত স্বর্গ হয় না। স্বর্গ ও নরক মনে বিরাজ করে। মন শান্তির নাম স্বর্গ, মন অশান্তির নাম নরক।

শ্রেষ্ঠ মূর্ত্তি জগতে অবতীর্ণ হইয়া অন্য সব জাগতিকজনকে এক শিক্ষা দেন, যাহাতে সকলকার সংস্কার এক হয়, এক সংস্কার হইলে মন শান্তি হয়, মন শান্তি হইলেই শান্তি, শান্তি, শান্তি হয়। শ্রেষ্ঠ মূর্ত্তি জগতের মঙ্গল সাধন করেন ইহার কারণ তিনি শিব

বলিয়া কথিত হন, এবং তিনিই সর্ব্বসাধারণের নিকট পূজনীয় হন। সর্ব্বসাধারণজন তাঁহার গুণ কীর্ত্তন করিয়া থাকে ও অন্তরে এক হয়, এক হইলেই বাসনা অনুযায়ী বাস হয়। শ্রেষ্ঠ মূর্ত্তির নাম উচ্চারণ করিলেও সর্ব্ব পাপ হইতে নিষ্কৃতি লাভ পাওয়া যায়।

শ্রেষ্ঠ মূর্ত্তির গুণ কীর্ত্তনকে বিহারী মিত্র মূর্ত্তি পূজা কহে। শ্রেষ্ঠ মূর্ত্তি সৎ অর্থাৎ আকার বিশিষ্ট ত্রিগুণ মূর্ত্তি হন, এবং ইনি প্রিয় পুত্র, অবতার, রসুল ও অন্যপ্রকার বহু নামে কথিত হন, ইহার কারণ তিনি অন্য জাগতিকজনকে শিক্ষা দিতে পারগ হন। দর্শন একটী স্বতন্ত্র বিষয় হয়, এবং কোন কালে সাধারণের বিষয় হয় নাই। যাহার যাহা ধর্ম্ম তাহার তাহাই রক্ষা করা কর্ত্তব্য হয়, ধর্ম্মকে অর্থাৎ শ্রেষ্ঠ মূর্ত্তিব কথিত বচনকে ধর্ম্মে অর্থাৎ প্রকৃত কার্য্যে রাখা উচিত হয়। দর্শনধর্ম্মকে দর্শন ধর্ম্মে রাখা উচিত হয়, সামাজিক-ধর্ম্মকে সামাজিক ধর্ম্মে রাখা উচিত হয়, রাজনীতিধর্ম্মকে রাজনীতি ধর্ম্মে রাখা উচিত হয়, গুপ্তনীতিধর্ম্মকে গুপ্তনীতি ধর্ম্মে রাখা উচিত হয়, অর্থাৎ সূক্ষ্মকে সূক্ষ্মে রাখা উচিত হয়, স্থূলকে স্থূলে রাখা উচিত হয়, অর্থাৎ পুতুলকে পুতুল ধর্ম্মে রাখা উচিত হয়, যদি এই সমস্তকে ঠিক রাখা হয় তাহা হইলেই প্রকৃত মানবধর্ম্ম হয়। মানবধর্ম্ম রাখিতে হইলেই শ্রেষ্ঠ মূর্ত্তির পূজা অর্থাৎ গুণ কীর্ত্তন করিতে হয়, এবং সকলে গুণ কীর্ত্তন করিলেই এক সংস্কার হয়, সংস্কার এক হইলেই স্থূলে এক হয়, স্থূলে এক হইলেই সূক্ষ্মে এক হয়, ইহার কারণ শ্রেষ্ঠ মূর্ত্তির পূজা অর্থাৎ প্রিয় পুত্রের, অবতারের, রসুলের সম্প্রদায়ানুসারে গুণ কীর্ত্তন করা সর্ব্বতোভাবে বিধেয় হয়।

রহস্যাবলি চরাচরে হইল ব্যপ্ত,
নিয়ম-রহস্য সত্য হইল সমাপ্ত।

ভ্রমে ভ্রমে ভ্রমণ হয় মিত্র ইহা কয়,
মিত্রে মিত্রে ধর্ম্ম হয় না করিও সংশয়

বি, মিত্র।



# ভ্রমণ-রহস্য।

কোথাছিলে কোথা এলে কোথা যাবে বল, স্থূল সূক্ষ্মে ঘুরাঘুরি উপাধি বহুল
কত এলো কত গেল কত কি লিখিল, কালক্রমে নানামত জগতে ব্যাপিল।
এক উঠে এক পড়ে দ্বিপ্রথা রহিল, গোলাকারই সত্য হয় নিত্য কহিল,
সর্ব্বশাস্ত্র সূক্ষ্মে এক প্রমাণ হইল, গুণ ভেদে ভেদাভেদ সংস্কার কহিল।
যত তর্ক তত ভ্রমণ মিত্র রচিল,
মিছামিছি তর্ক বিতর্ক মিত্র বলিল,
অবতার সত্য হয় প্রত্যক্ষ জানিল,
ভক্তি সর্ব্বশ্রেষ্ঠ শেষে আপনি হইল।

## মীমাংসা।

কস্মিংশ্চিৎকালে অপ্রতিষ্ঠা নগরে দর্শন নামক একব্যক্তি বাস করিতেন। তিনি সদা নানা অলঙ্কারে অলঙ্কৃত পারিষদ মণ্ডলে মণ্ডিত হইয়া পারিমাণ্ডল্যাবধি দৃষ্টি নিক্ষেপ করিয়া, নিত্যশঃ তাঁহার নিজস্ব কার্য্য পরিমাণ দণ্ডের জিহ্বাইব সম্পাদন করিতেন। কিঞ্চিৎ দিন এবম্বিধ কার্য্য পর্য্যালোচনা করিবার পর, তাঁহার যশঃরাশি তত্র পূর্ণচন্দ্রের মতন শোভা ধরিল। অমৃতপিপাসুভ্রমণকারী তাঁহার

প্রাসাদে প্রসাদ পাইবার বাসনায় উপস্থিত হইলে, তিনি তৎক্ষণাৎ তাঁহাদিগকে যথোচিত সম্মান প্রদান করিয়া এবং যথাযোগ্য অমৃত বর্ষণ করিয়া তাঁহাদিগকে যৎপরোনাস্তি আনন্দ দিতেন। কালক্রমে তিনি অপ্রতিষ্ঠা নগরে একজন প্রতিষ্ঠাবান পুরুষ হইলেন।

কয়েকদিন মহানন্দে অতিবাহিত হইবার পর তাঁহার মনে হঠাৎ এক সংশয় উপস্থিত হইল। তিনি চিন্তাগারে বসিয়া চিন্তা করিতেছেন, এমন সময়ে তাঁহার প্রধান পারিষদ জ্ঞান আসিয়া সম্মুখে উপস্থিত হইল। প্রতিষ্ঠাবান্ পুরুষ দর্শন জ্ঞানকে দেখিয়া যৎপরোনাস্তি আনন্দ অনুভব করিয়া বলিলেন ;—জ্ঞান! তুমি বলিতে পার কিকারণ নাগরিকজন আমায় এতাধিক সমাদর করে।

জ্ঞান। মহাত্মন্! আপনার গুণের কারণ নাগরিকজন আপনাকে এতাধিক সমাদর করে।

দর্শন। গুণ ব্যতীত জগৎ নাই, তবে কেন কেবল আমায় করে।

জ্ঞান। বিশেষ ও সাধারণ আছে। যাহা সাধারণ গুণ তাহা সাধারণে আছে, যাহা বিশেষ তাহা সাধারণে নাই, ইহার কারণ সাধারণজন উপাসক হয়, আর বিশেষজন উপাস্য হন। আপনি বিশেষ হন ইহার কারণ সাধারণজন আপনার উপাসক হয়, আপনি উপাস্য হন। আর দেখুন, তেজ সকলেতে আছে, কিন্তু সূর্য্যের মতন তেজ কাহাতেও নাই।

দর্শন। তুমি ভেদ জ্ঞান বলিতেছ, জ্ঞানের কর্ম্ম অভেদ বলা তবে তুমি কি ভাবে বলিতেছ প্রকাশ করিয়া বল।

জ্ঞান। আমি যাহা প্রত্যক্ষ দেখিতেছি তাহাই বলিতেছি, অপ্রত্যক্ষ কিছুই বলি নাই। যাহা অপ্রত্যক্ষ তাহা জ্ঞানের কর্ম্ম নয় প্রত্যক্ষ করা কারণ জ্ঞান জ্ঞাবধি বলিতে পারে, জ্ঞা অতীত জ্ঞানের অতীত হয়।

দর্শন। তুমি কতদূর জ্ঞাবধি বল ?

জ্ঞান। ব্যোমাবধি।

দর্শন। ব্যোমের ভিতর সকলে আছে, তবে কেন এই ব্যতিক্রম দেখিতে পাওয়া যায়।

জ্ঞান। ব্যোমের ভিতর সকলে আছে বলিয়া এই ব্যতিক্রম আপনি দেখিতে পাইতেছেন, কারণ জ্ঞান জানিতে পারিয়াছে যে, ভেদ সর্ব্বত্র বিরাজিত হয়। দেখুন, আপনাকে সকল নাগরিকজন সমাদর করে, আমায় তদ্রূপ করে না, ইহার কারণ বোধ হয় সংস্কার ব্যতীত আর কিছুই নয়। প্রথমতঃ জ্ঞান পুরুষকারের দ্বারা বিষয়কে জনসমাজে সংস্কার বদ্ধ করিয়া দেয়, যাহা পরে মানবসংস্কার বলে অনায়াসে উৎকৃষ্ট ফললাভ করে। যদি আপনি অন্য সংস্কার করিয়া দিয়া যাইতে পারেন, তাহা হইলে সকলে আবার সেই সংস্কার গ্রহণ করিবেক, এবং ফলও উৎকৃষ্ট পাইবেক, কিন্তু আপনাকে জনসমাজে ভেদ সংস্কার প্রচার করিতে হইবেক, কারণ ভেদ ব্যতীত সংস্কার হয় না।

দর্শন। তুমি কি বলিতেছ, ভেদ শিক্ষা কেহই দেয়না কিন্তু অভেদ শিক্ষা সকলেই দেয়।

জ্ঞান। আপনি যাহা বলিলেন, ইহা পুস্তকে ঠিক হয়, কিন্তু কার্য্যে কিছুই মিলেনা, যদি মিলিত তাহা হইলে এত প্রকার পুস্তক হইতনা, এত মত হইতনা, এত দল হইতনা, এত গুরু ও শিষ্য হইতনা, তবে যাহা বলা হয়, তাহা কেবল দল বৃদ্ধি করিবার জন্য আর কিছুই নয়। প্রথমে একটিকে না ধরিলে দর্শন হয়না, প্রথমে একটিকে অনন্ত না রাখিলে জ্ঞান হয়না, প্রথমে একটিকে বিশ্বাস না করিলে উপাসক হয় না। আর দেখুন দর্শনের একটি, জ্ঞানের একটি, এবং উপাসকের অর্থাৎ প্রত্যেকের

একটি স্বতন্ত্র হয়, যদি স্বতন্ত্র সর্ব্বত্র রহিল, তাহা হইলে অভেদ কোথায় হইল।

দর্শন। শব্দে ভেদ হয়, কার্য্যে অভেদ হয়।

জ্ঞান। আমি বলি শব্দে অভেদ হয়, কার্য্যে ভেদ হয়।

দর্শন। দেখ, তাঁহাকে কতজন কত প্রকার শব্দে সম্বোধন করিতেছে, কিন্তু কার্য্যটা কি অভেদ আছে। সম্বোধন কার্য্যটি সকলে করিতেছে, কিন্তু শব্দটি সকলে এক ব্যবহার করিতেছে না।

জ্ঞান। সকলে শব্দের দ্বারা তাঁহাকে সম্বোধন করিতেছে, অতএব অভেদ কোথায়, কিন্তু যে বাক্যের দ্বারা তাঁহাকে সম্বোধন করিতেছে, তাহাই পরস্পরের স্বতন্ত্র হয়।

এই স্বতন্ত্র শিক্ষা দিলে কে?

বোধ হয় বলিবেন—সংস্কার।

তবে সংস্কার করে কে?

আপনি বোধ হয় বলিবেন—মানব।

তাহা হইলে ভেদ শিক্ষা দিবার স্বামী মানব হন। কেহ পুত্র রূপে আসেন, কেহ বন্ধু রূপে আসেন, কেহ দার্শনিক রূপে আসেন, কেহ জ্ঞানী রূপে আসেন, কেহ উপাসক রূপে আসেন, যদি সর্ব্বমানব এক হইত তাহা হইলে ভেদ জ্ঞান হইতনা, অতএব জগতের সর্ব্ব বিষয়ে ভেদ লক্ষিত হয়।

ভেদজ্ঞান না থাকিলে আপনাকে সকলে পূজা করিতে আইসে কেন, এবং আপনারও ভেদ জ্ঞান না থাকিলে আপনি পূজা গ্রহণ করেন কেন? আর দেখুন, আপনি বক্তা হন, অপরে শ্রোতা হয়, আপনি কাহারও নিকট যাননা কিন্তু আপনার নিকট সকলে আসে। আর দেখুন, আপনি অমুক ভাল অমুক মন্দ বলিতেছেন, যদি ভেদ জ্ঞান প্রথমাবধি না থাকিত তাহা হইলে আপনিও এই ভেদ জ্ঞান

করিতেন না। যতদিন জগতে উপাস্য ও উপাসক আছে, ততদিন জগতে ভেদ জ্ঞান আছে, উপাস্য ও উপাসক যদি না থকিত তাহা হইলে অভেদ জ্ঞান সর্ব্বত্র বিরাজ করিত। জগতে অভেদ কিছু নাই, তবে মহাজনেরা কাগজ-কলমে ও বাক্যে সমস্তই অভেদ লেখেন ও বলেন। তিনি এক এইটী প্রমাণ করিতে হইলে, হয় পূর্ব্ববৎ যুক্তির দ্বারা না হয় পরবৎ যুক্তির দ্বারা কর্ত্তন করিতে করিতে কিম্বা যুক্ত করিতে করিতে শেষে একে আসিয়া উপস্থিত হন, এই এক অভেদ হয়। এই এক লইয়া কেহ কি জগতে বিরাজ করিতে পারেন, যদি তাহা পারিতেন, তাহা হইলে জগতে এত প্রকার সংস্কার থাকিতনা।

পঞ্চভুতে দেহ হয়, এবং ইহাই যদি ঠিক হয়, তাহা হইলে পঞ্চভুত পঞ্চ প্রকার শিক্ষা দিতেছে, পঞ্চভূত এক প্রকার শিক্ষা দেয়না, যদি দিত, তাহা হইলে পঞ্চগুণ দেহে জাজ্বল্য প্রমাণ থাকিত না।

আপনি দেখুন, ক্ষিতি, অপ, তেজ, মরুত, ব্যোম এই পঞ্চটী হইতে পঞ্চগুণ জগতে বর্ত্তমান রহিয়াছে,—যথা গন্ধ, রস, রূপ, স্পর্শ, শব্দ, কিন্তু ইহা সত্য কি মিথ্যা কে প্রমাণ করিতেছে, যদি ইহার প্রমাণের বিষয় না থাকিত, তাহা হইলে জগতে আরো কত কথার শ্রাদ্ধ হইত। নাসিকা গন্ধ প্রমাণ করিতেছে, জিহ্বা রস প্রমাণ করিতেছে, চক্ষু রূপ প্রমাণ করিতেছে, ত্বক স্পর্শ প্রমাণ করিতেছে, কর্ণ শব্দ প্রমাণ করিতেছে, কিন্তু ইহাতেও নিষ্কৃতি নাই, কারণ খালি-মুণ্ড জগতে কিছুই নয়। বাক্, পাদ, পাণি, লিঙ্গ, গুহ্য যোগ না দিলে মুণ্ড থাকে কোথায়,—ইহাতেও যে সব ঠিক হইল, তাহাও কেহ বলিতে পারেনা, কারণ বৈদ্যেরা আরো কত বাহির করিয়া যোগ দিয়াছেন,—যথা মাংস, মেধ, অস্থি, মজ্জা, রেত। পুঙ্খানুপুঙ্খ-রূপে দেখিলে, আরো কত বাহির হয়, ইহা যে সমস্ত অভেদ ইহা কে

বলিবে, যখন একটি ব্যতীত অপরটির অস্তিত্ব থাকেনা, ইহার কারণ ভেদ জ্ঞান সত্য হয়।

দর্শন। তুমি অভেদ জ্ঞানের গোড়া বলিলেনা, তুমি ডাল পালা বলিলে ইহার কারণ ভেদ জ্ঞান প্রমাণ করিলে। শব্দ, স্বভাব সিদ্ধ হয়। শব্দ হইতে প্রথমে অ বর্ণ হইল, ইহার কারণ অ বর্ণকে অন্ত সর্ব্ববর্ণের মুখ্য স্থান কহে। তৎপরে অন্য বর্ণ হইল, বর্ণ হইতে পদ হইল, পদ হইতে ভাষা নিয়ম হইল, ভাষা নিয়ম হইতে মার্জ্জিত ভাষা-রহস্য হইতে লাগিল, ভাষা-রহস্য হইতে আবার দর্শনে এক আসিয়া উপস্থিত হইল। দেখ গোড়ায় এক হয় আবার শেষে এক হয়, ভেদ কোথায় রহিল ফলতঃ সমস্তই অভেদ হইল, তবে মধ্যটিতে নানারূপ ধরিল, সেইটি অজ্ঞানীর পক্ষে প্রসিদ্ধ হয়, জ্ঞানীর পক্ষে নয়। আর দেখ, তুমি যাহা কিছু বলিলে, তাহা সমস্তই মৃতদেহে থাকে, তবে কেন মৃতদেহ সমস্ত কার্য্য করিতে পারে না। তোমার এইটি স্বীকার করিতে হইবে যে, আর কিছু উহাতে আছে, কারণ শক্তি না থাকিলে শক্তি হয় না। কেমন হে, এইটি ঠিক কিনা?

জ্ঞান। আপনি যেমন শব্দকে স্বভাব সিদ্ধ করিলেন, বোধ হয় শক্তিকেও তেমন করিবেন, যদি ইহার ঠিক হয়, তাহা হইলে মৃতদেহে শক্তি অভাব কেন? আমি যাহা কিছু বলিয়াছি, তাহাতে মানব দেহ প্রস্তুত হয়, কিন্তু সে মানবদেহ প্রাণ বিহীন হয় ইহা স্বীকার করি, তবে আপনি যে শক্তির আবশ্যক বলিয়াছেন, ইহা ঠিক, কারণ প্রাণ বায়ু না বহিলে প্রাণ থাকে না। যদি প্রাণ বায়ু শক্তি হয়, তাহা হইলে রূপান্তর হয় কেন? বায়ু সর্ব্বত্র রহিয়াছে, তবে মৃত দেহে থাকে না কেন। বৈদ্যেরা পঞ্চবায়ু করিয়াছেন, যদি ইহা ঠিক হয়, তাহা হইলে অভেদ কোথায়, বরং আবার ভেদ আসিয়া উপস্থিত হইল কারণ এক বায়ু হইল না, পঞ্চবায়ু হইল।

দর্শন। তুমি এত মোটা বুঝ কেন। মৃতদেহে শক্তি নাই কে বলিল।

জ্ঞান। আপনি সূক্ষ্ম করিয়া বলুন, অক্ষ প্রত্যক্ষ করিতেছে, যে মৃতদেহে শক্তি নাই, যদি থাকিত তাহা হইলে অবস্থা ভেদ লক্ষিত হইত না।

দর্শন। তুমি মৃতদেহ নষ্ট করিয়া ফেল, নষ্ট করিলে মহাভুতে যাইল; মহাভুতে ত্র্যসরেণু কিম্বা পরমাণুরূপে বাস করিতে লাগিল, কিন্তু শক্তি বরাবর বর্ত্তমান রহিল। ত্র্যসরেণু কিম্বা পরমাণু সংযোগে সংযোগে বৃহদাকার হইল, সেই বৃহদাকার আবার মানবদেহ হইল, তবে উপাধি বহু হইল। যদি একটি ভূমিশায়ী মাতাল-দেখ, তাহা হইলে তুমি কি বলিবে যে উহাতে শক্তি নাই, কিম্বা যদি একটি সমাধিস্থ পুরুষ দেখ, তাহা হইলে বলিবে কি যে ইহাতেও শক্তি নাই। পরমাণুর সংযোগ ও বিয়োগ ব্যতীত এই সব আর কিছুই নয়।

জ্ঞান। পরমাণু সংযোগ হইতে হইতে বৃহৎ ভাণু হয়, আবার বৃহৎ ভাণু বিয়োগ হইতে হইতে পরমাণু হয়, কিন্তু সংযোগ ও বিয়োগ দুইটী অবস্থা হয় ইহা স্বীকার করিতে হইবে। দেহের জীবিতাবস্থা ও দেহের মৃত অবস্থা আপনার পরমাণুর সংযোগ অবস্থা আর পরমাণুর বিয়োগ অবস্থা হয়, কিন্তু আপনি পরমাণুটাকে স্বভাবসিদ্ধ অবস্থা বলেন, যেমন আপনি শক্তিকে বলিয়াছেন। ভূমিশায়ী মাতাল ও সমাধিস্থপুরুষ ইহজীবনে পুনরুত্থান করে, কিন্তু মৃতদেহ পুনরুত্থান করে না, যদি সর্ব্বত্র শক্তি বর্ত্তমান হয়, কিম্বা পরমাণু বর্ত্তমান থাকে, তবে অবস্থান্তর হয় কেন? দেহ যদি অবস্থান্তর হয়, ইহা স্বীকার করেন, তাহা হইলে অভেদ হইল না, ভেদ প্রামণ হইল।

দর্শন। তুমি ভেদ কাহাকে বল?

জ্ঞান। যাহাতে একাবস্থা দেখি না।

দর্শন। অন্ধেরা কিছুই দেখে না, সমস্ততেই এক অন্ধকার অবস্থা দেখে। তুমিও অন্ধ হও, তাহাহইলে একাবস্থা সর্ব্বত্র দেখিবে।

জ্ঞান। অন্ধ হইলে দেখিতে পাইব কেন, আমি দেখিতে পাইতেছি, তাই আপনাকে বলিতেছি যে ভেদ সর্ব্বত্র হয়। অন্ধ হইলে আপনার ভাল হয়, কারণ আপনার অনুগ্রহে থাকিতে হয়। আপনি ইহাও জানিবেন যে অন্ধেরও ভেদ জ্ঞান আছে। আপনি অন্ধকে জিজ্ঞাসা করুন এখন রাত্রি না দিবা, অন্ধ তৎক্ষণাৎ যথাযথা উত্তর দিবে, অতএব ভেদ সর্ব্বত্র হয়"।

দর্শন। তুমি সূক্ষ্ম ধরিতেছ না, স্থূল ধরিতেছ, তাই ভেদ দেখিতেছ।

জ্ঞান। যাহা সূক্ষ্মে আছে তাহা স্থূলে আছে, যদি স্থূলে ভেদ হয়, তাহা হইলে সূক্ষ্মেও ভেদ আছে।

দর্শন। স্থূলেও ভেদ নাই, সূক্ষ্মেও ভেদ নাই, খালি সংস্কার গুণে ভেদ হয়।

জ্ঞান। আপনা হইতেই প্রমাণ হইতেছে যে খালি সংস্কার গুণে ভেদ হয়। যদি অভেদ সমস্ত হয়, তাহা হইলে ভেদ আইসে কোথা হইতে, জ্ঞানী ও অজ্ঞানী আইসে কোথা হইতে। যদি জ্ঞানী ও অজ্ঞানী থাকে, তাহা হইলে ভেদ সর্ব্বত্র হয়।

দর্শন। নিজকর্ম্মগুণে জ্ঞানী ও অজ্ঞানী হয়।

জ্ঞান। যদি ইহাই ঠিক হয় তাহা হইলেও ভেদ রহিল।

দর্শন। মোটাতে ভেদ রহিল, সূক্ষ্মে রহিল না।

জ্ঞান। মোটা ও সূক্ষ্ম এই দুইটি হইল।

দর্শন। মোটা ঘসিতে ঘসিতে সূক্ষ্ম হয়, অতএব স্থূল ও সূক্ষ্ম এক হয়।

